সামবেদীয়া

# ছান্দোগ্যোপনিষদ্ ।



শ্রীমৎ-পরমহংস-পরিব্রাজকাচার্য্য-শঙ্কর-
ভগবৎ-পাদকৃত-পদভাষ্য-সমেতা

মূল, অন্বয়মুখী ব্যাখ্যা, মূলানুবাদ, ভাষ্য, আনন্দগিরিকৃত
টীকা ভাষ্যানুবাদ ও টিপ্পনী সহিত ।


পণ্ডিত শ্রীযুক্ত দুর্গাচরণ সাংখ্য-বেদান্ততীর্থ
কর্ত্তৃক
অনূদিত ও সম্পাদিত ।





স্বত্বাধিকারী, সহকারীসম্পাদক ও প্রকাশক

শ্রীযুক্ত অনিলচন্দ্র দত্ত ।

লোটাস্ লাইব্রেরী,

২৮৷১ নং কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্, কলিকাতা

১৩২১ সাল ।

# ভ্রম-সংশোধন।

৩৬৯ পৃষ্ঠা।

তৃতীয় অধ্যায়—ষোড়শ খণ্ড—২৫৬।১ শ্রুতির ভাষ্যানুবাদ।

ভাষ্যানুবাদ। পূর্ব্ব খণ্ডে পুত্রের দীর্ঘায়ুঃ-সাধক উপাসনা ও জপ কথিত হইয়াছে; এখন নিজের দীর্ঘজীবন লাভের উদ্দেশ্য উপাসনা ও জপ বিধান-পূর্ব্বক বলিতেছেন;—কেন না, নিজে বলিয়া থাকিলে পুত্রাদি ফলের সহিত সম্বন্ধ লাভ করিতে পারে, নচেৎ নহে; এই কারণে পুরুষ অর্থাৎ উপাসক আত্মার যজ্ঞত্ব সম্পাদন করিয়া থাকেন। এখানে লোকপ্রসিদ্ধ জীবাবস্থ দেহেন্দ্রিয়াদি সমষ্টিই 'পুরুষ' শব্দের অর্থ। 'বাব' শব্দের অর্থ অবধারণ; পুরুষ যজ্ঞস্বরূপই বটে। সেইরূপেই সাম্যপ্রদর্শন দ্বারা পুরুষের যজ্ঞত্ব সম্পাদন করিতেছেন। কিরূপে? সেই জীবিত পুরুষের আয়ুর যে চতুর্ব্বিংশতিবর্ষ, তাহাই পুরুষ নামক যজ্ঞের প্রাতঃস্মরণ। কোন্ সাদৃশ্য বলে, তাহা বলিতেছেন—গায়ত্রী ছন্দটি চব্বিশ অক্ষরযুক্ত; শাস্ত্রোক্ত যজ্ঞের প্রাতঃস্মরণ ও গায়ত্র অর্থাৎ সেই-গায়ত্রী ছন্দোযুক্ত; অতএব পুরুষ ও চতুর্ব্বিংশতি বর্ষব্যাপী আয়ুঃস্বরূপ প্রাতঃস্মরণযুক্ত; অতএব বিহিত যজ্ঞের সহিত সাদৃশ্য থাকায় পুরুষ ও যজ্ঞ স্বরূপ। এই প্রকার ত্রিষ্টুপ্ ও জগতী-নামক দুইটি ছন্দের সহিত সাদৃশ্য থাকায় অপর দুই ভাগ আয়ুকেও মাধ্যন্দিন ও সায়ংকালীন সবনদ্বয়রূপে কল্পনা করিতে হইবে।

অপিচ, শাস্ত্র বিহিত যজ্ঞের ন্যায় এই পুরুষ-যজ্ঞের প্রাতঃস্মরণেও বসু নামক দেবগণ অনুগত আছেন, অর্থাৎ সবন দেবতারূপে স্বামী বা প্রভু। শাস্ত্রোক্ত যজ্ঞের ন্যায় পুরুষ-যজ্ঞেও অগ্নি প্রভৃতি বসু নামক দেবগণে অধিদেবতারূপে প্রাপ্ত হইয়াছেন, এই জন্য বিশেষ করিয়া বলিতেছেন—কামাদি ইন্দ্রিয় ও পঞ্চ বায়ু, প্রাণসংজ্ঞক হইয়াই বসু;

কেন না তাঁহারাই পুরুষাদি সমস্ত প্রাণিগণকে বাস করান (রক্ষা করেন)। কারণ, দেহমধ্যে প্রাণসমূহ বর্ত্তমান থাকিলেই এই সমস্ত জগৎ বর্ত্তমান থাকে, নচেৎ নহে। অতএব নিজেরাও বাস করেন, এবং অপরকেও বাস করান, এই জন্য ইহারা বসু নামে অভিহিত।

৮৮৭ পৃষ্ঠা

অষ্টম অধ্যায়—দশম খণ্ড—৪৯৮। ১ শ্রুতির অনুবাদ।

সনৎকুমার বলিলেন—প্রসিদ্ধ জলসমূহ অন্ন অপেক্ষা শ্রেষ্ঠ; সেই হেতুই যখন সুবৃষ্টি না হয়, তখন অন্ন ও অল্প পরিমাণ হয়; তাহার ফলে প্রাণও ব্যথিত হয়। আর যখন সুবৃষ্টি হয়, তখন প্রচুর পরিমাণে অন্ন (খাদ্য) উৎপন্ন হইবে, মনে করিয়া প্রাণও আনন্দিত হয়। এই যে, পৃথিবী প্রত্যক্ষ হইতেছে, ইহাই মূর্ত্তিমান্ জল, অর্থাৎ জলের পরিণতি; আর এই যে অন্তরীক্ষ, যাহা দ্যুলোক, সে সমস্ত পর্ব্বত, যে সমস্ত দেব-মনুষ্য অর্থাৎ দেবতা ও মনুষ্য, যে সমস্ত পশুপক্ষী তৃণ, বৃক্ষ, এবং হিংস্র জন্তু কীট, পতঙ্গ ও পিপীলিকা পর্য্যন্ত, এ সমস্ত মূর্ত্তিমান জল স্বরূপই বটে; অতএব জলের উপাসনা কর ॥৪৯৮॥১॥

# ভূমিকা।

উপনিষৎ পর্য্যায়ে সপ্তম খণ্ডে ছান্দোগ্যোপনিষৎ প্রকাশিত হইল। ছান্দোগ্যোপনিষৎ সামবেদীয় ছান্দোগ্য-ব্রাহ্মণের অন্তর্গত, ছান্দোগ্য ব্রাহ্মণ যে, সামবেদীয় কোন্ শাখার অন্তর্গত, তাহা নিঃসংশয়-রূপে নিশ্চয় করা কঠিন। তবে অনেকে মনে করেন যে, ইহা সামবেদীয় কৌথুম শাখার অন্তর্গত ; তাঁহারা তদনুকূলে কতিপয় প্রমাণেরও উল্লেখ করিয়া থাকেন। কিন্তু বিশেষরূপে প্রণিধান করিয়া দেখিলে অনায়াসেই বুঝিতে পারাযায় যে, তাঁহাদের প্রদর্শিত প্রমাণগুলি অভীষ্ট-সিদ্ধির পক্ষে যথেষ্ট বা নিঃসংশয়কর নহে ; সুতরাং সেরূপ সংশয়-সংকুল বিষয়ের আলোচনায় সময়ক্ষেপ করা অনাবশ্যক মনে করি।

প্রচলৎ উপনিষৎশ্রেণীর মধ্যে ছান্দোগ্যোপনিষৎ অতি উচ্চ আসন লাভ করিয়াছে। ইহাতে যেমন ভাষার সরলতা, তেমনি ভাবের গভীরতা, যেমন আখ্যায়িকার সুশৃঙ্খলা, তেমনি আবার উপদেশের মধুরতা, সমস্তই যেন অপূর্ব্ব সৌন্দর্য্য-সমাবেশে পরিপূর্ণ। অল্পজ্ঞ জনের অনুষ্ঠেয় কর্ম্ম হইতে আরম্ভ করিয়া বিদ্বজ্জন-সেবিত ব্রহ্মতত্ত্ব পর্য্যন্ত এমনই নিপুণতার সহিত সন্নিবেশিত, আলোচিত ও মীমাংসিত হইয়াছে যে, জিজ্ঞাসুব্যক্তিমাত্রই তাহা হৃদয়ঙ্গম করিবার যথেষ্ট সুযোগ ও সুবিধা পাইতে পারেন। সন্তানবৎসলা জননী যেমন অবোধ সন্তানকে শনৈঃ শনৈঃ সদুপদেশ দ্বারা সৎপথে সমানয়নের চেষ্টা করেন, জন-হিতৈষিণী শ্রুতিও তেমনি বিষয়াসক্ত ভোগাভিলাষী ও কর্ম্মপরবশ জনগণকে ক্রমশঃ মোক্ষমার্গে আকৃষ্ট করিবার উদ্দেশে বিশেষ প্রয়াস পাইয়াছেন। কিন্তু প্রথমেই অবাঙ্মনসগোচর দুর্ব্বিজ্ঞেয় ব্রহ্মতত্ত্বের উপদেশ দিয়া কর্ম্মাসক্ত মন্দমতি মানবগণের অধঃপতনের পথ প্রসারিত করেন নাই, অথবা ব্রহ্মবিদ্যা অপেক্ষা অপকৃষ্ট হইলেও কর্ম্মকাণ্ডের হীনতা বা হেয়তা ঘোষণা দ্বারা কর্ম্মাসক্ত জনগণের বুদ্ধিভ্রংশ ঘটাইয়া ঘোরতর অনর্থকর দুর্দ্দিনের সঞ্চার করেন নাই ; পরন্ত

শাস্ত্রবিহিত কর্ম্মের ভিতর দিয়া কিরূপে জ্ঞানরাজ্যে প্রবেশ করিতে হয়, ব্রহ্মজ্ঞান লাভের জন্য কি ভাবে কর্ম্মের সাহায্য লইতে হয়, এবং কিরূপেই বা বাহ্য বিষয়াসক্ত মলিনতাময় হৃদয়-দর্পণে বিমল জ্ঞানালোকের উদ্বোধন হয়, তাহারই সুগম সুনিশ্চিত ও সুপ্রশস্ত উপায় উপদেশ করিয়াছেন। ইহাই ঈশ্বরের অভিপ্রেত সনাতন শিক্ষা-পদ্ধতি। ভগবান্ বলিয়াছেন—

"ন বুদ্ধিভেদং জনয়েদজ্ঞানাং কর্ম্মসঙ্গিনাম্।
যোজয়েৎ সর্ব্বকর্ম্মাণি বিদ্বান্ যুক্তঃ সমাচরন্॥"

( ভগবদ্‌গীতা )

তাই লোক-হিতৈষিণী শ্রুতিও প্রথমে কর্ম্মাঙ্গভূত 'উদ্‌গীথ' অবলম্বনে উপাসনার প্রারম্ভ করিয়াছেন।

অভিপ্রায় এই যে, যাহারা স্বতই ভোগাসক্ত ও কর্ম্মানুষ্ঠাননিরত, তাহাদিগকে আর কর্ম্মানুষ্ঠানের জন্য উপদেশ করিবার আবশ্যক হয় না; তাহাদিগকে কেবল এইমাত্র বুঝাইয়া দিতে হয় যে, বেদ-বিহিত কর্ম্মমাত্রই সফল, পুরুষগণ স্বানুষ্ঠিত কর্ম্মফলে আপন আপন অভীষ্ট লাভে পরিতৃপ্ত হয় সত্য, কিন্তু কর্ম্মফল যতই বড়, যতই মনোরম, যতই লোভনীয় এবং যতই দীর্ঘকালস্থায়ী হউক না কেন, কিছুতেই ধ্বংস ও তারতম্যাদি দোষের হাত হইতে পরিত্রাণ পাইতে পারে না। কর্ম্মিগণ কর্ম্মলব্ধ বিপুল সুখসমৃদ্ধি-সম্ভোগের পর মর্ত্ত্যলোকে পুনঃ প্রত্যাগমন করিতে বাধ্য হয়। ভগবান্ বলিয়াছেন,—

"তে তং ভুক্ত্বা স্বর্গলোকং বিশালং
ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি।
এবং ত্রয়ীধর্ম্ম মনুপ্রপন্না
গতাগতং কামকামা লভন্তে॥"

শ্রুতি বলিয়াছেন,

"যথেহ কর্ম্মজিতো লোকঃ ক্ষীয়তে এবমেবামুত্র পুণ্যজিতো লোকঃ ক্ষীয়তে,"

কর্ম্মিগণ যে, কেবল ভোগক্ষয়েই দুঃখানুভব করিয়া কাতর হয়, তাহা নহে ; ভোগ সমকালেও অপরের ভোগোৎকর্ষ দর্শনে বিষম বেদনা অনুভব করিয়া থাকে ; সুতরাং পরিণামদর্শী মনস্বী মানব কখনই ক্ষয়োন্মুখ দুঃখ-নিদান তাদৃশ কর্ম্মফলে পরিতৃপ্ত হইতে পারে না ; কারণ, তাহাতে নিত্য নিরাময় শান্তিসদন মোক্ষধাম লাভে সমর্থ হয় না। জীব যদি ত্রিতাপপরীত সংসারবহ্নির তীব্র জ্বালা হইতে পরিত্রাণ পাইতে চায়, অনন্ত অনর্থ-বীজ জন্ম-মরণ প্রবাহ বিচ্ছিন্ন করিয়া অনন্ত শান্তি-সুধার অক্ষয় প্রস্রবণ মুক্তি-তরুর স্থিরচ্ছায়ায় থাকিয়া ব্রহ্মানন্দ লাভে তাপিত প্রাণ শীতল করিতে চায়, তাহা হইলে ব্রহ্ম-জ্ঞান ভিন্ন তাহার উপায়ান্তর নাই। শ্রুতি তারস্বরে বলিতেছেন—"তমেব বিদিত্বাতিমৃত্যুমেতি, নান্যঃ পন্থা বিদ্যতেঽয়নায়" অর্থাৎ জীব ব্রহ্মতত্ত্ব অবগত হইলেই মৃত্যু-পাশ অতিক্রম করিতে পারে, নচেৎ মৃত্যুভয়-বিরহিত সেই মোক্ষধামে যাইবার আর অন্য কোনও পথ নাই। অন্য পথ নাই বলিয়াই কঠোর ব্রহ্মজ্ঞানের—উপাসনাকাণ্ডের অবতারণা। সেই উদ্দেশ্য সিদ্ধির জন্য কর্ম্মানুরক্ত মানবগণকে ব্রহ্ম-জ্ঞানোন্মুখ করিবার নিমিত্ত ছান্দোগ্য শ্রুতি সর্ব্ব প্রথমে কর্ম্মাঙ্গ 'উদ্গীথ' অবলম্বনে উপাসনার উপদেশ দিয়াছেন।

জ্ঞানবিরহিত কর্ম্ম দ্বারা যখন পরম-পুরুষার্থ মুক্তি লাভের আশা করা যায় না, অথচ বিষয়-বাসনায় মলিন ও চঞ্চলাকৃত হৃদয়-দর্পণে যখন বিমল সচ্চিদানন্দ ব্রহ্মের প্রতিফলনও সম্ভবপর হয় না, পক্ষান্তরে কর্ম্মানুষ্ঠান ব্যতীতও যখন চিত্তের স্থিরতা-সম্পাদন অসম্ভব, তখন কর্ম্মও চাই, জ্ঞানও চাই; কর্ম্মের সঙ্গে সঙ্গে জ্ঞানানুশীলন বা উপাসনা চলিলেই জীব ক্রমশঃ আপনার অভীষ্ট পরম পুরুষার্থ লাভে সমর্থ হইতে পারে। তাই শ্রুতি অন্যত্র বলিয়াছেন,—

"বিদ্যাংচাবিদ্যাং চ যস্তদ্বেদোভয়ং সহ।
অবিদ্যয়া মৃত্যুং তীর্ত্বা বিদ্যয়ামৃতমশ্নুতে ॥"

অর্থাৎ যে লোক বিদ্যা ও অবিদ্যা অর্থাৎ জ্ঞান ও কর্ম্ম উভয়ই জানেন,

অর্থাৎ উভয়েরই সেবা করেন; তিনি কর্ম্ম দ্বারা মৃত্যুভয় অতিক্রম করেন, এবং জ্ঞান-মহিমায় অমৃতত্ব লাভ করেন। যদিও এই 'অমৃত' অর্থ প্রকৃত পরম পুরুষার্থ না হউক, তথাপি ইহা যে সেই মোক্ষ-লাভেরই দ্বারভূত, তদ্বিষয়ে সন্দেহ নাই। এখানে 'উদ্গীথ' কথাটির সামান্য পরিচয় প্রদান করা আবশ্যক মনে করি।

সামবেদীয় কর্ম্মকাণ্ডের মধ্যগত অংশবিশেষের নাম 'উদ্গীথ'। বিভিন্ন যজ্ঞাদি কর্ম্মে যেমন বিশেষ বিশেষ স্তোত্রাদি পাঠের নিয়ম আছে, সোমাদি যজ্ঞেও তেমনি উদ্গীথ পাঠের নিয়ম আছে। সেই উদ্গীথের প্রথমাক্ষর প্রণবকে অবলম্বন করিয়া এখানে প্রথমে উপাসনার বিধান করা হইয়াছে; তাহার পর 'হিংকার' 'প্রস্তাব' প্রভৃতি অপরাপর অংশবিশেষ অবলম্বনেও উপাসনার ব্যবস্থা করিয়াছেন। উদ্দেশ্য—এইরূপ কর্ম্মাঙ্গ উপাসনা দ্বারা চিত্তের বিক্ষেপ (চাঞ্চল্য) ও মালিন্য দোষ অপনীত হইলে পর, যদি ব্রহ্মবিষয়ে উপদেশ প্রদান করা যায়, তাহা হইলেই সেই উপদেশ কার্য্যকারী হইতে পারে। তাই ইহার প্রথম হইতে পঞ্চম অধ্যায় পর্য্যন্ত ক্রমশঃ সমুন্নততর উপাসনা-প্রণালী উপদেশ করিয়া ষষ্ঠ অধ্যায় হইতে প্রকৃত ব্রহ্মোপদেশের অবতারণা করা হইয়াছে। ফল কথা, ছান্দোগ্যোপনিষদের তত্ত্বোপদেশ প্রণালী যেমন সুনিয়মিত শৃঙ্খলাবদ্ধ ও নিগূঢ় রহস্যময়, আখ্যায়িকা-গুলিও তেমনি সুন্দর সরস ও অধ্যাত্ম-ভাবোদ্দীপক। উপনিষদের ব্যাখ্যাস্বরূপ উত্তরমীমাংসা বেদান্তদর্শনের ব্যাখ্যাস্থলে আচার্য্য শঙ্কর প্রভৃতি ব্যাখ্যাতৃগণ এই ছান্দোগ্যোপনিষদ্ হইতেই অধিকাংশ প্রমাণবাক্য উদ্ধৃত করিয়াছেন। তাহাতেও ইহার সমধিক গৌরব-মহিমা প্রকটিত হইতেছে। বেদান্ত দর্শনের রামানুজ ভাষ্যের অনুবাদে আমরা ইহা বিশেষরূপে প্রদর্শন করিয়াছি।

আচার্য্য শঙ্করের পূর্ব্বেও ছান্দোগ্যোপনিষদের উপর দ্রাবিড় ভাষ্য প্রভৃতি কতিপয় ব্যাখ্যা গ্রন্থ প্রচলিত ছিল; কিন্তু সেগুলি অতিশয় জটিল ও বিস্তীর্ণ; বিশেষতঃ প্রকৃতার্থের অনুপযোগী; এইজন্য

আচার্য্য শঙ্কর অতীব প্রসন্নগম্ভীর ও অনতিবিস্তীর্ণ একটি ভাষ্য রচনা করিয়া ইহার সরলতা ও উপাদেয়তা বর্দ্ধিত করিয়াছেন। বলা বাহুল্য যে, তাদৃশ সর্ব্বজ্ঞকল্প আচার্য্যগণের ব্যাখ্যার সাহায্য না লইলে, এবংবিধ উপনিষদের প্রকৃত রহস্য হৃদয়ঙ্গম করা বস্তুতঃই কঠিন হইয়া পড়ে।

ইদানীন্তন স্বাধীনচেতা কোন কোন লোক সর্ব্বঙ্কষ বুদ্ধিবলে ব্যাখ্যা করিতে যাইয়া ইহাকে একটি কল্পনা-কুশল কবির উদ্দাম লেখনীপ্রসূত উপন্যাসরূপে পরিচিত করিবার চেষ্টা পাইয়াছেন। ইহা যে, দেশের বিশেষ দুর্ভাগ্যের পরিচায়ক, তাহাতে সন্দেহ নাই। বিশেষতঃ যাঁহারা স্বাধীনতার দোহাই দিয়া আস্ফালন করেন, প্রকৃত পক্ষে তাঁহাদের স্বাধীনতা যে, কতটুকু, তাহা তাঁহারাই জানেন। আমরা দেখিতেছি, তাঁহারা কেবল পাশ্চাত্য পণ্ডিতগণের উচ্ছিষ্টভোজী নিতান্ত পরাধীন। কোনও পাশ্চাত্য পণ্ডিত প্রসঙ্গক্রমে যদি আমাদের শাস্ত্র বা ধর্ম্মসম্বন্ধে কোনও কথা বলিয়া গিয়া থাকেন, উক্তপ্রকার স্বাধীনচেতা মহোদয়েরা সেই কথারই পুনরাবৃত্তি করিয়া দেশে একটা নূতন ধরণের মত জাহির করিতে চেষ্টা করেন। ইহার একটিমাত্র উদাহরণ দিতেছি—

এই ছান্দোগ্যোপনিষদেরই চতুর্থ অধ্যায়ে সত্যকাম জাবালের একটি উপাখ্যান আছে। উপাখ্যানটির মর্ম্ম এই যে, জবালা নামে একটি ব্রাহ্মণপত্নীর একমাত্র পুত্রের নাম 'সত্যকাম'। সত্যকাম যথাসময়ে উপনীত হইতে ইচ্ছা করিলেন। উপনয়নে গোত্রোল্লেখের আবশ্যক হয়, তাই গোত্র জানিবার মানসে মাতার নিকট উপস্থিত হইয়া জিজ্ঞাসা করিলেন,—মা, আমার গোত্র কি? মাতা উত্তর করিলেন, বাবা, আমি ত আমাদের গোত্র জানি না; যৌবনের প্রারম্ভেই তোমাকে লাভ করিয়াছি; তখন আমি গৃহ-কার্য্যে এবং অতিথি অভ্যাগতের সেবা কার্য্যে এতই ব্যাপৃত ছিলাম যে, পরিচারিকা হইতে আমার কিছুমাত্র পার্থক্য ছিল না; (এমন সময়ই তোমার পিতার মৃত্যু হয়); সুতরাং গোত্রাদি

পরিচয় গ্রহণের আর অবসর পাই নাই। তবে, এইমাত্র জানি—আমার নাম জবালা, আর তোমার নাম জাবাল সত্যকাম। তুমি যাও, গুরুর নিকট যাইয়া এই কথাই বলিও। জবালার উক্তি শ্রুতিটুকু এই—"সা হৈনমুবাচ নাহমেতদ্বেদ, তাত, যদ্গোত্রস্ত্বমসি, বহ্বহং চরন্তী পরিচারিণী যৌবনে ত্বামলভে, সাহমেতৎ ন বেদ—যদ্গোত্রঃ ত্বমসি, জবালা নামাত্বহমস্মি; সত্যকামো নাম ত্বমসি; স সত্যকাম এব জাবালো ব্রুবীথা ইতি।"

শ্রুতির "বহু অহং চরন্তী" কথার 'বহু' পদটি 'চরন্তী' ক্রিয়ার বিশেষণ; সুতরাং ইহার অর্থ হইতেছে যে, আমি প্রভূত পরিমাণে পরিচর্য্যা করিয়াছিলাম। অবশ্য, গৃহস্থাশ্রমস্থ ব্রাহ্মণপত্নীর পক্ষে অভ্যাগত সাধুজনের সেবা করা ধর্ম্মসম্মত কার্য্যই বটে। কিন্তু আমাদের স্বাধীনচেতা বিদ্বন্মন্য পণ্ডিতগণ ব্যাকরণের বেশী ধার ধারেন না; আচার্য্যগণের কথায়ও বড় একটা কর্ণপাত করেন না; তাই তাঁহারা একেবারে সোজাসোজিভাবে 'বহু' পদটিকে 'চরন্তী'র গায়ে মিশাইয়া সত্যনিষ্ঠা সতী জবালাকে 'বহুচারিণী' বেশ্যারূপে পরিচিত করিতে প্রয়াস পাইয়াছেন !! এইরূপ আরও অনেকানেক বিকট ব্যাখ্যা আমাদের শ্রুতিগোচর হইয়াছে; এখানে সে সমস্ত অসার কথার আলোচনা করিয়া সময়ক্ষেপ করা যুক্তিযুক্ত মনে করি না।

আচার্য্য শঙ্কর প্রধানতঃ এই ছান্দোগ্য শ্রুতির সাহায্যে আপনার অভিমত অদ্বৈতবাদ ব্যবস্থাপিত করিয়াছেন। এই ছান্দোগ্যোপনিষদের "একমেবাদ্বিতীয়ম্" "তজ্জলানিতি শান্ত উপাসীত" "স আত্মা, তৎ ত্বম্ অসি" প্রভৃতি প্রমাণ নিচয়ের উপর নির্ভর করিয়াই তাঁহার বিশুদ্ধ অদ্বৈতবাদের দৃঢ়ভিত্তি প্রতিষ্ঠিত হইয়াছে। শাঙ্করভাষ্য সহযোগে ছান্দোগ্যোপনিষৎ পাঠ করিলে উপনিষদের প্রায় কোন তত্ত্বই অবিজ্ঞাত থাকে না, এবং ব্রহ্মবিদ্যার গূঢ় রহস্যও জানিতে আর বাকী থাকে না। সহৃদয় পাঠকগণ ইহা পাঠ করিলেই বুঝিতে পারিবেন।

এই উপনিষৎ খানিকে নির্ভুল করিবার জন্য বিভিন্ন স্থানীয় বহু

পুস্তকের সাহায্য গ্রহণ করিয়াছি, এবং অনায়াসে বা অল্প আয়াসে বোধোপযোগী করিবার নিমিত্ত ইহাতে মৎকৃত 'সরলা' নামক টীকা, পদবিভাগ ও উপযুক্ত চিহ্নাদি সংযোজিত করিয়াছি। অধিকন্তু দুরূহ স্থানগুলির মীমাংসায় সহায়তার জন্য আনন্দগিরিকৃত সম্পূর্ণ টীকাটি সংযোজিত করিয়া আবশ্যক মতে স্থানে স্থানে সরল টিপ্পনী বিন্যাস করিয়া সুখবোধ্য করিয়াছি। ভাষ্যের অনুবাদ আমরা ভাবানুযায়ী না করিয়া অক্ষরানুযায়ী করিতে চেষ্টা করিয়াছি। ইহার উদ্দেশ্য দুইটি;— প্রথম উদ্দেশ্য আক্ষরিক অনুবাদ জটিল ও কষ্টকর হইলেও উহার মৌলিকতা নষ্ট হয় না; উপযুক্ত পাঠক চিন্তা ও অনুধ্যানের সাহায্যে শ্রুতির প্রকৃত রহস্য উদ্‌ঘাটন করিয়া লইতে পারেন; পক্ষান্তরে ভাবানুবাদস্থলে স্থানে স্থানে গ্রন্থকারের অভিমত ভাব প্রকটিত না হইয়া অনুবাদকেরই হৃদয়-নিহিত ভাব অভিব্যক্ত হইয়া থাকে। সুতরাং তাদৃশ অনুবাদে ইষ্ট অপেক্ষা অনিষ্টের সম্ভাবনাই অধিক; এই কারণে আমরা ভাবানুবাদের পদ্ধতি গ্রহণ করি নাই। এজন্যই স্থানে স্থানে আবশ্যকমতে সরল ও বিশদ টিপ্পনী দ্বারা অনুবাদের অস্পষ্ট অংশগুলি সাধারণের সুখবোধ্য ও সর্ব্বাঙ্গ সুন্দর করিতে যত্ন পাইয়াছি।

উপসংহারে বক্তব্য এই যে, ভ্রম প্রমাদ মনুষ্য জীবনের সাহজিক ধর্ম্ম, আমরা পুস্তক খানিকে নির্ভুল ও সর্ব্বাঙ্গসুন্দর করিতে প্রয়াস পাইলেও কতকগুলি অপরিহার্য্য কারণে দুই এক স্থানে কিঞ্চিৎ ব্যতিক্রম ঘটিয়াছে। পুস্তকের শেষে আমরা যথাসম্ভব তাহার সংশোধন করিবার ব্যবস্থা করিয়াছি। আশা করি, সহৃদয় গুণগ্রাহী পাঠক বর্গ সে ত্রুটি গ্রহণ করিবেন না।

কলিকাতা—ভবানীপুর। } সম্পাদক—
ভাগবত চতুষ্পাঠী। } শ্রীদুর্গাচরণ সাংখ্য-বেদান্ততীর্থ।

# বর্ণক্রমানুসারে পদসূচী।

## আ

ইতি পদসূচী সমাপ্তা ॥

# বিষয়-সূচী।

## প্রথম অধ্যায়।

## চতুর্থ অধ্যায়।

## ষষ্ঠ অধ্যায়।

## সপ্তম অধ্যায়।



## অষ্টম অধ্যায়।

ছান্দোগ্যোপনিষদের সূচীপত্র সমাপ্ত।

সামবেদীয়া

# ছান্দোগ্যোপনিষৎ

আনন্দগিরি-কৃত-

টীকোপেত-

শাঙ্কর-ভাষ্য-সমেতা।

## প্রথমোঽধ্যায়ঃ।

### প্রথমঃ খণ্ডঃ।

॥ ওঁ নমঃ পরমাত্মনে ॥

[ ভাষ্য-ভূমিকা। ]

"ওমিত্যেতদক্ষরম্" ইত্যাদ্যষ্টাধ্যায়ী ছান্দোগোপনিষৎ। তস্যাঃ সংক্ষেপতোঽর্থজিজ্ঞাসুভ্য ঋজুবিবরণমল্পগ্রন্থমিদমারভ্যতে। তত্র সম্বন্ধঃ—সমস্তং কর্ম্মাধিগতং প্রাণাদিদেবতাবিজ্ঞানসহিতমর্চ্চিরাদিমার্গেণ ব্রহ্মলোকপ্রতিপত্তিকারণম্; কেবলং চ ধূমাদিমার্গেণ চন্দ্রলোকপ্রতিপত্তিকারণম্; স্বভাবপ্রবৃত্তানাং চ মার্গদ্বয়পরিভ্রষ্টানাং কষ্টা অধোগতিরুক্তা। ন চোভয়োর্মার্গয়োরন্যতরস্মিন্নপি মার্গে আত্যন্তিকী পুরুষার্থসিদ্ধিঃ, ইত্যতঃ কর্ম্মনিরপেক্ষমদ্বৈতাত্মবিজ্ঞানং সংসারগতিত্রয়হেতূপমর্দ্দেন বক্তব্যম্, ইত্যুপনিষদারভ্যতে ॥ ১

আনন্দগিরি-কৃত-টীকা।

নমো জন্মাদি-সম্বন্ধ-বন্ধ-বিধ্বংস-হেতবে।
হরয়ে পরমানন্দবপুষে পরমাত্মনে ॥ ১
নমস্ত্রয্যন্ত-সন্দোহ-সরসীরুহ-ভানবে।
গুরবে পরপক্ষৌঘ-ধ্বান্ত-ধ্বংস-পটীয়সে ॥ ২

ছন্দোগানামুপনিষন্তেদং ব্যাচিখ্যাসুর্ভগবান্ ভাষ্যকারশ্চকীর্ষিতগ্রন্থপরিসমাপ্তিপ্রচয়-পরিপন্থিদুরিতনিবর্হণসিদ্ধ্যর্থম্ ওঙ্কারোচ্চারণলক্ষণং মঙ্গলাচরণং সম্পাদয়ন্ ব্যাখ্যেয়স্বরূপং দর্শয়তি—**ওমিত্যেতদিতি**। ব্যাখ্যানং সপ্রয়োজনং প্রতিজানীতে—**তস্যা ইতি**। নমু শারীরকে ভূয়ঃসু প্রদেশেষু বিস্তরেণ ব্যাখ্যাতত্বাদমুষ্যা ভাষ্যং কিমিতি সংপ্রত্যারভ্যতে? তত্রাহ—**সংক্ষেপত ইতি**। বিস্তরেণ ব্যাখ্যাতত্বেঽপি সংগ্রহতো ব্যাখ্যানমস্যাঃ সম্প্রণীয়তে, অধিকৃতস্য সংক্ষিপ্য গ্রহণে সুগ্রহত্বাদিত্যর্থঃ। কিঞ্চ, ন চেয়ং যথাপাঠক্রমং ব্যাখ্যাতা; প্রকৃতে তু পাঠক্রমমনতিক্রম্য ব্যাখ্যায়তে, তদযুক্তমিদং ভাষ্যমিত্যাহ—**ঋজুবিবরণমিতি**। ঋজু—পাঠক্রমানুসারি, বিবরণম্—অর্থস্ফুটীকরণং প্রকৃতোপনিষদো যস্মিন্ ভাষ্যে, তৎ তথেতি যাবৎ। অথ পাঠক্রমমাশ্রিত্যাপি দ্রাবিড়ং ভাষ্যং প্রণীতং, তৎ কিমনেন? ইত্যাশঙ্ক্যাহ—**অল্পগ্রন্থমিতি**। তথাপি বিশিষ্টাধিকার্যভাবে কথমিদমারভ্যতে? তত্রাহ—**অর্থজিজ্ঞাসুভ্য ইতি**। যে হি মুমুক্ষবোঽস্যা বিবক্ষিতমর্থং জিজ্ঞাসন্তে, তেভ্যো ভাষ্যমিদং প্রস্তূয়তে। তথা চ বিশিষ্টাধিকারিসম্ভবে তদারম্ভঃ সম্ভবতি। তস্য চ প্রকৃতোপনিষদর্থপরিজ্ঞানমবান্তরফলং, তদ্দ্বারা কৈবল্যং পরমং ফলমিতি ভাবঃ।

নমু কর্ম্মবিধিশেষত্বাদুপনিষদস্তদ্ব্যাখ্যানেনৈব কৃতব্যাখ্যানত্বাৎ পিষ্টপিষ্টিপ্রসঙ্গাৎ কৃতং তদ্ব্যাখ্যানেন ইত্যাশঙ্কা শেষশেষিত্বে প্রমাণাভাবান্মৈবম্, ইত্যভিপ্রেত্য পূর্ব্বোত্তরকাণ্ডয়োঃ নিয়তপূর্ব্বাপরভাবপ্রযুক্তং সম্বন্ধং প্রতিজানীতে—**তত্রেতি**। তস্যা ব্যাখ্যেয়ত্বেন প্রস্তুতায়া উপনিষদঃ কর্ম্মকাণ্ডেন সহ সম্বন্ধোঽভিধীয়তে ইত্যর্থঃ। কোঽসৌ? ইত্যপেক্ষায়াং তমভিধিৎসয়া কর্ম্মকাণ্ডার্থমনুবদতি—**সমস্তমিতি**। বিহিতং প্রতিষিদ্ধং চ কর্ম্ম পূর্ব্বস্মিন্ কাণ্ডে, প্রতিপন্নমিত্যর্থঃ। তত্র হি বিহিতং সমুচ্চিতমসমুচ্চিতং চেতি দ্বিবিধমিত্যঙ্গীকৃত্য সমুচ্চিতস্য ফলমনুবদতি—**প্রাণাদ্যাদীতি**। প্রাণশ্চাগ্নিশ্চেত্যাদ্যা দেবতা, তদ্বিজ্ঞানং তদুপাসনং, তেন সমুচ্চিতমগ্নিহোত্রাদি কর্ম্ম অর্চিরাদ্যুপলক্ষিতেন দেবযানেন পথা কার্য্যব্রহ্মপ্রাপ্তৌ কারণং, ন তু ব্রহ্মপ্রাপ্তৌ, তস্য গন্তব্যত্বাভাবাৎ; কার্য্যস্যৈব গন্তব্যতায়া বাদর্য্যধিকরণে রাদ্ধান্তিতত্বাৎ। তস্মান্ন সমুচ্চিতং বিহিতং কর্ম্ম পরমপুরুষার্থহেতুরিত্যর্থঃ। তস্যৈবাসমুচ্চিতস্য ফলমাহ—**কেবলং চেতি**। বিহিতস্য গতিমুক্ত্বা প্রতিষিদ্ধস্য গতিমাহ—**স্বভাবেতি**। স্বভাবেন শাস্ত্রাপেক্ষামন্তরেণ প্রকৃতিবশাদেব প্রবৃত্তা যথেষ্টচেষ্টারসিকাঃ; তেষাং কর্ম্ম-জ্ঞানাভাবাদ্দেবযানে পিতৃযাণে চ পথ্যনধিকৃতানাম্ অধোগতিঃ তির্য্যগবস্থা ক্ষুদ্রজন্তুলক্ষণাঽপুনরাবৃত্তিদুর্লভা বাক্যেন। অন্যতরস্মিন্ বা অধিকৃতানাং পরমপুরুষার্থঃ সেৎস্যতি। "শুক্লকৃষ্ণে গতী হ্যেতে জগতঃ শাশ্বতে মতে" ইতি স্মৃত্যা তয়োর্নিত্যফলত্বপ্রতিপত্তেরুত আহ—**ন চোভয়োরিত্যাদি**।

নমু মার্গদ্বয়ভ্রষ্টানাং পুরুষার্থাভাবেঽপি দ্বয়োঃ পথোরন্যতরস্মিন্ বা ভবিষ্যতীতি চেৎ, তত্র ন তাবদ্দেবযানপথি-নিমিত্তে নিরতিশয়পুরুষার্থসিদ্ধিঃ। "ইমং মানবমাবর্ত্তং নাবর্ত্তন্তে" "তেষামিহ ন পুনরাবৃত্তিঃ" ইত্যত্র ইমমিহেতি বিশেষণাৎ "একয়া যাত্যনাবৃত্তিম্" ইতি স্মৃতাবনাবৃত্তেরেতৎকল্পবিষয়ত্বাৎ, কল্পান্তরেঽপ্যনাবৃত্তাবপি বিশেষণানর্থক্যাৎ। নাপি পিতৃযাণপথে নিরতিশয়পুরুষার্থসিদ্ধিঃ, "এতমেবাধ্বানং পুনর্নিবর্ত্তন্তে"। "অন্যয়াবর্ত্ততে পুনঃ" ইতি চন্দ্রস্থলস্খলনাবগমাৎ। তস্মান্ন কর্ম্মবশাৎ আত্যন্তিকপুরুষার্থপ্রাপ্তিরিত্যর্থঃ। এবমনূদ্য কর্ম্মফলং ফলিতং সম্বন্ধমাহ—**ইত্যত ইতি**। উক্তরীত্যা কর্ম্ম যতো ন নিরতিশয়-পুরুষার্থহেতুরতঃ সসাধনাৎ কর্ম্মণস্তৎফলাচ্চ বিরক্তস্য নিরতিশয়পুরুষার্থং কাঙ্ক্ষতস্তৎসাধনং কেবলমাত্মজ্ঞানং সংসারহেতুভূতপূর্ব্বোক্তগতিত্রয়হেতুকর্ম্ম তদ্ধেতুনিরাকরণেন বক্তব্যম্, ইত্যভিপ্রায়েণ উপনিষদেষারভ্যতে। ন হি কর্ম্মানুষ্ঠানাৎ পুমর্থো নিরতিশয়ো লভ্যতে, তস্য "তদ্যথেহ" ইত্যাদৌ ক্ষয়িষ্ণুফলত্বশ্রুতেঃ। তথা চ ঈশ্বরার্পণবুদ্ধ্যানুষ্ঠিত-শুভকর্ম্মবশাৎ উৎপন্নজাতশুদ্ধবুদ্ধের্বিরক্তস্য মুমুক্ষোর্মোক্ষসাধনজ্ঞানার্থোঽয়ম্ উপনিষদারম্ভ ইতি হেতুহেতুমদ্ভাবঃ সম্বন্ধ ইত্যর্থঃ॥ ১

[ ভাষ্য-ভূমিকানুবাদ ]

এই ছান্দোগ্যোপনিষৎ "ওম্ ইত্যেতদক্ষরম্" ইত্যাদি আটটি অধ্যায়ে সমাপ্ত; তাহার সংক্ষিপ্তার্থ-জিজ্ঞাসুদিগের জন্য সরল ব্যাখ্যাত্মক এই ক্ষুদ্রগ্রন্থ আরব্ধ হইতেছে। তন্মধ্যে কর্ম্মকাণ্ডের সহিত এই উপনিষদের সম্বন্ধ এইরূপ—(১) প্রাণ ও অগ্নি প্রভৃতি দেবতা-বিজ্ঞানের সহিত সমস্ত কর্ম্ম অধিগত হইলে, তাহা 'অর্চ্চিরাদি' মার্গক্রমে ব্রহ্মপ্রাপ্তির কারণ হয়; কিন্তু দেবতাবিজ্ঞানরহিত কেবল কর্ম্মমাত্র অনুষ্ঠিত হইলে, তাহা ধূমাদিমার্গক্রমে চন্দ্রলোকপ্রাপ্তির কারণ হয়; আর যাহারা উক্ত উভয়মার্গভ্রষ্ট স্বাভাবিক (স্বেচ্ছানুযায়ী) কর্ম্মে প্রবৃত্ত, তাহাদের সম্বন্ধে কষ্টকর অধোগতি উক্ত হইয়াছে (২)। উক্ত উভয় মার্গের একটি পথেও আত্যন্তিক পুরুষার্থ (মোক্ষ) সিদ্ধ হয় না; এই কারণে পূর্ব্বোক্ত ত্রিবিধ সংসারগতির কারণোচ্ছেদার্থ কর্ম্ম-নিরপেক্ষ অদ্বৈত আত্মজ্ঞানের উপদেশ করা আবশ্যক; এতদুদ্দেশে উপনিষৎ শাস্ত্র আরব্ধ হইতেছে ॥ ১

ন চাদ্বৈতাত্ম-বিজ্ঞানাদন্যত্র আত্যন্তিকী নিঃশ্রেয়সপ্রাপ্তিঃ। বক্ষ্যতি হি—"অথ যেঽন্যথাতো বিদুরন্যরাজানস্তে ক্ষয্যলোকা ভবন্তি, বিপর্য্যয়ে চ স স্বরাট্ ভবতি" ইতি। তথা দ্বৈতবিষয়ানৃতাভিসন্ধস্য বন্ধনং তস্করস্যেব তপ্তপরশুগ্রহণে বন্ধদাহভাবঃ সংসারদুঃখপ্রাপ্তিশ্চেত্যুক্ত্বা অদ্বৈতাত্ম-সত্যাভিসন্ধস্য অতস্করস্যেব তপ্তপরশুগ্রহণে বন্ধদাহাভাবঃ সংসারদুঃখনিবৃত্তির্মোক্ষশ্চেতি ॥ ২

ননু—"মোক্ষার্থী ন প্রবর্ত্তেত তত্র কাম্য-নিষিদ্ধয়োঃ। নিত্য-নৈমিত্তিকে কুর্য্যাৎ প্রত্যবায়জিহাসয়া ॥" ইতি বৃদ্ধৈরুক্তত্বাৎ কাম্যনিষিদ্ধে বর্জনীয়ে; নিত্যনৈমিত্তিকে চ কৃত্বা ব্যবস্থিতস্য মুমুক্ষোঃ বর্ত্তমানদেহপাতে পুনর্দেহান্তরগ্রহে হেত্বভাবাদনায়াসসিদ্ধা জ্ঞানাদৃতেঽপি মুক্তিরিতি কথং

(১) ইহার মর্ম্মার্থ এই যে,—উপনিষদ্ভাগ যখন কর্ম্মকাণ্ডেরই শেষাংশ, তখন কর্ম্মকাণ্ডের ব্যাখ্যা দ্বারাই তদংশভূক্ত উপনিষদেরও ব্যাখ্যা সম্পন্নই হইয়াছে, তবে আর পৃথগ্ভাবে উপনিষদ্-ব্যাখ্যার প্রয়োজন কি? এই আশঙ্কায় বলিতেছেন যে, না—উপনিষৎ যে কর্ম্মকাণ্ডের শেষভাগ, এ বিষয়ে কোন প্রমাণ নাই; পরন্তু কর্ম্ম-কাণ্ড প্রথমে জ্ঞাতব্য, আর উপনিষৎ তাহার পরে জ্ঞাতব্য; এইজন্য এতদুভয়ের মধ্যে যে, পৌর্ব্বাপর্য্য নিবন্ধন একটি বিশেষ সম্বন্ধ রহিয়াছে, সেই সম্বন্ধই এখানে প্রদর্শিত হইতেছে।

(২) তাৎপর্য্য—যাহারা কর্ম্মানুষ্ঠান বা জ্ঞানানুশীলন করে না, তাহাদের চন্দ্রলোকে বা ব্রহ্মলোকে গতি হয় না; তাহারা দীর্ঘকাল দুঃসহ যম-যাতনা ভোগ করে, কেহ কেহ বা 'জায়স্ব ম্রিয়স্ব' মন্ত্রক (নিরন্তর জন্ম-মরণশীল) মশক-মক্ষিকাদি জন্ম লাভ করিয়া থাকে।

তাদর্থ্যেনোপনিষদারভ্যতে ? তত্রাহ—ন চেতি। নহি তদুৎপ্রেক্ষিতো মোক্ষোপায়ো বিনা প্রমাণং প্রকল্প্যতে। ন চ পৌরুষেয়ং বাক্যং মূলপ্রমাণমন্তরেণ প্রমাণম্। ন চাত্র শ্রুতি-স্মৃতী প্রত্যক্ষাদি বা মূলমালোক্যতে। সম্ভবতি চ যথাবর্ণিতচরিতস্যাপি কর্ম্মশেষবশাদ্দেহান্তরং, ন চৈকভবিকঃ কর্ম্মাশয়ঃ ; "তদ্ য ইহ রমণীয়চরণা স্ততঃ শেষেণ" ইত্যাদিশ্রুতিস্মৃতিবিরোধাৎ। তস্মাদাত্মজ্ঞানাদেব মুক্তিরিতিভাবঃ। অদ্বৈতাত্মজ্ঞানবিধুরাণাং ভেদজ্ঞানভাজাং কর্ম্মানুষ্ঠায়িনাং ক্ষয়ফলশালিত্বে বাক্যশেষং প্রমাণয়তি—বক্ষ্যতি হীতি। অদ্বৈতাত্মোপদেশানন্তর্য্যমথশব্দার্থঃ। যে পুনরনুপাসিতগুরবস্তদুপদেশশূন্যা যথাযতি যথোক্তাদদ্বৈতাদন্যথা দ্বৈতমেব তত্ত্বং বিদন্তি, তে পরতন্ত্রাঃ সন্তো রাগাদিনা কর্ম্মানুতিষ্ঠন্তো বিনাশিফলশালিনঃ স্যুরিতি শ্রুত্যর্থঃ। অদ্বৈতাত্মজ্ঞানাৎ আত্যন্তিকপুরুষার্থসিদ্ধিরিত্যত্রাপি বাক্যশেষমনুকূলয়তি—বিপর্য্যয়ে চেতি। চকারাৎ ক্রিয়াপদমনুকৃষ্যতে। স হি বিদ্বান্ বিদ্যয়া নিরস্তাবিদ্যাদিমলঃ স্বপরিজ্ঞানাৎ স্বয়মেব পরমাত্মা ভবতি। ভেদপ্রতিপত্তিহেতোঃ আরাচ্ছিন্নত্বাদিতার্থঃ ; ভেদনিষ্ঠানাং কর্ম্মিণাং পুরুষার্থো নিরতিশয়ো ন সিধ্যতি। অদ্বৈতনিষ্ঠানাং তু কর্ম্ম ত্যজতাং পুমর্থঃ সেৎস্যতীত্যত্র বাক্যশেষস্থং লিঙ্গং দর্শয়তি—তপ্তেত্যাদিনা। দ্বৈতমেব বিষয়স্তস্মিন্ যাচারস্তথ্যশ্রুতেরনৃতেঽভিসন্ধা যস্য, অভিসন্ধা সত্যত্বাভিমানঃ, তস্য বন্ধনং পরমানন্দস্য আবির্ভাবাবহিত্যং সংসারাত্মকস্য দুঃখস্য প্রাপ্তিশ্চ। যথা বস্তুতস্তস্করস্য নাহং তস্করোঽস্মীতি মিথ্যাভিমন্যমানস্য পরিশোধনার্থং তপ্তপরশোগ্রহণে দাহো বন্ধনং দুঃখপ্রাপ্তিশ্চ প্রতীয়তে, তথৈব দ্বৈতাভিনিবেশবতোঽপীতি প্রথমমুক্তম্। বস্তুতোঽতস্করস্য পরৈরারোপিত-তস্করত্বস্য পরিশুদ্ধৎসয়া তপ্তপরশুগ্রহণে দাহাদ্যভাববৎ দ্বৈতাভাবোপলক্ষিতে প্রত্যগাত্মনি পরমার্থসত্যোঽভিমানবতো দ্বৈতাচ্চ ব্যাবৃত্তচিত্তস্য অনর্থধ্বংসো নিরতিশয়ানন্দাবির্ভাবশ্চেতি যথোক্তার্থানুরোধেনাগ্রে শ্রুতির্বক্ষ্যতীতি যোজনা। কেবলমাত্মজ্ঞানং কৈবল্যহেতুঃ, তৎসিদ্ধ্যর্থম্ উপনিষদারম্ভ ইতি স্বপক্ষো দর্শিতঃ ॥ ২

অদ্বৈত আত্মজ্ঞান ভিন্ন অন্যত্র যে, আত্যন্তিক নিঃশ্রেয়স (মোক্ষ) প্রাপ্তি হয়, তাহাও নহে। শ্রুতিও বলিবেন—'যাহারা ইহা হইতে অন্যপ্রকার জানে, তাহারা অন্য রাজার অধীন, অর্থাৎ ব্রহ্মের শাসন বুঝিতে পারে না, এবং তাহারা স্বর্গাদি ক্ষয়শীল লোক লাভ করিয়া থাকে ; আর ইহার বিপর্য্যয় হইলে সেই লোক স্বরাট্ হয়', ইতি। সেইরূপ, তপ্ত কুঠার ধারণে তস্করের যেমন দাহ ও বন্ধন হয়, তেমন মিথ্যাময়-দ্বৈতবিষয়ে অভিনিবিষ্ট ব্যক্তিরও সংসারদুঃখ প্রাপ্তি হয়। ইহার পরে বলা হইয়াছে যে, যে লোক তস্কর নহে (সত্যবাদী), তাহার যেমন তপ্ত কুঠার গ্রহণে দাহ ও বন্ধন হয় না, তেমনি অদ্বৈত সত্য আত্মায় অভিনিবেশসম্পন্ন ব্যক্তিরও সংসারদুঃখ-নিবৃত্তি এবং মোক্ষ লাভ হইয়া থাকে ॥ ২

অতএব ন, কর্ম্মসহভাব্যদ্বৈতাত্মদর্শনম্, ক্রিয়া-কারক-ফলভেদোপমর্দ্দেন "সদেকমেবাদ্বিতীয়ম্" "আত্মৈবেদং সর্ব্বম্" ইত্যেবমাদিবাক্যজনিতস্য বাধকপ্রত্যয়ানুপপত্তেঃ। 'কর্ম্মবিধিপ্রত্যয় ইতি চেৎ ; ন, কর্ত্তৃ-ভোক্তৃস্বভাববিজ্ঞান-

বতস্তজ্জনিতকর্ম্মফল-রাগদ্বেষাদিদোষবতশ্চ কর্ম্মবিধানাৎ। অধিগতসকল-বেদার্থস্য কর্ম্মবিধানাৎ অদ্বৈতজ্ঞানবতোঽপি কর্ম্মেতি চেৎ; ন, কর্ম্মাধিকৃতবিষয়স্য কর্ত্তৃভোক্ত্রাদিজ্ঞানস্য স্বাভাবিকস্য "সদেকমেবাদ্বিতীয়ম্" "আত্মৈবেদং সর্ব্বম্" ইত্যনেনোপমর্দ্দিতত্বাৎ। তস্মাদবিদ্যাদিদোষবত এব কর্ম্মাণি বিধীয়ন্তে, নাদ্বৈতজ্ঞানবতঃ। অতএব হি বক্ষ্যতি—"সর্ব্বে এতে পুণ্যলোকা ভবন্তি। ব্রহ্মসংস্থোঽমৃতত্বমেতি" ইতি ॥ ৩

স্বযূথ্যাস্তু কর্ম্মসমুচ্চিতমাত্মজ্ঞানং মোক্ষসাধনং, তাদর্থ্যেনোপনিষদারম্ভ ইত্যাহুঃ, তান্ প্রত্যাহ—অতএবেতি। 'যৎ কৃতকং তদনিত্যম্' ইতি ব্যাপ্ত্যনুগৃহীতয়া "তদ্ যথেহ" ইত্যাদিশ্রুত্যা কর্ম্মফলস্যানিত্যত্বাবগমাৎ, "ব্রহ্মবিদাপ্নোতি পরম্" ইত্যাদিশ্রুত্যা চ জ্ঞান-ফলস্য নিত্যত্বসিদ্ধেজ্ঞান-কর্ম্মণোঃ বিরুদ্ধফলত্বাব্যবসায়াদদ্বৈতস্যাত্মনো দর্শনং নৈব কর্ম্মণা সহ ভবিতুমুৎসহতে। নহি বিরুদ্ধয়োস্তমঃপ্রকাশয়োঃ সমুচ্চয়ঃ সংগচ্ছতে; তন্ন সমুচ্চিতজ্ঞানার্থমুপনো-পনিষদারম্ভ ইত্যর্থঃ। কিঞ্চ, অদ্বৈতাত্মজ্ঞানং স্বসাধ্যসিদ্ধ্যর্থং বা কর্ম্মাপেক্ষতে? স্ববাধকবিধূন-নার্থং বা? নাদ্যঃ, তস্যাসাধ্যফলত্বাদিতি মত্বানো দ্বিতীয়ং প্রত্যাহ—ক্রিয়েতি। বাক্যজনিতস্যা-দ্বৈতাত্মজ্ঞানস্যেতি শেষঃ। তস্য বাধকাভাবেন তৎপরিহারার্থং সহকার্য্যপেক্ষা নাস্তীত্যর্থঃ। বাধক-প্রত্যয়াভাবস্যাসিদ্ধিমাশঙ্কতে—কর্ম্মেতি। তদ্বিষয়ো বিধিপ্রত্যয়ো যজেতেত্যাদিবিধিজনিতঃ কর্ত্তব্যতাবোধঃ। স চাত্মনি কর্ত্তৃত্বাদিকমাকাঙ্ক্ষন্ অকর্ত্রাদ্যাত্মজ্ঞানস্য বাধকো ভবতীত্যর্থঃ। কস্যায়ং কর্ম্মবিধিঃ?—অজ্ঞস্য বিদুষো বা, ইতি বিকল্প্যাদ্যং প্রত্যাহ—নেত্যাদিনা। কর্ত্রাদ্যা-কারং প্রমাণনিরপেক্ষপ্রকৃতিপ্রবৃত্তং মিথ্যাজ্ঞানং, তদ্বতস্তেন মিথ্যাজ্ঞানেন জনিতকর্ম্মফলবিষয়ো রাগাদিদোষঃ, তদ্বতশ্চ কর্ম্ম বিধীয়তে। ন হি কর্ত্তাহমিত্যাদিমিথ্যাধিয়ো রাগাদেশ্চাভাবে কর্ম্ম বিধাতুং শক্যম্। "যদ্ যদ্ধি কুরুতে জন্তুস্তত্তৎ কামস্য চেষ্টিতম্" ইতি স্মৃতেঃ। অতোঽজ্ঞস্য কর্ম্মবিধিপক্ষে ন তৎপ্রত্যয়ো বাধকঃ, প্রাপ্ত্যভাবাদিত্যর্থঃ। দ্বিতীয়ং শঙ্কতে—অধিগতেতি। অধীতস্বাধ্যায়ো হি বৈদিকে কর্ম্মণ্যধিক্রিয়তে। অধ্যয়নং চার্থাববোধ-ফলমিতি মীমাংসকমর্য্যাদা। তথা চাধ্যয়নবতো জ্ঞাতসকলবেদার্থস্য যজেতেত্যাদিনা কর্ম্ম-বিধানাদাত্মজ্ঞানস্যাপি কর্ম্মাঙ্গত্বং গম্যতে। ন চাত্মজ্ঞানমপবাধ্যতে, অবিরোধাদিত্যর্থঃ। ন তাবদর্থাববোধকস্য মধ্যয়নবিধিত প্রামাণিকমক্ষরাবাপ্তিফলং তদিতি চাধ্যেতৃপ্রসিদ্ধম্; তত্রাধ্যয়ন-বিধিবশেন নাত্মজ্ঞানস্য কর্ম্মবিধিসম্বন্ধঃ সম্ভবতীতি পরিহরতি—নেতি। কিঞ্চ, মন্বেদং কর্ম্মেতি কর্ম্মণ্যৌশ্বর্য্যং প্রতিপদ্য ব্যবস্থিতং বিষয়ীকৃত্য প্রবৃত্তস্য কর্ত্রাদ্যাকারবিজ্ঞানস্য প্রমাণা-পেক্ষামন্তরেণ স্বভাবপ্রাপ্তস্য বাক্যোত্থেন সম্যক্ জ্ঞানেনাপহৃতত্বাৎ কর্ম্মফলবিষয়রাগাদ্যযোগাৎ তন্নিবন্ধনস্য কর্ম্মণোঽপি দুরনুষ্ঠানত্বাৎ নাত্মজ্ঞস্য কর্ম্মোপপত্তিরিত্যাহ—কর্ম্মাধিকৃতেতি। অদ্বৈতাত্মজ্ঞানস্য কর্ম্মপ্রবৃত্তিবিরোধিত্বে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি। অজ্ঞস্য কর্ম্মবিধিঃ ন ত্বাত্মজ্ঞস্য ইত্যত্র শ্রুতিং সংবাদয়তি—অতএবেতি। এতে ত্রয়োঽপ্যাশ্রমিণঃ কর্ম্মাধিকৃতা-যানং। যথা ব্রহ্মচারী গৃহস্থো বানপ্রস্থশ্চেত্যেতে কর্ম্মিণস্তথা ব্রহ্মবিদপি কর্ম্মী চেন্ন ইতি পৃথক্ ক্রিয়েত। পৃথক্করণাচ্চ ন তস্য কর্ম্মবিধিরিতি মত্বোক্তম্—ব্রহ্মসংস্থ ইতি ॥ ৩

এই কারণেই অদ্বৈত আত্মজ্ঞান কখনই কর্ম্মসহভাবী (কর্ম্মের সহিত একত্র অনুষ্ঠেয়) নহে; কারণ, ক্রিয়া, কারক ও তৎফল, এই ত্রিবিধ ভেদের বিলোপপূর্ব্বক সমুৎপন্ন 'সৎস্বরূপ ব্রহ্ম নিশ্চয়ই এক ও অদ্বিতীয়', 'এই সমস্ত জগৎই আত্মস্বরূপ', এবংবিধ বহুতর বাক্য-

জনিত জ্ঞানের বাধক জ্ঞান উপপন্ন বা যুক্তিসিদ্ধ হয় না। যদি বল কর্ম্মবিধির জ্ঞানই [বাধক]; না,—কারণ, যে লোক স্বভাবসিদ্ধ কর্তৃত্ব ভোক্তৃত্ব-জ্ঞানবান্ এবং তজ্জন্য কর্ম্মফলে রাগদ্বেষাদিদোষ-সম্পন্ন, তাঁহার সম্বন্ধেই কর্ম্মের বিধান, [জ্ঞানীর পক্ষে নহে]। যদি বল, যে লোক সমস্ত বেদার্থ অবগত হইয়াছে, তাহার সম্বন্ধেই যখন কর্ম্মের বিধি, তখন অদ্বৈতজ্ঞানীরপক্ষেও ত কর্ম্ম [বিহিতই আছে]; না—তাহা নহে; কারণ, 'সৎ (ব্রহ্ম) নিশ্চয়ই এক ও অদ্বিতীয়' এবং 'আত্মাই এই সমস্ত (জগৎ),' এই জ্ঞান দ্বারা কর্ম্মবিধির বিষয়ীভূত স্বভাবসিদ্ধ কর্তৃত্ব-ভোক্তৃত্ব-জ্ঞান পূর্ব্বেই বিমর্দ্দিত হইয়া যায়। অতএব, অবিদ্যাদি-দোষ-সম্পন্ন ব্যক্তির সম্বন্ধেই কর্ম্ম-সমূহ বিহিত, অদ্বৈতজ্ঞানীর সম্বন্ধে নহে। এই জন্যই বলিবেন—'ইঁহারা সকলেই পুণ্য-লোকগামী হন, [কিন্তু] ব্রহ্মনিষ্ঠ ব্যক্তি অমৃতত্ব (মোক্ষ) প্রাপ্ত হন'॥ ৩

তত্র এতস্মিন্ অদ্বৈতবিদ্যাপ্রকরণে অভ্যুদয়সাধনানি উপাসনানি উচ্যন্তে, কৈবল্যসন্নিকৃষ্টফলানি চাদ্বৈতাদ্ ঈষদ্বিকৃতব্রহ্মবিষয়াণি "মনোময়ঃ প্রাণশরীরঃ" ইত্যাদীনি, কর্ম্মসমৃদ্ধফলানি চ কর্ম্মাঙ্গসম্বন্ধীনি, রহস্যসামান্যাৎ মনোবৃত্তি-সামান্যাচ্চ। যথা অদ্বৈতজ্ঞানং মনোবৃত্তিমাত্রং, তথা অন্যান্যপি উপাসনানি মনোবৃত্তিরূপাণীত্যস্তি হি সামান্যম্। কস্তর্হি অদ্বৈতজ্ঞানস্যোপাসনানাঞ্চ বিশেষঃ? উচ্যতে—স্বাভাবিকস্যাত্মন্যক্রিয়েঽধ্যারোপিতস্য কর্ত্রাদিকারক-ক্রিয়াফলভেদ-বিজ্ঞানস্য নিবর্ত্তকমদ্বৈতবিজ্ঞানম্, রজ্জ্বাদিবিব সর্পাদ্যধ্যারোপলক্ষণজ্ঞানস্য রজ্জ্বাদি-স্বরূপনিশ্চয়ঃ প্রকাশনিমিত্তঃ। উপাসনং তু যথাশাস্ত্রসমর্পিতং কিঞ্চিদালম্বনমুপাদায় তস্মিন্ সমানচিত্তবৃত্তিসন্তানকরণম্—তদ্বিলক্ষণপ্রত্যয়ানন্তরিতম্ ইতি বিশেষঃ। তান্যেতান্যুপাসনানি সত্ত্বশুদ্ধিকরত্বেন বস্তুতত্ত্বাবভাসকত্বাদদ্বৈতজ্ঞানোপকারকাণি আলম্বনবিষয়ত্বাৎ সুখসাধ্যানি চেতি পূর্ব্বমুপন্যস্যন্তে। তত্র কর্ম্মাভ্যাসস্য দৃঢ়ীকৃতত্বাৎ কর্ম্মপরিত্যাগেনোপাসন এব দুঃখং চেতঃসমর্পণং কর্ত্তুম্, ইতি কর্ম্মাঙ্গবিষয়মেব তাবদাদাবুপাসনমুপন্যস্যতে ॥ ৪

[ইতি ভাষ্য-ভূমিকা]

যদি সমুচ্চয়াসম্ভবাৎ কেবলমেবাত্মজ্ঞানং কৈবল্যসাধনমিতি তাদর্থ্যেনোপনিষদারভ্যতে। হন্ত কিমিত্যত্রাপুপনিষদি ত্রিবিধান্যুপাসনান্যুপন্যস্যন্তে? তত্রাহ—তত্রেত্যাদিনা উক্তয়া রীত্যোপ-

নিষদাগ্নিস্তে সতীতি যাবৎ। "স যো বায়ুং দিশাং বৎসং বেদ, ন পুত্ররোদং রোদিতি" ইত্যাদীনি অভ্যুদয়ফলান্যুপাসনানি। কৈবল্যেন সন্নিকৃষ্টফলত্বং নাম ক্রমমুক্তিফলত্বম্। অদ্বৈতান্নিষ্প্রপঞ্চাদীষদ্ বিকৃতং সগুণং ব্রহ্ম। কর্ম্মসমৃদ্ধিফলানি কর্ম্মফলগতাতিশয়ফলান্যুদ্গীথাদ্যুপাসনানীত্যর্থঃ। আত্মবিদ্যাপ্রকরণে ত্রিবিধোপাসনোপন্যাসে হেতুমাহ—রহস্যেতি। উপনিষৎপদবেদনীয়ত্বস্য আত্মবিদ্যায়ামুপাসনেষু চাবিশেষাদিত্যর্থঃ। তত্রৈব হেত্বন্তরমনুভাব্য বিভজতে - মনোব্রহ্মেতী-ত্যাদিনা। আত্মজ্ঞানস্যোপাসনানাঞ্চ যথোক্তং সামান্যমস্তি চেৎ; তর্হি ফলতোঽপি বিশেষো ন স্যাদিতি মধ্যমঃ শঙ্কতে—কস্তর্হীতি। ফলতো বিশেষং দর্শয়ন্নুত্তরমাহ—উচ্যত ইতি। তত্র প্রথমমাত্মজ্ঞানস্যোপাসনাভ্যো বিশেষমাদর্শয়তি—স্বাভাবিক-স্যেতি। প্রত্যগাত্মনি ক্রিয়াকারক-ফলবিভাগবিকলে কূটস্থে স্বভাবশব্দিতাবিদ্যাকৃতমধ্যারোপিতং কর্ত্রাদ্যাকারবিজ্ঞানম্; তস্যাদ্বিতীয়ত্বাদিলক্ষণাধিষ্ঠানযাথাত্ম্যজ্ঞানং নিবর্ত্তকম্। যথা রজ্জ্বাদ্যাধিষ্ঠানে সর্পাদিসমারোপরূপস্য মিথ্যাজ্ঞানস্য প্রকাশাদিকারণপ্রভবো রজ্জ্বাদ্যধিষ্ঠানস্বরূপনিশ্চয়ো নিবর্ত্তকঃ, তথেত্যর্থঃ। সম্প্রত্যুপাসনানামদ্বৈতজ্ঞানাদ্বিশেষং দর্শয়তি—উপাসনন্ত্বিতি। শাস্ত্রং মনো ব্রহ্মেত্যুপাসীতেত্যাদি, কিঞ্চিদালম্বনং মনঃপ্রভৃতি বিনির্দিষ্টম্, সমানজাতীয়প্রত্যয়-সন্তানকরণং বিচ্ছিন্ন বিচ্ছিন্ন ধ্যায়িনোঽপি নিবর্ত্ততি বিশিনষ্টি—তদবিলক্ষণেতি। আত্মজ্ঞানস্যোপাসনানাং চাবান্তরবিশেষমুপসংহরতি—ইতি বিশেষ ইতি।

নন্বিদ্যাপ্রকরণে যথোক্তোপাসনানামুপদেশসত্ত্বেঽপি বিদ্যায়াঃ প্রাধান্যাৎ প্রাথম্যেনোচ্যতামুপাসনানি পুনরপ্রধানত্বাৎ পাশ্চাত্যেন বাচ্যানীত্যাশঙ্ক্যাহ—তানীতি। উপাসনানামীশ্বরার্পণ-বুদ্ধ্যাঽনুষ্ঠিতনিত্যাদিকর্ম্মবচ্চিত্তশুদ্ধিদ্বারা জ্ঞানকারণত্বাৎ লোকস্য কারণস্য প্রাথম্যপ্রসিদ্ধেঃ সাকারবস্তুবিষয়ত্বেন সুসাধ্যত্বাচ্চ মন্দানাং সহসা তেষু প্রবৃত্ত্যুপপত্তেরাদাবুপদেশঃ সম্ভবতীত্যর্থঃ। তথাপি বহুবিধেষূপাসনেষু কিমিত্যঙ্গাববদ্ধমেবোপাসনং প্রথমমুচ্যতে তত্রাহ—তত্রেতি। প্রাকৃতে পুরুষে কর্ম্মাভ্যাসস্যানাদিবাসনয়া দৃঢ়ীকৃতত্বাদভ্যস্তত্বেন কর্ম্মত্যাগেন তৎসম্বন্ধানি কেবলোপাসনে চেতসঃ সমর্পণং দুঃখং কর্ম্মণ্যঙ্গাববদ্ধমেব তাবদুপাসনমুচ্যতে। এবমাদাবুক্ত্বা পুনরুপাসনান্তরাণি ক্রমেণ বক্তব্যানীত্যর্থঃ।

সেই এই অদ্বৈতবিদ্যা-প্রকরণে স্বর্গাদি অভ্যুদয় সাধন উপাসনা-সমূহ কথিত হইতেছে; যে সকল উপাসনার ফল কৈবল্যেরই সন্নিহিত, এবং অদ্বৈত অপেক্ষা অল্পমাত্র বিকারপ্রাপ্ত ( সগুণ ) ব্রহ্মই যে সকল উপাসনার বিষয়; 'মনোময় ও প্রাণশরীর' ইত্যাদি বাক্যোক্ত সেই সমস্ত উপাসনা এবং কর্ম্মফলের উৎকর্ষ-সাধক কর্ম্মাঙ্গ-সম্পর্কিত উপাসনাসমূহও অভিহিত হইতেছে। কারণ, ঐ সমস্তই রহস্যাংশে সমান এবং মনোবৃত্তিরূপেও সমান,—অদ্বৈতজ্ঞান যেরূপ মনোবৃত্তি বা মানসচিন্তা, উপাসনাও সেইরূপ মনোবৃত্তিমাত্র; উভয়ের মধ্যেই সামান্য বা সমান ধর্ম্ম বিদ্যমান রহিয়াছে। ভাল, তাহা হইলে অদ্বৈত জ্ঞানও উপাসনার মধ্যে বিশেষ কি [ আছে ] ? বলা হইতেছে;—অদ্বৈতবিজ্ঞান হইতেছে —নিষ্ক্রিয় আত্মাতে আরোপিত কর্ত্তৃ-কর্ম্মাদি কারক, ক্রিয়া ও তৎফল-বিষয়ক নৈসর্গিক ভেদজ্ঞানের বিমর্দ্দক; প্রকাশ বা আলোকজনিত রজ্জু

প্রভৃতির স্বরূপ-নিশ্চয় যেরূপ রজ্জু প্রভৃতিতে সর্পাদির অধ্যাসাত্মক জ্ঞানের নিবর্ত্তক হয়, ইহাও তদ্রূপ। আর উপাসনা হইতেছে—শাস্ত্রানুসারে ব্যবস্থিত, কোন একটি আলম্বন (ধ্যানের বিষয়) অবলম্বন করিয়া, তাহাতেই এমনভাবে চিত্তবৃত্তির একাকার প্রবাহ সমুৎপাদন করিতে হয় যে, তাহার মধ্যে আর অন্যবিষয়ক জ্ঞান উৎপন্ন হইয়া উহার ব্যবধান জন্মাইতে না পারে। ইহাই উভয়ের মধ্যে বিশেষ। সেই এই উপাসনাসমূহ সত্ত্বশুদ্ধিকর অর্থাৎ মনের রজস্তমোবৃত্তি বিদূরিত করিয়া সত্ত্বগুণের বৃদ্ধি করে বলিয়া বস্তুর যথার্থ-তত্ত্ব-প্রকাশক হয়; সুতরাং অদ্বৈতজ্ঞানলাভেরও উপকারী বা সহায়, এবং আলম্বনবিষয়ক হওয়ায় সুখসাধ্যও বটে; এইজন্যই উহা প্রথমে উপন্যস্ত হইতেছে। তন্মধ্যেও [পূর্ব্ব হইতেই] কর্ম্মাভ্যাস বা কর্ম্ম সংস্কার দৃঢ়তর থাকায় [হঠাৎ] কর্ম্ম পরিত্যাগপূর্ব্বক উপাসনায় মনোনিবেশ করাই দুষ্কর; এইজন্য প্রথমেই কর্ম্মাঙ্গ-বিষয়ক উপাসনা উপন্যস্ত হইতেছে ॥ ৪

[অথোপনিষদারম্ভঃ]—

ওমিত্যেতদক্ষরমুদ্গীথমুপাসীত।
ওমিতি হ্যুদ্গায়তি, তস্যোপব্যাখ্যানম্ ॥ ১

প্রণম্য গুরুপাদাব্জং স্মৃত্বা শঙ্করসম্মতিম্।
ছান্দোগ্যোপনিষদ্ব্যাখ্যা সরলাখ্যা বিতন্যতে ॥

'ওম্' ইত্যেতদ্ ব্রহ্মণঃ প্রিয়তমং নাম; তদেতৎ অক্ষরম্ উদ্গীথম্ উপাসীত—উদ্গীথত্বেন উপাসীতেত্যর্থঃ। পরমাত্মপ্রতীকে ওঙ্কারে একাগ্রতালক্ষণাং দৃঢ়াং মতিং সম্পাদয়েদিতি ভাবঃ। হি যস্মাদ্ 'ওম্' ইতি প্রথমমুচ্চার্য্য উদ্গায়তি—উচ্চৈঃ গায়তি, তস্মাৎ ওঙ্কার উদ্গীথঃ। তস্য উপব্যাখ্যানং—ব্যাখ্যা প্রস্তূয়তে ইতি শেষঃ।

অনুবাদ—'ওম্' এই অক্ষরটি ব্রহ্মের অতিপ্রিয় নাম; সেই এই ওঙ্কার অক্ষরকে কর্ম্মাঙ্গ 'উদ্গীথ' রূপে উপাসনা করিবে, অর্থাৎ পরমাত্মার প্রতীকস্বরূপ ওঙ্কারে দৃঢ়তর একাগ্রতা সমুৎপাদন করিবে ॥ ১

শাঙ্কর-ভাষ্যম্—ওমিত্যেতদক্ষরম্ উদ্গীথমুপাসীত। ওমিত্যেতদক্ষরং পরমাত্মনোঽভিধানং নেদিষ্ঠম; তস্মিন্ হি প্রযুজ্যমানে স প্রসীদতি, প্রিয়নামগ্রহণে ইব লোকঃ। তদিহ 'ইতি'পরং প্রযুক্তমভিধায়কত্বাদ্ব্যাবর্ত্তিতং শব্দস্বরূপমাত্রং প্রতীয়তে; তথাচ অর্চ্চাদিবৎ পরস্যাত্মনঃ প্রতীকং সম্পদ্যতে। এবং নামত্বেন প্রতীকত্বেন চ পরমাত্মোপাসনসাধনং শ্রেষ্ঠমিতি সর্ব্ববেদান্তেষ্ববগতম্। জপ-কর্ম্মস্বাধ্যায়াদ্যন্তেষু চ বহুশঃ প্রয়োগাৎ প্রসিদ্ধমস্য শ্রৈষ্ঠ্যম। অতস্তদেতদক্ষরং বর্ণাত্মকম্ উদ্গীথভক্ত্যবয়বত্বাৎ উদ্গীথশব্দবাচ্যম্ উপাসীত—কর্ম্মাঙ্গাবয়বভূতে ওঙ্কারে পরমাত্ম-প্রতীকে দৃঢ়াম্ ঐকাগ্র্যলক্ষণাং মতিং সন্তনুয়াৎ।

স্বয়মেব শ্রুতিরোঙ্কারস্য উদ্গীথশব্দবাচ্যত্বে হেতুমাহ—ওমিতি হি উদ্গায়তি; ওমিত্যারভ্য হি যস্মাদুদ্গায়তি, অত উদ্গীথ ওঙ্কার ইত্যর্থঃ। তস্যোপব্যাখ্যানং, তস্য অক্ষরস্য উপব্যাখ্যানম্—এবমুপাসনম্, এবংবিভূতি, এবংফলমিত্যাদিকথনম্ উপব্যাখ্যানম্, প্রবর্ত্তত ইতি বাক্যশেষঃ॥ ১

আনন্দগিরিঃ—কাণ্ডদ্বয়স্য নিয়তপৌর্ব্বাপর্য্যপ্রযুক্ত-সম্বন্ধমুপনিষত্তাৎপর্য্যং চোক্ত্বা প্রত্যক্ষরং ব্যাখ্যাতুকামঃ প্রতীকমাদত্তে ওমিত্যেতদক্ষরমিতি। তত্র প্রথমমোঙ্কারস্যাভিধায়কত্বপক্ষমেবাবলম্বতে পরমাত্মন ইতি। অভিধানান্তরেভ্যো বিশেষং দর্শয়তি নেদিষ্ঠমিতি। নিকটতমমতিশয়েন প্রিয়মিতি যাবৎ। ওঁকারস্য নেদিষ্ঠত্বং সমর্থয়তে তস্মিন্নিতি। ওঁকারস্যাত্র পরমাত্মনামত্বেঽপি প্রকৃতে কিং বিবক্ষিতমিত্যাশঙ্ক্যাহ তদিহেতি। প্রকৃতে হি বাক্যে 'ওম্' তদ্ ইতি পদম্ ইতিশব্দ-শিরস্কং প্রযুক্তম্, ইতিশব্দসামর্থ্যাদেব বাচকত্বাদ্ব্যাবর্ত্তিতং শব্দস্বরূপমাত্রমুপাস্যং গম্যতে। যত্র হি ইতিপরঃ প্রয়োগো ন, তত্রাভিধেয়বিবক্ষা অস্তি, যথা গৌরিত্যয়মাহেতি। তথা চাত্রেতিপরত্বাদোঙ্কারস্য স্বরূপমাত্রমুপাস্যং বিবক্ষিতমিত্যর্থঃ। তস্যোপাস্যত্বার্থং শ্রৈষ্ঠ্যং সাধয়তি তথাচেতি। ইতিপরপ্রয়োগবশাদভিধায়কত্বাভাবে সতি অর্চ্চাশব্দিত-প্রতিমায়া ভগবৎ-প্রতীকত্বং দোঙ্কারস্যাপি পরমাত্মপ্রতীকত্বেন শ্রেষ্ঠত্বাদুপাস্যত্বসিদ্ধিরিত্যর্থঃ। তদীয়ং শ্রেষ্ঠত্বং সপ্রমাণকং নিগময়তি এবমিতি। সর্ব্ববেদান্তেষু 'এতদালম্বনং পরম্' ইত্যাদিষু। কিঞ্চ, নাস্য শ্রেষ্ঠত্বং সমর্থনীয়ং প্রসিদ্ধত্বাৎ, ইত্যাহ জপেতি। গায়ত্র্যাদিজপে যজ্ঞাদৌ কর্ম্মণি স্বাধ্যায়স্যাদাবন্তে চ ওঙ্কারস্য প্রয়োগো দৃশ্যতে—"তস্মাদোমিত্যুদাহৃত্য যজ্ঞ-দান-তপঃ-ক্রিয়াঃ। প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ সততং ব্রহ্মবাদিনাম্।" "ব্রাহ্মণঃ প্রণবং কুর্য্যাদাদাবন্তে চ সর্ব্বদা। স্রবত্যনোঙ্কৃতং পূর্ব্বং পরস্তাচ্চ বিশীর্যতে" ইতি স্মৃতেঃ।

ওমিতি ব্রাহ্মণঃ প্রবক্ষ্যন্নাহেত্যাদি শ্রুতেশ্চেত্যর্থঃ। ওমিত্যয়ং ভাগো ব্যাখ্যাতঃ, সংপ্রত্যেতদক্ষরমিত্যস্যার্থমাহ—অত ইতি। শ্রেষ্ঠত্বমুপাস্যত্বার্থমনুকৃষ্যতে। ব্যাপ্তেশ্চ সমঞ্জসামিতি ন্যায়েন বিশেষণস্যার্থবত্ত্বমভিপ্রেত্য রূঢ়িযোগমপহরতীতি ন্যায়েনাক্ষরশব্দস্য প্রকরণমনুসৃত্য প্রসিদ্ধমর্থমাহ—বর্ণাত্মকমিতি। গ্রামো দগ্ধঃ, পটো দগ্ধ ইতিবদেকদেশে সমুদায়বিষয়ং পদং প্রবৃত্তমিত্যাহ - উদ্গীথেতি। উপাস্তিং বিভজতে—কর্ম্মেতি।

উদ্গীথাবয়বত্বাদোংকারে তচ্ছব্দপ্রবৃত্তিরিত্যুক্তত্বাদনন্তরবাক্যম্ অকিঞ্চিৎকরমিত্যাশঙ্ক্য শ্রুত্যুক্তো যোঽস্মদুক্তো হেতুস্তেন স্ফুটীক্রিয়তে, তৎশ্চোৎকৃষ্যাস্মাভির্দর্শিত ইত্যভিপ্রেত্যাহ—স্বয়মেবেতি। ওমিত্যেতদক্ষর-মিত্যত্রোপাসনোৎপত্তিবিধিরুক্তঃ। সংপ্রতি গুণং বিবক্ষুর্বাক্যান্তরমাদায় ব্যাচষ্টে—তস্যেতি। এবমুপাসনমিতি। রসতমত্বমাপ্তিঃ সমৃদ্ধিরিত্যেবং গুণকমুপাসনং যস্যাক্ষরস্য তত্তথেত্যর্থঃ। এবং বিভূতীতি। পরমঃ পরার্ধ্যত্বেনেয়ং ত্রয়ী বিদ্যা বর্ত্তত ইত্যাদ্যা বিভূতিঃ স্তুতিরস্য তত্তথেতি যাবৎ। এবং

ফলমিতি। আপয়িতা হ বৈ কামানামিত্যাদি ফলং যস্তোপাস্তসাক্ষাৎকারস্ত, তত্ত্বথোক্ত-মিত্যর্থঃ। গোদোহনবদাশ্রিত্য বিধানাদধিকৃতাধিকারমিদমুপাসনং তথাপি পৃথগেব। "পৃথগপ্রতিবন্ধঃ ফলম্" ইতি ন্যায়েন ফলবৎফলং যাজমানমুদ্গাতুর্যজমানেন কর্ম্মার্থং ক্রীতত্বাৎ তৎকর্তৃকস্তোপাসনস্তাপি যজমানস্ত স্বামিনঃ ফলমিতি বচনমাদিশব্দার্থঃ। বাক্যস্ত সাকাঙ্ক্ষত্বেনানর্থক্যং বারয়তি—প্রবর্ত্তত ইতি। ১

ভাষ্যানুবাদ।—'ওম্' এই অক্ষরকে উদ্গীথ বলিয়া উপাসনা করিবে; 'ওম্' এই অক্ষরটি পরমাত্মার সন্নিহিত অভিধান অর্থাৎ বাচক নাম; প্রিয় নাম গ্রহণ করিলে অর্থাৎ উচ্চারণ করিলে, যেমন সাধারণ লোক সন্তুষ্ট হয়, তেমনি সেই ওঙ্কার-নাম [উপাসনায়] প্রযুক্ত হইলে, তিনিও (পরমাত্মাও) প্রসন্ন হইয়া থাকেন। [যদিও ওঙ্কার পরমাত্মার বাচক হউক, তথাপি] এখানে 'ইতি' শব্দ সহযোগে প্রযুক্ত হওয়ায়, সেই এই ওঙ্কারই বাচকভাব হইতে ব্যাবৃত্ত হইয়া কেবল 'ওম্' এই শব্দস্বরূপমাত্র প্রতিপাদন করিতেছে। তাহার ফলে, প্রতিমাদির ন্যায় ইহাও পরমাত্মার 'প্রতীক'-ভাব প্রাপ্ত হইতেছে *। [ওঙ্কারই যে,] এই প্রকারে নাম ও প্রতীকরূপে উপাসনার উৎকৃষ্ট সাধন, ইহা সমস্ত বেদান্তশাস্ত্রে জানা গিয়াছে; এবং জপ, কর্ম্ম ও বেদপাঠের আদি ও অন্তে প্রয়োগবাহুল্য বশতও ইহার (ওঙ্কারের) শ্রেষ্ঠত্ব প্রসিদ্ধ রহিয়াছে †। অতএব বর্ণাত্মক সেই এই অক্ষরই (ওঙ্কারই) 'উদ্গীথ' ভক্তির অবয়ব বা অংশভূত; এই জন্য 'উদ্গীথ' শব্দবাচ্য;

---

* তাৎপর্য্য—কোন একটি সাধারণ বস্তু যদি কোন ধ্যেয়বস্তুরূপে কল্পিত হয়, তবে তাহাকে 'প্রতীক' বলে।

† তাৎপর্য্য—জপাদি কর্ম্মমাত্রেরই আদ্যন্তে যে প্রণব উচ্চারণের আবশ্যক, তাহা নিম্নলিখিত গীতা ও স্মৃতি প্রভৃতি প্রমাণ হইতে জানা যায়—

"তস্মাদ্ ওমিত্যুদাহৃত্য যজ্ঞ-দান-তপঃ-ক্রিয়াঃ। প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ সততং ব্রহ্মবাদিনাম্।" (১)

"ব্রাহ্মণঃ প্রণবং কুর্য্যাদাদাবন্তে চ সর্ব্বদা। স্রবত্যনোঙ্কৃতং পূর্ব্বং পরস্তাচ্চ বিশীর্য্যতে।" (২)

অর্থাৎ (১) ব্রহ্মবাদিগণের বিধিবোধিত যজ্ঞদান ও তপস্যাদি ক্রিয়া সর্ব্বদাই ওঙ্কারোচ্চারণ-পূর্ব্বক প্রবৃত্ত হইয়া থাকে। (২) ব্রাহ্মণ ক্রিয়ার আদি ও অন্তে সর্ব্বদাই প্রণবোচ্চারণ করিবে। কারণ, কর্ম্ম প্রথমে ওঙ্কারহীন হইলে চ্যুত হয়, আর অন্তে ওঙ্কারহীন হইলে নিষ্ফল হইয়া যায়। শ্রুতিও বলিয়াছেন—"ওমিতি ব্রাহ্মণঃ প্রবক্ষ্যন্ আহ।" অর্থাৎ ব্রাহ্মণগণ মন্ত্রাদি বলিবার পূর্ব্বে ওঙ্কার বলিয়া থাকেন।

অর্থাৎ উদ্গীথরূপে ইহার উপাসনা করিবে *। অর্থাৎ কর্ম্মাঙ্গ-উদ্গীথের অবয়বস্বরূপ পরমাত্ম-প্রতীক ওঙ্কারে একাগ্রতারূপ দৃঢ়-বুদ্ধি বৃদ্ধি করিবে।

স্বয়ং শ্রুতিই ওঙ্কারের উদ্গীথত্ব কথনের হেতু বলিতেছেন—"ওমিতি"ইত্যাদি। যেহেতু ওঙ্কারকে আরম্ভ করিয়াই উদ্গীথ গান করিয়া থাকেন, এই কারণে ওঙ্কার উদ্গীথ স্বরূপ। সেই অক্ষরের উপব্যাখ্যান—ব্যাখ্যা, অর্থাৎ এই প্রকার উপাসনা, এইপ্রকার বিভূতি (মহিমা), এইপ্রকার ফল ইত্যাদি বিষয়ের বর্ণন প্রবৃত্ত (আরব্ধ) ক্রিয়াপদ হইতেছে। [শ্রুতিতে 'প্রবর্ত্ততে' ক্রিয়াপদটি অবশিষ্ট রহিয়াছে]॥ ১

এষাং ভূতানাং পৃথিবী রসঃ, পৃথিব্যা আপো রসঃ, অপামোষধয়ো রসঃ, ওষধীনাং পুরুষো রসঃ পুরুষস্য বাগ্‌রসঃ, বাচ ঋগ্‌রসঃ; ঋচঃ সাম রসঃ, সাম্ন উদ্গীথো রসঃ॥ ২

তদেবোপব্যাখ্যানং প্রদর্শয়ন্ পৃথিব্যাদিক্রমেণ ওঙ্কারস্য রসতমত্বাদিগুণানাহ এষামিত্যাদিনা। পৃথিবী (ভূমিঃ) এষাং ভূতানাং (স্থাবর-জঙ্গমানাং) রসঃ (উৎপত্তি-স্থিতি-লয়হেতুত্বাৎ পরম আশ্রয়ঃ); আপঃ (জলানি) পৃথিব্যাঃ রসঃ (আশ্রয়ঃ, তত্র ওতপ্রোতত্বাৎ)। ওষধয়ঃ (তৃণলতাদীনি) অপাং রসঃ (সারঃ কার্য্যং); পুরুষঃ (দেহেন্দ্রিয়াদি সংঘাতরূপঃ) ওষধীনাং রসঃ (কার্য্যং, অন্নপরিণামত্বাৎ পুরুষদেহস্য), বাক্ (বদনব্যাপারঃ) পুরুষস্য রসঃ (সারঃ, বাক্‌প্রধানত্বাৎ পুরুষস্য); ঋক্ (মন্ত্রাত্মকো বেদভাগঃ) বাচঃ (শব্দস্য) রসঃ (সারভূতা); সাম (তদাখ্যো বেদভাগঃ ঋচঃ রসঃ (সারঃ, ঋক্ হি গীয়মানৈব সতী সুখাবহা ভবতি), উদ্গীথঃ (উদ্গীথাবয়বঃ ওঙ্কারঃ) সাম্নঃ (সামবেদস্য) রসঃ (সারতমঃ)। যদ্বা, "অপাং ওষধয়ো রসঃ" ইত্যাদৌ বিভক্তিবিপরিণামেন ব্যাখ্যা কার্য্যা—আপঃ ওষধীনাং রসঃ (আশ্রয়ঃ) ইত্যাদিরূপা।

অনুবাদ—পৃথিবী এই স্থাবরজঙ্গমাত্মক সমস্ত ভূতের সার অর্থাৎ উৎপত্তি, স্থিতি ও লয়ের কারণ; জলসমূহ পৃথিবীর রস; ওষধিসমূহ (তৃণলতাসমূহ) জলের সার; ওষধিসমূহের সার পুরুষ (দেহেন্দ্রিয়াদি-সমষ্টি); পুরুষের সার বাক্

* 'উদ্গীথভক্তি' সামবেদীয় স্তোত্রবিশেষ। এই ওঙ্কার তাহারই অংশ; এইজন্য ওঙ্কারকে 'উদ্গীথ' বলা হইয়াছে।

(শব্দ); বাক্যের সার ঋক্‌বেদ; ঋকের সার সামবেদ; সামবেদের সার উদ্‌গীথ, অর্থাৎ উদ্‌গীথাবয়ব ওঙ্কার ॥

শাঙ্কর-ভাষ্যম্।—এষাং চরাচরাণাং ভূতানাং পৃথিবী রসো গতিঃ পরায়ণমবষ্টম্ভঃ। পৃথিব্যা আপো রসঃ, অপ্সু হি ওতা চ প্রোতা চ পৃথিবী, অতঃ রসঃ পৃথিব্যাঃ। অপাম্ ওষধয়ো রসঃ, অপ্‌পরিণামত্বাৎ ওষধীনাম্; তাসাং পুরুষো রসঃ, অন্নপরিণামত্বাৎ পুরুষস্য; তস্যাপি পুরুষস্য বাক্ রসঃ, পুরুষাবয়বানাং হি বাক্ সারিষ্ঠা, অতো বাক্ পুরুষস্য রস উচ্যতে। তস্যা অপি বাচঃ ঋক্ রসঃ সারতরা; ঋচঃ সাম রসঃ সারতরম্, তস্যাপি সার উদ্‌গীথঃ প্রকৃতত্বাৎ ওঙ্কারঃ সারতরঃ ॥ ২ ॥

আনন্দগিরিঃ—তদেবোপব্যাখ্যানমনুবর্ণয়ন্নোঙ্কারস্য রসতমত্বং গুণং বিধাতুং পাতনিকাং করোতি—এষামিতি। গতিরিত্যুৎপত্তিকারণত্বং পরায়ণমিতি স্থিতিহেতুত্বম্ অবষ্টম্ভ ইতি প্রলয়-নিদানত্বমুচ্যত ইতি ভেদঃ। বৈপরীত্যেন বাহ্যূনি পদানি নেয়ানি। অপাং পৃথিবীরসত্বং সাধয়তি, অপ্সু হীতি। অস্যার্থস্য শ্রুত্যন্তরপ্রসিদ্ধিং দ্যোতয়িতুং হি শব্দঃ। ওষধীনামপঃ প্রতি কারণত্বাভাবাৎ কথং তত্র রস শব্দঃ তত্রাহ—অপ্‌পরিণামত্বাদিতি। কারণপরতয়া পূর্ব্বত্র ব্যাখ্যাতোঽপি রসশব্দো গোরস ইতিবদুত্তরত্র কার্য্যপরতয়া ব্যাখ্যেয় ইত্যর্থঃ। কথমোষধীনাং পুরুষো রসঃ? ন হি তাভিরসৌ ক্রিয়তে; তত্রাহ—অন্নেতি। পুরুষরসত্বং বাচঃ সমর্থয়তে—পুরুষস্যেতি। বাগ্‌বিহীনং হি প্রতিপুরুষান্তরং বিনিন্দন্তি, অতো বাচঃ সারতমত্বং প্রসিদ্ধমিতি হি শব্দার্থঃ। তস্যাঃ সারিষ্ঠত্বপ্রসিদ্ধিরতঃশব্দার্থঃ বাঙ্‌নির্বর্ত্ত্যত্বাদৃচস্তদ্রসত্বমিত্যভিপ্রেত্যাহ—সারতরেতি। ঋচঃ সকাশাদপি তদধ্যূঢ়ং সাম গীয়মানং বক্তৃশ্রোত্রোঃ সুখকরমিতি মত্বাহ—সারতরমিতি। উদ্গীথশব্দং চাবয়বে প্রকরণান্নিয়ময়তি—প্রকৃতত্বাদিতি। ন হি সাম অনোঙ্কৃতং ফলায় ভবতীতি মন্বানো ব্রূতে—সারতর ইতি ॥ ২

ভাষ্যানুবাদ।—পৃথিবী এই চরাচর ভূতবর্গের রস অর্থাৎ গতি, পরায়ণ ও অবষ্টম্ভ স্বরূপ *; জল আবার পৃথিবীর রস; যেহেতু পৃথিবী জলের মধ্যে ওত-প্রোত, সেই হেতু জলই পৃথিবীর রস; ওষধি-সমূহ জলের রস; কেননা, ওষধি সমূহ জলেরই পরিণাম। সেই ওষধিসমূহের রস পুরুষ; কারণ, এই পুরুষ-দেহ [পিতৃমাতৃভুক্ত] অন্নেরই পরিণাম; বাক্ (শব্দ) আবার সেই পুরুষেরও রস। বাক্যই পুরুষগণের সারতম, অতএব বাক্যই পুরুষের রস। ঋক্ (ঋগ্‌বেদ)

* তাৎপর্য্য—ভাষ্যে যে 'রস' শব্দের অর্থে—গতি, পরায়ণ ও অবষ্টম্ভ এই তিনটি পদ প্রযুক্ত হইয়াছে, তাহার অর্থগত প্রভেদ এইরূপ—'গতি' শব্দে সৃষ্টিহেতুত্ব, 'পরায়ণ' শব্দে স্থিতিহেতুত্ব, আর 'অবষ্টম্ভ' শব্দে প্রলয়কারণত্ব উক্ত হইয়াছে। অর্থাৎ পৃথিবীই স্থাবরজঙ্গমাত্মকসমস্ত ভূতের উৎপত্তি, স্থিতি ও লয়ের কারণ। পৃথিবী ও জল, এই দুইস্থলেই 'রস' শব্দের এইরূপ অর্থ, কিন্তু ওষধির পর হইতে 'রস' অর্থ—সার, বা কার্য্য ইত্যাদি।

আবার সেই বাক্যের রস অর্থাৎ সারতর; ঋকের রস—সারতর সাম-বেদ ; উদ্গীথ অর্থাৎ প্রস্তাবিত ওঙ্কার আবার সেই সামের সারতর ॥২

স এষ রসানাং রসতমঃ পরমঃ পরার্দ্ধ্যোঽষ্টমো যদু-দ্গীথঃ ॥ ৩

স এষঃ প্রকৃতঃ) রসানাং ( উত্তরোত্তরং শ্রেষ্ঠানাং পৃথিব্যাদীনাং ) রসতমঃ ( সারভূতঃ ) পরমঃ ( পরমাত্ম-প্রতীকত্বাৎ ; পরেণ ব্রহ্মণা মীয়তে সদৃশীক্রিয়তে, পরমাত্মতুল্য ইত্যর্থঃ ), পরার্দ্ধ্যঃ ( পরস্য ব্রহ্মণঃ অর্দ্ধং স্থানম্ অর্হতীতি পরার্দ্ধ্যঃ, ব্রহ্মাবলম্বনযোগ্যঃ ) অষ্টমঃ ( পৃথিব্যাদিরস-সংখ্যয়া অষ্টমশ্চ ) । [কোঽসৌ] ইত্যাহ যৎ ( যঃ ) উদ্গীথঃ ( প্রকৃতত্বাৎ ওঙ্কার ইত্যর্থঃ ) ।

সেই যে এই 'উদ্গীথ' ওঙ্কার, ইহা [ পৃথিব্যাদি রসসমূহের মধ্যে] সারভূত, পরম ( উৎকৃষ্ট ) পরমাত্মার বাসযোগ্য এবং পূর্ব্বোক্ত রস অপেক্ষায় অষ্টম ॥

শাঙ্কর-ভাষ্যম্। এবং স এষ উদ্গীথাখ্য ওঙ্কারো ভূতাদীনাম্ উত্তরোত্তর-রসানাম্ অতিশয়েন রসো রসতমঃ। পরমঃ পরমাত্মপ্রতীকত্বাৎ। পরার্দ্ধ্যঃ অর্দ্ধং স্থানং, পরঞ্চ তদর্দ্ধঞ্চ পরার্দ্ধং তদর্হতীতি পরার্দ্ধ্যঃ—পরমাত্মস্থানার্হঃ ; পরমাত্মবৎ উপাস্যত্বাৎ ইত্যভিপ্রায়ঃ। অষ্টমঃ পৃথিব্যাদিরসসংখ্যায়াং, যৎ উদ্গীথো-য উদ্গীথঃ ॥ ৩

আনন্দগিরিঃ—যদর্থং পৃথিব্যাদীনাং রসত্বমুক্তং, তদিদানীং দর্শয়তি—এবমিতি। রবতমত্বগুণকমোঙ্কারম্ উপাস্যত্বার্থং বিশেষণাভ্যাং মহীকরোতি—পরম ইতি। তস্য পরমাত্মস্থানযোগ্যত্বং সমর্থয়তে—পরমাত্মবদিতি। যথা পরমাত্মা স্বরূপত্বেনানুসন্ধীয়তে, তথা-স্যাপি তদাত্মনানুসন্ধেয়ত্বাৎ বিষ্ণুবুদ্ধ্যালম্বনার্হপ্রতিমাবদয়মপি পরমাত্মবুদ্ধ্যালম্বনযোগ্যো ভবতী-ত্যর্থঃ। ওঁকারাৎ পরাচীনো রসোনাস্তীতি তদীয়রসতমত্বস্ফুটীকরণার্থং পরিগণনাতঃ সিদ্ধমষ্টমত্ব-মনুবদতি—অষ্টম ইতি। ননু ভূতান্যারভ্য নবমত্বে প্রতীয়মানে কথমোঙ্কারস্যাষ্টমত্বং প্রতি-জ্ঞায়তে ? তত্রাহ—পৃথিব্যাদীতি। স এষ ইত্যুক্তং ব্যক্তীকর্ত্তুং যদুদ্গীথ ইত্যেতদ্ব্যাচষ্টে—য উদ্গীথ ইতি। পূর্ব্ববদুদ্গীথশব্দোঽবয়বপরো নেতব্যঃ ॥ ৩

ভাষ্যানুবাদ। এবং সেই এই উদ্গীথ-সংজ্ঞক ওঙ্কারই উত্তরোত্তর রসভূত ভূতগণের অতিশয় রস—রসতম ; পরমাত্মার প্রতীক বলিয়া পরম ( উৎকৃষ্ট ), পরার্দ্ধ্য—অর্দ্ধ—অর্দ্ধস্থান, যাহা পর এবং অর্দ্ধ, তাহাই পরার্দ্ধ, সেই পরার্দ্ধস্থানের যোগ্য বলিয়া পরার্দ্ধ্য। অভিপ্রায় এই যে, পরমাত্মার ন্যায় উপাস্য বলিয়া উহা পরমাত্ম-স্থানার্হ, পৃথিবী প্রভৃতির সংখ্যানুসারে অষ্টম ( অর্থাৎ পৃথিবী, জল, ওষধি, পুরুষ, বাক্, ঋক্, সাম অপেক্ষায় উদ্গীথই

অষ্টম-সংখ্যক)। যাহা উদ্‌গীথ; ['যৎ' শব্দ ক্লীবলিঙ্গ হইলেও, পুংলিঙ্গ 'উদ্‌গীথ' শব্দানুরোধে উহা পুংলিঙ্গ (যঃ) করিতে হইবে]॥ ৩

কতমা কতমর্ক্, কতমৎ কতমৎ সাম, কতমঃ কতম উদ্‌গীথ ইতি বিমৃষ্টং ভবতি॥ ৪

রসরূপতয়া প্রাগুপদিষ্টয়োঃ ঋক্-সাম্নোঃ বিশেষ-জিজ্ঞাসয়া আহ]—কতমেতি। কতমা কতমা ঋক্? কতমৎ কতমৎ সাম? কতমঃ কতমঃ উদ্গীথঃ? ইতি (ইত্থং) বিমৃষ্টং (বিমর্শঃ—বিচারঃ জিজ্ঞাসা) ভবতি। 'কতমা কতমা' ইতি বীপ্সা আদরার্থা।

কোন্ কোন্‌টি ঋক্? কোন্ কোন্‌টি সাম? কোন্ কোনটি উদ্গীথ? এইরূপ বিমর্শ বা জিজ্ঞাসা হইয়া থাকে॥ ৪]

শাঙ্কর-ভাষ্যম্। বাচ ঋক্ রস ইত্যুক্তম্, কতমা সা ঋক্? কতমৎ তৎ সাম? কতমো বা স উদ্গীথঃ? কতমা কতমেতি বীপ্সাদরার্থা।

ননু "বা বহূনাং জাতিপরিপ্রশ্নে ডতমচ্।" ন হ্যত্র ঋগ্‌জাতিবহুত্বং, কথং ডতমচ্ প্রত্যয়ঃ? নৈষ দোষঃ; জাতৌ পরিপ্রশ্নো জাতিপরিপ্রশ্ন ইত্যেতস্মিন্ বিগ্রহে জাতৌ ঋগ্‌ব্যক্তীনাং বহুত্বোপপত্তেঃ; ন তু জাতেঃ পরিপ্রশ্ন ইতি বিগৃহ্যতে।

ননু 'জাতেঃ পরিপ্রশ্নঃ' ইত্যস্মিন্ বিগ্রহে 'কতমঃ কঠঃ' ইত্যাদ্যুদাহরণমুপপন্নং জাতৌ পরিপ্রশ্ন ইত্যত্র তু ন যুজ্যতে। তত্রাপি কঠাদিজাতাবেব ব্যক্তিবহুত্বাভিপ্রায়েণ পরিপ্রশ্ন ইত্যদোষঃ। যদি জাতেঃ পরিপ্রশ্নঃ স্যাৎ, কতমা কতমা ঋগিত্যাদৌ উপসংখ্যানং কর্ত্তব্যং স্যাৎ। বিমৃষ্টং ভবতি বিমর্শঃ কৃতো ভবতি॥ ৪

আনন্দগিরিঃ—অথ গুণান্তরবিধানার্থং প্রশ্নমবতারয়ন্ বৃত্তমনুবদতি—বাচ ইতি। ঋচঃ সাম রসঃ, সাম্ন উদ্গীথো রস ইতি চোক্তমিতি দ্রষ্টব্যম্। ইদানীমৃগাদিজাতিং জিজ্ঞাসমানঃ পৃচ্ছতি—কতমেতি। বীপ্সাত্রয়ং প্রশ্নে তত্তজ্জাতিজ্ঞানে শ্রদ্ধাতিরেকং দর্শয়িতুমিত্যাহ—কতমা কতমেতি।

প্রশ্নত্রয়মাক্ষিপতি—নন্বিতি। অনেক জাত্যবচ্ছিন্নানাং মধ্যে যদৈকস্যা জাতের্নির্দ্ধারণার্থঃ পরিপ্রশ্নো ভবতি, তদা তস্মিন্ বিষয়ে বিকল্পেন ডতমচ্ প্রত্যয়ঃ স্যাৎ, যথা বহূনাং কঠাদীনাং মধ্যে কঠজাতিনির্ণয়ার্থঃ কতমে কঠা ইতি প্রশ্নো দৃশ্যতে, তথা অত্রাপীতি সূত্রার্থঃ। বহূনামেকস্যা নির্দ্ধারণে ডতমচ্‌বিধানেঽপি প্রকৃতে প্রশ্নত্রয়ে কা অনুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। অত্রেত্যধ্যাপকাধ্যেতৃব্যবহারভূমিরুক্তা। ঋগ্‌জাতিগ্রহণং সামজাতেরুদ্গীথজাতেশ্চোপলক্ষণম্। তদেবং স্বভাবেঽপি কিং নশ্ছিদ্যতে? তত্রাহ—কথমিতি। ঋগাদিজাতয়ো যদি ভূয়স্যঃ স্যুস্তদা তাসাং মধ্যে কতমা ঋগ্‌জাতিঃ, কতমা সামজাতির্বা, কতমা বোদ্গীথজাতিরত্র

বিবক্ষিতেতি প্রশ্নো যুজ্যতে। ন চাস্তি তত্র জাতিবহুত্বং প্রমাণাভাবাৎ, অতোঽনুপপন্নং প্রশ্নত্রয়মিত্যর্থঃ। প্রশ্নানুপপত্তিং দূষয়তি—নৈষ দোষ ইতি। বহূনাং তত্তজ্জাত্যবচ্ছিন্নানাং সন্নিধানে জাতৌ সত্যাং ব্যক্তিবহুত্বসম্ভবাৎ তদন্যতমনির্ধারণার্থপরিপ্রশ্নে বিকল্পেন ডতমজিতি সূত্রার্থাঙ্গীকারাৎ ঋগাদিজাতৌ তদ্ব্যক্তিবাহুল্যাৎ কতমঃ তদ্ব্যক্তির্বা চ ঋগ্রস ইত্যাদৌ বিবক্ষিতেতি প্রশ্নপর্য্যবসানাদনুপপন্নং প্রশ্নত্রয়মিত্যর্থঃ। যত্তু বিগ্রহান্তরং গৃহীত্বা প্রশ্নানুপপত্তিরিত্যুক্তং, তত্রাহ—ন হীতি। তত্র চানুপপত্তিং যদি জাতেরিত্যত্র ব্যক্তীকরিষ্যতি।

অস্মদিষ্টবিগ্রহাপরিগ্রহে বৃত্তিকারীয়মুদাহরণং বিরুধ্যতে। কঠশব্দস্য ব্যক্তিবিশেষত্বাভাবাদিতি শঙ্কতে—নন্বিতি। উদাহরণেঽপি সত্যাং কঠজাতৌ তদ্ব্যক্তিবাহুল্যাৎ তদন্যতমনির্ধারণাভিপ্রায়েণ পরিপ্রশ্নে ডতমজিত্যঙ্গীকারাৎ ন পরোক্তোদাহরণবিরোধঃ অস্মৎপক্ষে ইত্যাহ পরিহরতি—তত্রাপীতি। ননু দ্বিধাপি বিগ্রহোপপত্তৌ কিমিতি ত্বদিষ্টো বিগ্রহো নিয়ম্যতে তত্রাহ—যদীতি। ত্বদিষ্টবিগ্রহপরিগ্রহশ্চেৎ ঋগাদিজাতেরেকত্বাৎ প্রত্যেকং বহুত্বাযোগাদ্বা বহূনামিত্যাদিসূত্রেণ কতমঃ কতমৎ সামেত্যুদাহরণং ন সিধ্যেৎ। তথাচ তৎসিদ্ধ্যর্থং পৃথগ্বিধানং প্রসজ্যেত। ন হি বৈদিকমুদাহরণং প্রমত্তগীতমিব হাতুং শক্যং; তস্মাদ্ ঋগাদিব্যক্তিরেবাত্র প্রষ্টুং যুক্তেত্যর্থঃ॥ ৪

ভাষ্যানুবাদ। বাক্যই ঋকের রস, ইহা উক্ত হইয়াছে। [এখন জিজ্ঞাসা হইতেছে যে, ] কোন্ কোন্টি ঋক্ ? কোন্ কোন্টি সাম ? কোন্ কোন্টি উদ্গীথ ? 'কতম কতম' ইত্যাদি বীপ্সা ( পুনরুল্লেখ বা দ্বিরুক্তি ) [ প্রশ্নে ] আদরপ্রদর্শনার্থ।

ভাল, 'বহু জাতিবিষয়ক প্রশ্নে বিকল্পে 'ডতমচ্' প্রত্যয় [ হয় ]। [ এই সূত্রানুসারে 'ডতম' প্রত্যয় হয়, কিন্তু ] এখানেত ঋগ্জাতির বহুত্ব নাই, তবে 'ডতমচ্' প্রত্যয় হইল কিরূপে ? না—এ দোষ হয় না ; কেননা, 'জাতিবিষয়ে পরিপ্রশ্ন—জাতি-পরিপ্রশ্ন, এইরূপই বিগ্রহ করা হয়, ( সমাস-বাক্য প্রদত্ত হয় ) ; কিন্তু 'জাতি সম্বন্ধে পরিপ্রশ্ন' এইরূপ বিগ্রহ করা হয় না, এবং ঐপ্রকার বিগ্রহ করিলেই জাতি বিষয়ে ঋক্-ব্যক্তি-বর্গের অর্থাৎ এক একটি ঋক্ লইয়া তাহাদের বহুত্বও উপপন্ন হইতে পারে।

বেশ কথা, 'জাতি সম্বন্ধে পরিপ্রশ্ন' এইরূপ বিগ্রহ হইলেই [ তত্রত্য ] 'কতমঃ কঠঃ' ইত্যাদি উদাহরণ উপপন্ন হইতে পারে, কিন্তু 'জাতিবিষয়ে পরিপ্রশ্ন' এই রূপ বিগ্রহবাক্যে ত তাহা যুক্তিসঙ্গত হইতে পারে না ? [ না—] সেখানেও কঠাদি জাতি বিষয়েই ব্যক্তির বহুত্ব উদ্দেশ্য করিয়া প্রশ্ন হইয়াছে ; অতএব দোষ হয় নাই। যদি ঋগাদি জাতি সম্বন্ধেই প্রশ্ন হইত, তাহা হইলে "কতমা কতমা ঋক্"

ইত্যাদি স্থলে [ উক্ত সূত্রের বিষয় না থাকায়, পৃথক্ সূত্রপ্রণয়ন আবশ্যক হইত ] *। বিমৃষ্ট অর্থ—বিমর্শ, বিমর্শ ( বিবেচনা ) করা হইয়াছে ॥ ৪

বাগেবর্ক্, প্রাণঃ সাম, ওমিত্যেতদক্ষরমুদ্গীথঃ। তদ্বা এতন্মিথুনং যদ্বাক্ চ প্রাণশ্চর্ক্ চ সাম চ ॥ ৫

[ প্রতিবচনমাহ—বাগেবেতি। বাক্ এব ঋক্ ( ঋচঃ কারণম্ ), প্রাণঃ সাম ( গেয়স্য সাম্নঃ প্রাণায়ত্তত্বাৎ ), 'ওম্' ইত্যেতৎ অক্ষরম্ ( বর্ণমাত্রম্ ) উদ্গীথঃ ( সামভক্তিবিশেষরূপঃ )। তৎ এতৎ বৈ ( এতদেব বক্ষ্যমাণং ) মিথুনম্ ( স্ত্রীপুংস-দ্বন্দ্বস্থানীয়ম্ )। [কিং তৎ? ইত্যাহ] যৎ বাক্ চ প্রাণঃ চ (বাক্-প্রাণৌ), ঋক্ চ সাম চ ( ঋক্-সামনী )।

পূর্ব্বপ্রশ্নের উত্তর বলিতেছেন—বাক্ই ঋক্স্বরূপ, প্রাণই সামস্বরূপ, এবং 'ওম্' এই অক্ষরই উদ্গীথস্বরূপ। ইহাই সেই মিথুন, যাহা বাক্ ও প্রাণ এবং ঋক্ ও সাম ॥ ৫

শাঙ্কর-ভাষ্যম্। বিমর্শে হি কৃতে সতি প্রতিবচনোক্তিরুপপন্না বাগেবর্ক্ প্রাণঃ সামেতি। বাগৃচোরেকত্বেঽপি নাষ্টমত্বব্যাঘাতঃ, পূর্ব্বস্মাৎ বাক্যান্তরত্বাদাপ্তি-গুণসিদ্ধয়ে ওমিত্যেতদক্ষরমুদ্গীথ ইতি। বাক্প্রাণৌ ঋক্সামযোনী, ইতি বাগেবর্ক্, প্রাণঃ সাম ইত্যুচ্যতে; যথাক্রমম ঋক্-সামযোনোর্বাক্-প্রাণয়োগ্রহণে হি সর্ব্বাসাম্ ঋচাং সর্ব্বেষাঞ্চ সাম্নামবরোধঃ কৃতঃ স্যাৎ। সর্ব্বর্ক্সামাবরোধে চ ঋক্সামসাধ্যানাং চ সর্ব্বকর্ম্মণামবরোধঃ কৃতঃ স্যাৎ। তদবরোধে চ সর্ব্বে কামা অবরুদ্ধাঃ স্যুঃ। "ওমিত্যেতদক্ষরমুদ্গীথঃ" ইতি ভক্ত্যাশঙ্কা নিবর্ত্ত্যতে। "তদ্বা" তদিতি মিথুনং নির্দ্দিশ্যতে। কিং তৎ মিথুনম্? ইত্যাহ—যদ্ বাক্ চ প্রাণশ্চ সর্ব্বর্ক্সামকারণ-ভূতৌ মিথুনম্। ঋক্ চ সাম চেতি ঋক্সামকারণৌ ঋক্সামশব্দোক্তৌ ইত্যর্থঃ;

* তাৎপর্য্য—ভাষ্যোল্লেখিত "বা বহূনাং" ইত্যাদি সূত্রটির অভিপ্রায় এই যে, বিভিন্ন জাতীয় পদার্থসমূহের যখন কোন একটি জাতির অবধারণার্থ প্রশ্ন করা হয়, তখনই বিকল্পে 'ডতমচ্' প্রত্যয় হয়। যেমন কঠ প্রভৃতি বহুজাতীয় বেদশাখা আছে, তন্মধ্যে কঠজাতি নির্দ্ধারণার্থ প্রশ্ন করা হইয়াছে যে, "কতমে কঠাঃ"? অর্থাৎ কঠজাতীয় কাহারা? অন্যত্রও এইরূপই নিয়ম। এখন আপত্তি হইতেছে যে, কঠাদি শাখার ন্যায় একই ঋগ্বেদের ত আর জাতিগত বহুত্ব নাই; তবে তদ্বিষয়ক প্রশ্নে 'ডতমচ্' প্রত্যয় হয় কিরূপে? ভাষ্যকার তদুত্তরে বলিতেছেন যে, ঋগাদি জাতির বহুত্ব না থাকিলেও তজ্জাতীয় ঋক্মন্ত্রের বহুত্ব রহিয়াছে; সুতরাং সেই ব্যক্তিগত বহুত্ব ধরিয়া অর্থাৎ বাক্যের রসস্বরূপ যে ঋক্, সেই ঋক্ ব্যক্তিটি কে? এইরূপ প্রশ্নানুসারে 'ডমতচ্' প্রত্যয়ে কিছুমাত্র বাধা নাই।

ভবতি" ইত্যাদি; ন; চেতনস্যৈকস্য নিরবয়বত্বাদ্দ্বিধাভাবানুপপত্তেঃ। তস্মাদধ্যাত্মাধিদৈবতয়োরেকত্বমেব। যত্তু রূপাদ্যতিদেশো, ভেদকারণমবোচঃ, ন তদ্ভেদাবগমায়; কিং তর্হি? স্থানভেদাদ্ভেদাশঙ্কা মাভূদিত্যেবমর্থম্ ॥ ৫॥৫

আনন্দগিরিঃ। আধ্যাত্মিকপ্রধানোপাসনশেষত্বেনাঙ্গোপাসনানুক্তা অনন্তরং প্রধানোপাসনাবিষয়ং দর্শয়তি—অথেতি। দৃশ্যত ইতি প্রয়োগাচ্ছায়াত্মা অয়মিত্যাশঙ্ক্যাহ—পূর্ব্ববদিতি। যথা পূর্ব্বস্মিন্ আধিদৈবিকে বাক্যে সমাহিতচেতোভিরাদিত্যপুরুষস্য দৃশ্যত্বমুক্তং, তথা চাক্ষুষপুরুষস্যাপি বিশিষ্টাধিকারিভিরেব দৃশ্যত্বমেষ্টব্যমিত্যর্থঃ। ছায়াত্মপক্ষে বাক্যশেষ-বিরোধমভিপ্রেত্যাহ—সৈবেতি। যেয়মৃক্ যথা ব্যাখ্যাতা, সা সর্ব্বা স এব পুরুষ ইত্যর্থঃ। ঋচ্যুক্তং ন্যায়ং সাম্নতিদিশতি—তথেতি। যৎকিঞ্চিৎ সাম, তৎসর্ব্বং স এব পুরুষ ইত্যর্থঃ। ঋক্সামশব্দয়োরর্থান্তরমাহ—উক্থেতি। ঋক্সাম যদ্বদিতি দৃষ্টান্তঃ তথাশব্দার্থঃ। কথমৃগাদ্যাত্মত্বং পরস্য,ইত্যাশঙ্ক্যাহ—সর্ব্বাত্মকত্বাদিতি। ব্রহ্মশব্দস্য পরমাত্মবিষয়ত্বং ব্যাবর্ত্তয়ন্ প্রকরণাদিত্যুক্তন্যায়েন ত্রয়ো বেদাঃ সএব পুরুষ ইত্যুপসংহারঃ। ছায়াত্মনো জড়স্য ব্যাবৃত্ত্যর্থং রূপাতিদেশং দর্শয়তি—তস্যেতি। কিং তদাদিত্যপুরুষস্য রূপমিত্যপেক্ষায়ামাহ—হিরণ্ময় ইত্যাদীতি। ইতশ্চ নায়ং ছায়াত্মেত্যাহ—যাবমুষ্যেতি। নামাতিদেশোঽপ্যেতমর্থমুপোদ্বলয়তীত্যাহ—যন্নেতি। আদিত্য-চাক্ষুষয়োরুপাস্যয়োঃ ভেদাদুপাসনাপি ভিন্নেতি শঙ্কতে—স্থানেতি। আদিত্যমণ্ডলং চক্ষুশ্চেতি স্থানে ভিদ্যেতে, রূপং হিরণ্ময়ো হিরণ্যশ্মশ্রুরিত্যাদি, ঋগাদিগেষ্ণত্বাদিগুণঃ, উদিত্যাদি নাম তেষামতিদেশস্তস্যৈতস্য তদেব রূপমিত্যাদিঃ। যে চামুষ্মাৎ পরাঞ্চো লোকাস্তেষাং চেষ্টে দেবকামানাং চেত্যধিদৈবতম্। যে চৈতস্মাদর্ব্বাঞ্চো লোকাস্তেষাং চেষ্টে দেবকামানাং মনুষ্যকামানাং চেত্যধ্যাত্মম্। ইত্যয়মাশিতৃত্ববিষয়ো ভেদব্যপদেশঃ। অতশ্চৈতয়োঃ ভেদাদুপাসনমপি ভিন্নমেবেত্যর্থঃ। নোপাস্যভেদাদুপাসনাভেদোঽস্তীতি দূষয়তি—নেতি। উপাসকস্তাবদমুনা 'আদিত্যাত্মনা পরাঞ্চো লোকান্ দেবকামাংশ্চ আপ্নোতি; স এবানেন চাক্ষুষরূপেণার্ব্বাচীনলোকান্ মনুষ্যকামাংশ্চ আপ্নোতীতি শ্রূয়তে। ন চৈকস্য বস্তুতো ভিন্নোভয়রূপত্বপ্রাপ্তিরুপপদ্যতে। তস্মাৎ ভেদকল্পনা ন যুক্তেত্যর্থঃ। উভয়াত্মকত্বমেকস্যাপি বিদ্যামাহাত্ম্যাদ্ বেদাভাবোপগমাদুপপন্নমিতি শঙ্কতে—দ্বিধেতি। একস্য বিদ্যাবশাদনেকরূপত্বে বাক্যশেষং প্রমাণয়তি—বক্ষ্যতি হীতি। একস্যানেকশরীরপরিগ্রহেঽপি ন স্বরূপভেদোপপত্তিরিতি পরিহরতি—ন চেতনস্যেতি। একত্বসাধকসদ্ভাবস্তচ্ছব্দার্থঃ। পরোক্তং ভেদকমনুবদতি—যত্ত্বিতি। ভেদকারণমিত্যস্মাৎ উপরিষ্টাৎ ইতিশব্দো দ্রষ্টব্যঃ। দূষয়তি—ন তদিত্যাদিনা। তদিত্যতিদিশ্যমানং রূপাদ্যুক্তম্ ॥৫॥৫

ভাষ্যানুবাদ। [ অনন্তর আধ্যাত্মিক রূপ কথিত হইতেছে]—পূর্ব্ববৎ ( আদিত্যপুরুষের ন্যায় ) এই যে পুরুষ অক্ষি মধ্যে সমাহিতচিত্ত কর্ত্তৃক দৃষ্ট হয়, আধ্যাত্মিক বাগাদি এবং আধিদৈবিক পৃথিবী প্রভৃতিই তাহার সেই ঋক্ স্বরূপ, [ এখানে ] ঋক্ অর্থ—ছন্দোবদ্ধ অক্ষরাত্মক সেই প্রসিদ্ধ ঋক্; সাম অর্থও সেইরূপ; অথবা 'উক্থে'র সহিত উল্লিখিত হওয়ায়, সাম অর্থ—স্তোত্র, আর ঋক্ অর্থ—উক্থাতিরিক্ত শস্ত্র ( শস্ত্র একপ্রকার বাক্যসন্দর্ভ); সেইপ্রকার যজুঃ, অর্থাৎ স্বাহা, স্বধা ও বষট্ প্রভৃতি সমস্ত শব্দই তৎস্বরূপ; কারণ, তিনিই

সর্ব্বাত্মক ও সর্ব্বকারণ; ইহা পূর্ব্বেই বলিয়াছি। ঋক্ প্রভৃতির প্রসঙ্গে পঠিত হওয়ায়, এখানে 'ব্রহ্ম' অর্থ বেদত্রয়। সেই এই চাক্ষুষ পুরুষের সেই রূপটিই [ এখানে ] অতিদিষ্ট হইতেছে। সেটি কি? আদিত্যপুরুষের যাহা হিরণ্ময়াদি রূপ উক্ত হইয়াছে, [ তাহা ]। তাহার যাহা গেষ্ণ বা পর্ব্বদ্বয়, ইহারও তাহাই পর্ব্বদ্বয়; তাহার যাহা নাম—'উৎ' ও 'উক্‌থ' ইত্যাদি, ইহারও তাহাই নাম।

যদি বল, আশ্রয়ের প্রভেদ থাকায়, রূপ, গুণ ও নামের অতিদেশ হওয়ায় (১) এবং শাসনেরও বিষয়ভেদ থাকায় আদিত্যপুরুষ ও অক্ষিপুরুষের মধ্যে নিশ্চয়ই প্রভেদ আছে? না—তাহা নাই; কারণ, [ তাহা হইলে ] 'অমুনা' ও 'অনেন' পদে অভিহিত একেরই যে উভয়াত্মতাপ্রাপ্তি, তাহা উপপন্ন হইতে পারে না। যদি বল, দ্বিধাভাবেত উৎপন্ন হইতে পারে? [ শ্রুতি নিজেও ] বলিবেন— 'তিনি একপ্রকার হন, এবং তিন প্রকার হন', ইত্যাদি। না— চেতন বস্তু স্বভাবতই এক ও নিরবয়ব; সুতরাং তাহার পক্ষে দ্বিধা-ভাব উপপন্ন হয় না। অতএব অধ্যাত্ম ও অধিদৈব একই বস্তু [ পৃথক্ নহে ]। রূপাদির অতিদেশকে যে ভেদকারণ বলিয়াছ, তাহাও ভেদপ্রতীতির কারণ নহে; তবে কি? পাছে, স্থানের ভেদে ভেদবুদ্ধি উপস্থিত হয়, তাহা বারণের জন্যই [ রূপ-নামাদির অতিদেশ করা হইয়াছে ] ॥ ৫৯॥৫

স এষ যে চৈতস্মাদর্ব্বাঞ্চো লোকাস্তেষাং চেষ্টে মনুষ্য-কামানাঞ্চেতি। তদ্য ইমে বীণায়াং গায়ন্ত্যেতং তে গায়ন্তি, তস্মাত্তে ধনসনয়ঃ ॥ ৬০ ॥ ৬

সঃ ( পূর্ব্বোক্তঃ ) এষঃ ( চাক্ষুষঃ পুরুষঃ ), অস্মাৎ ( আধ্যাত্মিকাৎ আত্মনঃ ) অর্ব্বাঞ্চঃ ( অধোবর্ত্তিনঃ ) যে চ ( অপি ) লোকাঃ, তেষাং চ ( অপি ) ঈষ্টে ( ঈশ্বরঃ ), মনুষ্যকামানাং ( মানবীয়-কামনানাং ) চ ( অপি ) [ ঈষ্টে ]। ইতি শব্দঃ

( ১ ) তাৎপর্য্য—এক স্থলে উক্ত বিষয়ের, যে অন্যত্র বরাত দেওয়া, তাহার নাম 'অতিদেশ'। এখানেও আদিত্যপুরুষের নামরূপাদির চাক্ষুষ পুরুষে বরাত দেওয়া হইয়াছে।

( প্রভাবকথনসমাপ্তৌ )। তৎ ( তস্মাৎ হেতোঃ ) যে ইমে ( জনাঃ ) বীণায়াং গায়ন্তি, তে এতং ( অক্ষিপুরুষম্ এব ) গায়ন্তি ; তস্মাৎ ( কারণাৎ ) তে ( গায়কাঃ ) ধনসনয়ঃ ( ধনলব্ধারঃ ধনিনঃ ) [ ভবন্তীতি শেষঃ ]।

এই সেই অক্ষিপুরুষই, ইহার অধোবর্ত্তী যে সমস্ত লোক আছে, তাহাদের এবং মনুষ্যগণের অভিলাষেরও ঈশ্বর। সেই কারণেই এই যাহারা বীণা-যন্ত্রে গান করিয়া থাকে, তাহারাও ইঁহারই গান করে ; সেই কারণেই তাঁহারা ধনসনি—ধনলব্ধা অর্থাৎ ধনী হইয়া থাকে ॥

শাঙ্কর-ভাষ্যম্। স এষ চাক্ষুষঃ পুরুষঃ, যে চ এতস্মাদাধ্যাত্মিকাৎ আত্মনঃ অর্ব্বাগ্‌গতা লোকাঃ, তেষাং চ ঈষ্টে, মনুষ্যসম্বন্ধিনাঞ্চ কামানাম্। তৎ তস্মাৎ যে ইমে বীণায়াং গায়ন্তি গায়কাঃ তে এতমেব গায়ন্তি। যস্মাদীশ্বরং গায়ন্তি, তস্মাৎ তে ধনসনয়ো ধনলাভযুক্তা ধনবন্ত ইত্যর্থঃ ॥৬০॥৬

আনন্দগিরিঃ। আধিদৈবিকপুরুষবৎ আধ্যাত্মিকেঽপি পুরুষে নিরতিশয়ৈশ্বর্য্য-শ্রবণাচ্চ তয়োরৈক্যম্ ইত্যাহ—স এষ ইতি। তয়োর্ভেদাভাবে হেত্বন্তরমাহ—তৎ তস্মাদিতি। ঈশ্বরস্যৈব প্রাগুক্তহেতোর্গানবিষয়ত্বযোগ্যত্বাদিত্যর্থঃ। তচ্ছব্দার্থং স্ফুটয়তি—যস্মাদিতি ॥৬০॥৬

ভাষ্যানুবাদ। সেই এই চাক্ষুষ পুরুষই এই আধ্যাত্মিক আত্মার অধোবর্ত্তী যে সমস্ত লোক, তৎসমস্তের এবং মনুষ্যগণের অভিলাষেরও প্রভু ; অতএব, যে সমস্ত বাদক বীণায় গান করেন, তাঁহারা ইঁহারই গান করিয়া থাকেন। যেহেতু ঈশ্বরকেই গান করেন, সেই জন্যই তাঁহারা ধনলাভযুক্ত ধনী হইয়া থাকেন ॥৬০॥৬

অথ য এতদেবং বিদ্বান্ সাম গায়ত্যুভৌ স গায়তি। সোঽমুনৈব স এষ যে চামুষ্মাৎ পরাঞ্চো লোকাস্তাংশ্চাপ্নোতি দেবকামাংশ্চ ॥৬১॥৭

অথ ( অনন্তরং ) [ উপাসনাফলমুচ্যতে ]— যঃ ( জনঃ ) এবং ( উক্ত-প্রকারেণ ) বিদ্বান্ ( জানন্ সন্ ) এতৎ ( যথোপবর্ণিতং ) সাম গায়তি, সঃ ( গায়কঃ ) উভৌ ( পূর্ব্বোক্তৌ চাক্ষুষাদিত্যপুরুষৌ ) গায়তি, সঃ ( গায়কঃ ) অমুনা ( আদিত্যেন )—যে চ অমুষ্মাৎ ( আদিত্যাৎ ) পরাঞ্চঃ ( অধস্তনাঃ ) লোকাঃ, তান্ দেবকামান্ ( দেবতাভিলাষান্ ) চ ( অপি ) সঃ এষঃ ( গায়কঃ ) আপ্নোতি ( আদিত্যমণ্ডলে দেবদেহং লব্ধ্বা তথা প্রাপ্নোতীতি ভাবঃ )।

অনন্তর উপাসনাফল কথিত হইতেছে—যিনি উক্তপ্রকার তত্ত্ব অবগত হইয়া এই সামগান করেন, তিনি [ আদিত্য ও চাক্ষুষ পুরুষ, এই ] উভয়কেই গান করেন ; তিনি এই আদিত্যরূপেই—ইঁহার পরবর্ত্তী যে সমস্ত লোক, সে সমুদয় ও দেবগণের কাম্যবিষয়সমূহ প্রাপ্ত হন ॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ য এতদেবং বিদ্বান্ যথোক্তং দেবমুদ্গীথং বিদ্বান্ সাম গায়তি, উভৌ স গায়তি চাক্ষুষমাদিত্যঞ্চ। তস্যৈবংবিদঃ ফলমুচ্যতে—সঃ অমুনৈবাদিত্যেন স এষ যে চামুষ্মাৎ পরাঞ্চো লোকাস্তাংশ্চাপ্নোতি,আদিত্যান্তর্গত-দেবো ভূত্বেত্যর্থঃ, দেবকামাংশ্চ ॥৬১॥৭

আনন্দগিরিঃ। স্থানভেদেন যথোক্তোপাসনতঃ ফলোক্ত্যর্থং পাতনিকাং করোতি—, অথেতি। এতৎ সামেতি সম্বন্ধঃ। এবং বিদ্বানিত্যেতদেব বিভজতে—যথোক্তমিতি। বিদ্বানিত্যস্মাৎ উপরিষ্টাৎ অথশব্দঃ সম্বধ্যতে। সোঽমুনৈব লোকান্ কামাংশ্চ আপ্নোতীতি সম্বন্ধঃ। আপ্তিপ্রকারং বিবৃণোতি—স এষইতি। উপাস্যবদুপাসকস্যাপি কুতো নিরতিশয়-মৈশ্বর্য্যং, ন হি দ্বয়োর্নিরঙ্কুশমৈশ্বর্য্যং যুক্তমিত্যাশঙ্ক্যাহ—আদিত্যেতি। অমুনৈব আদিত্যেন ইত্যুক্তমেবাত্র ব্যক্তীকৃতম্ ॥ ৬১॥৭॥

ভাষ্যানুবাদ। অপিচ যিনি ইঁহাকে এই প্রকারে জানিয়া অর্থাৎ যথোক্ত উদ্‌গীথ দেবতাকে অবগত হইয়া সামগান করেন, তিনি উভয়েরই অর্থাৎ চাক্ষুষ ও আদিত্য পুরুষেরই গান করিয়া থাকেন। এবংবিধ সেই জ্ঞানীর ফল কথিত হইতেছে—তিনি এই আদিত্যরূপেই—তিনি আদিত্যের অন্তর্গত দেবমূর্ত্তি ধারণ করিয়া—যে সমস্ত লোক ( ভোগস্থান ) ইহার পরবর্ত্তী, তৎসমুদয় এবং দেবভোগ-সমূহও প্রাপ্ত হন ॥ ৬১ ॥৭

অথানেনৈব যে চৈতস্মাদর্ব্বাঞ্চো লোকাস্তাংশ্চাপ্নোতি মনুষ্যকামাংশ্চ ; তস্মাদু হৈবংবিদুদ্গাতা ব্রূয়াৎ ॥ ৬২॥৮

কং তে কামমাগায়ানীত্যেষ হ্যেব কামাগানস্যেষ্টে, য এতদেবং বিদ্বান্ সাম গায়তি সাম গায়তি ॥ ৬৩॥৯

ইতি প্রথমাধ্যায়স্য সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

[ অথ ( প্রকারান্তরসূচকং ) [ স এষঃ পুরুষঃ ] অনেন ( চাক্ষুষপুরুষরূপেণ ) এব, যে চ ( অপি ) এতস্মাৎ ( অক্ষিপুরুষাৎ ) অর্ব্বাঞ্চঃ ( অধোবর্ত্তিনঃ ) লোকাঃ, তান্ মনুষ্যকামান্ ( মনুষ্যাণাং যে কামাঃ, তান্ ) চ ( অপি ) আপ্নোতি। তস্মাৎ

( কারণাৎ ) হ ( নিশ্চয়ে ) এবংবিৎ ( যথোক্তজ্ঞানবান্ ) উদ্গাতা ব্রূয়াৎ [ যজমানম্ ইতি শেষঃ ]—[ হে যজমান ] তে ( তুভ্যং ) কং ( কিংনামকং ) কামং ( অভিলষিতং ) আগায়ানি ( গানেন ইষ্টং বরবাণি ) ? হি ( যস্মাৎ ) এষঃ এব কামগানস্য ( উদ্গানেন কামং সম্পাদয়িতুং ) ঈষ্টে ( প্রভবতীত্যর্থঃ )। [ কঃ ? ] যঃ ( উদ্গাতা ) এবং ( যথোক্ত প্রকারং ) বিদ্বান্ ( জানন্ সন্ ) সাম ( উদ্গীথং ) গায়তি। দ্বিরুক্তিঃ উপাসনাসমাপ্ত্যর্থা।

প্রকারান্তরে বলা হইতেছে যে, [ সেই উপাসক ] এই চাক্ষুব পুরুষাকারেই, ইহার নিম্নবর্ত্তী যে সমস্ত লোক আছে, সে সমস্ত লোক এবং যাবতীয় মনুষ্য-কামনা লাভ করিয়া থাকেন। এই কারণেই যথোক্ত-তত্ত্বদর্শী উদ্গাতা [ যজমানকে ] এইরূপ বলিবেন যে, তোমার কোন্ কামনা [সিদ্ধির জন্য] গান করিব ? যেহেতু ইনিই যথার্থ কাম-গানের ঈশ্বর বা অধিকারী, এই প্রকার জ্ঞান লাভ করতঃ সামগান করেন। উপসনাসমাপ্তি সূচনার উদ্দেশে 'সাম গায়তি' কথাটির দ্বিরুক্তি হইয়াছে ॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ অনেনৈব চাক্ষুষেণৈব, যে চৈতস্মাৎ অর্ব্বাঞ্চো লোকাঃ, তান্ চ আপ্নোতি মনুষ্যকামাংশ্চ, চাক্ষুষো ভূত্বেত্যর্থঃ। তস্মাৎ উ হ এবংবিৎ উদ্গাতা ব্রূয়াদ্ যজমানং—কম্ ইষ্টং তে তব কামম্ আগায়ানীতি। এষঃ হি যস্মাৎ উদ্গাতা কামগানস্য উদ্গানেন কামং সম্পাদয়িতুমীষ্টে সমর্থ ইত্যর্থঃ। কোঽসৌ ? য এবং বিদ্বান্ সাম গায়তি সাম গায়তি। দ্বিরুক্তি-রুপাসনসমাপ্ত্যর্থা ॥ ৬২—৬৩ ॥ ৮—৯

ইতি প্রথমাধ্যায়স্য সপ্তমখণ্ড-ভাষ্যম্ ॥ ৭ ॥

আনন্দগিরিঃ। অথশব্দঃ তথাপর্য্যায়ঃ। চাক্ষুষঃ ভূত্বা অনেনৈব চাক্ষুষেণৈবেতি সম্বন্ধঃ। উক্তফলস্য যাজমানত্বং দর্শয়তি—তস্মাদিতি। তচ্ছব্দার্থমেব কথয়তি—এষ হীতি। উদ্গাতারং বিশিনষ্টি—কোঽসাবিতি। উদ্গীথে পরস্য সম্পাদ্যোপাসনং বিভাগেনোক্তমুপসংহরতি—দ্বিরুক্তিরিতি ॥ ৬২—৬৩॥৮—৯

ইতি প্রথমাধ্যায়স্য সপ্তমঃ খণ্ডঃ।

ভাষ্যানুবাদ। অন্যপ্রকার ফলোল্লেখ-সূচনার্থ 'অথ' শব্দ প্রযুক্ত হইয়াছে। এইরূপে—চাক্ষুষরূপে অর্থাৎ নিজে চাক্ষুষ পুরুষ হইয়া। যেহেতু এই উদ্গাতা কামগানের দ্বারা অর্থাৎ উদ্গীথ গান

দ্বারা অভিলাষ সম্পাদন করিতে সমর্থ, সেইহেতু নিশ্চয়ই যথোক্ত-জ্ঞানসম্পন্ন উদ্গাতা যজমানকে (যজ্ঞানুষ্ঠাতাকে) এই প্রকার বলিবেন—তোমার কোন্ অভীষ্ট বিষয় তোমার ইচ্ছানুসারে গান করিব। ইনি কে? যিনি এই প্রকার জানিয়া সামগান করিয়া থাকেন। উপাসনাপ্রকরণ-সমাপ্তি-সূচনার্থ ['সাম গায়তি' বাক্যের] দ্বিরুক্তি হইয়াছে ॥ ৬২—৬৩ ॥ ৮—৯ ॥

সপ্তম খণ্ডের ভাষ্যানুবাদ সমাপ্ত ॥ ৭ ॥

---

## অষ্টমঃ খণ্ডঃ ।

ত্রয়ো হোদ্গীথে কুশলা বভূবুঃ -শিলকঃ শালাবত্যশ্চৈকিতায়নো দাল্ভ্যঃ প্রবাহণো জৈবলিরিতি ; তে হোচুরুদ্গীথে বৈ কুশলাঃ স্মো হন্তোদ্গীথে কথাং বদাম ইতি ॥৬৪॥ ১

[ইদানীং প্রকারান্তরেণ উদ্গীথোপাসনাং বক্তুমুপক্রমতে 'ত্রয়ঃ' ইত্যাদিনা।]—ত্রয়ঃ ( বক্ষ্যমাণা ঋষয়ঃ ) হ ( ঐতিহ্যে ) উদ্গীথে ( উদ্গীথবিজ্ঞানে ) কুশলাঃ ( নিপুণাঃ ) বভূবুঃ। [কে তে ? ইত্যাহ ]—শিলকঃ ( তন্নামা ) শালাবত্যঃ ( শলাবতঃ পুত্রঃ ), দাল্ভ্যঃ ( দল্ভবংশীয়ঃ ) চৈকিতায়নঃ (চিকিতায়নপুত্রঃ ), প্রবাহণঃ ( তন্নামা ) জৈবলিঃ ( জীবলস্য পুত্রঃ ) ইতি ( এতে ত্রয়ঃ ) । তে ( শিলকাদয়ঃ ) হ ( ঐতিহ্যে ) ঊচুঃ ( পরস্পরং কথিতবন্তঃ )—[ যৎ ] [বয়ং] বৈ ( এব ) উদ্গীথে ( উদ্গীথবিজ্ঞানে ) কুশলাঃ স্মঃ ( ভবামঃ ) ; হন্ত ( সম্মতিজিজ্ঞাসায়াং ) উদ্গীথে ( উদ্গীথবিদ্যাবিষয়ে ) কথাং বদামঃ ( পক্ষ-প্রতিপক্ষ-পরিগ্রহ-পূর্ব্বকং বিচারং কুর্ম্ম ইত্যর্থঃ ) ইতি।

এখানে প্রকারান্তরে উদ্গীথোপাসনা প্রদর্শন করিতেছেন ;—পূর্ব্বকালে শলাবতের পুত্র শিলক, দল্ভবংশীয় চৈকিতায়ন, এবং জীবলের পুত্র প্রবাহণ, এই তিন জন ঋষি উদ্গীথবিদ্যায় নিপুণ ছিলেন। তাঁহারা বলিলেন,—নিশ্চয় আমরা উদ্গীথবিদ্যায় পণ্ডিত, যদি অনুমতি হয় [ তবে এস ], আমরা উদ্গীথবিষয়ে বিচার করি॥

**শাঙ্কর-ভাষ্যম্।** অনেকধোপাস্যত্বাৎ অক্ষরস্য প্রকারান্তরেণ পরোবরীয়স্ত্বগুণফলম্ উপাসনান্তরমানিনায়। ইতিহাসস্তু সুখাববোধনার্থঃ। ত্রয়স্ত্রিসংখ্যাকাঃ ; হ ইতি ঐতিহ্যার্থঃ। উদ্গীথে উদ্গীথজ্ঞানং প্রতি কুশলা নিপুণা বভূবুঃ ; কস্মিংশ্চিদ্দেশে কালে চ নিমিত্তে বা সমেতানামিত্যভিপ্রায়ঃ। ন হি সর্ব্বস্মিন্ জগতি ত্রয়াণামেব কৌশলমুদ্গীথাদিবিজ্ঞানে। শ্রূয়ন্তে হি উষস্তি-জানশ্রুতি-কৈকেয়-প্রভৃতয়ঃ সর্ব্বজ্ঞকল্পাঃ। কে তে ত্রয়ঃ ? ইত্যাহ—শিলকো নামতঃ শলাবতোঽপত্যং

শালাবত্যঃ; চিকিতায়নস্যাপত্যং চৈকিতায়নঃ; দল্‌ভ্যগোত্রো দাল্‌ভ্যঃ; হ্যামুষ্যায়ণো বা; প্রবাহণো নামতো জীবলস্যাপত্যং জৈবলিঃ, ইত্যেতে ত্রয়ঃ—, তে হোচুঃ অন্যোন্যম্ উদ্‌গীথে বৈ কুশলা নিপুণা ইতি প্রসিদ্ধাঃ স্মঃ। অতো হন্ত—যদ্যনুমতির্ভবতাম, উদ্গীথে উদ্‌গীথজ্ঞাননিমিত্তাং কথাং বিচারণাং পক্ষ-প্রতিপক্ষোপ-ন্যাসেন বদামো বাদং কুর্ম্ম ইত্যর্থঃ। তথাচ তদ্‌বিদ্যসংবাদে বিপরীতগ্রহণনাশঃ অপূর্ব্ববিজ্ঞানোপজনঃ সংশয়নিবৃত্তিশ্চেতি। অতস্তদ্‌বিদ্যসংযোগঃ কর্ত্তব্য ইতি চ ইতিহাস-প্রয়োজনম্। দৃশ্যতে হি শিলকাদীনাম্॥ ৬৪॥১

আনন্দগিরিঃ। অধ্যাত্মাধিদৈবতস্থানভেদাবচ্ছিন্ন—পরমাত্মদৃষ্ট্যা উদ্‌গীথোপাসনমখিল-পাপ্যাপগমফলমুক্তম্। সম্প্রতি স্থানভেদাবচ্ছেদং হিত্বা পরোবরীয়স্ত্ব-গুণক-পরমাত্মদৃষ্ট্যো-দ্গীথোপাসনং পরোবরীয়স্ত্বপ্রাপ্তিফলকমানীতবান্ আম্নায়ঃ,ইতি প্রকরণতাৎপর্য্যমাহ—অনেক-ধেতি। তর্হি বিবক্ষিতমুপাসনমেব উচ্যতাং, কিমাখ্যায়িকয়া ইত্যাশঙ্ক্যাহ—ইতিহাসস্ত্বিতি ইতিহাসঃ পূর্ব্ববৃত্তম্; ইতিহস্য ভাব ঐতিহ্যম্। সমেতানামিতি নির্ধারণে ষষ্ঠী। নমু সর্ব্ব-স্মিন্ জগতি ত্রয়াণামেবোদ্‌গীথাদিজ্ঞানে কৌশলমিতি কিং নোচ্যতে, কিমিতি তেষাং মধ্যে ত্রয়াণামেব তন্নৈপুণ্যং প্রতিজ্ঞায়তে, তত্রাহ—ন হীতি। অমুষ্য প্রসিদ্ধস্যাপত্যম্ আমুষ্যায়ণঃ, দ্বয়োঃঅমুষ্যায়ণঃ দ্ব্যামুষ্যায়ণঃ। তব মম চায়মিতি পরিভাষয়া ধর্ম্মতঃ পরিগৃহীত ইতি যাবৎ। কিমর্থো বাদারম্ভ ইত্যত আহ—তথাচেতি। প্রবৃত্তে বাদে তস্মিন্ বিবক্ষিতে হর্থে বিদ্যা যেষাং, তৈঃ সহ সংবাদে দৃষ্টমেব ফলমিত্যর্থঃ। ইতি-শব্দস্য প্রয়োজনমিত্যনেন সম্বন্ধঃ। বাদারম্ভস্য দৃষ্ট-ফলত্বে ফলিত মাহ—অত ইতি। ইতিহাসস্য সুখাববোধার্থ ইত্যুক্তেন সমুচ্চয়ার্থশ্চকারঃ। কথং যথোক্তং ফলং দৃষ্টমিত্যাশঙ্ক্যাহ—দৃশ্যতে হীতি। শিলকাদীনাং তদ্‌বিদ্যসংযোগে বিপরীত-ধীধ্বংসাদিকং ফলমিতি শেষঃ॥ ৪৬॥১॥

ভাষ্যানুবাদ। উদ্‌গীথাক্ষরের অনেকপ্রকার উপাসনা আছে; এইজন্য প্রকারান্তরে ‘পরোবরীয়স্ত্ব’-গুণ-প্রাপ্তিরূপ ফল-বিধানার্থ অন্য-প্রকার উপাসনা উপদেশ করিয়াছেন। বোধসৌকর্য্যার্থ আখ্যায়িকা রচিত হইয়াছে।

‘ত্রয়ঃ’ অর্থ—সংখ্যায় তিন জন, ‘হ’ শব্দ ঐতিহ্যসূচক; ‘উদ্‌গীথে’ অর্থ—উদ্‌গীথ জ্ঞানসম্বন্ধে, কুশল অর্থাৎ নিপুণ (সুপণ্ডিত) হইয়া-ছিলেন। অভিপ্রায় এই যে, কোন সময়ে কোন কারণে কোন এক স্থানে সমবেত জনসংঘের মধ্যে ঐ তিন জনই উদ্‌গীথ-বিদ্যায় বিচক্ষণ বলিয়া প্রতিপন্ন হইয়াছিলেন; নচেৎ সমস্ত জগতে যে,কেবল এই তিন জনেরই উদ্‌গীথবিদ্যায় নৈপুণ্য ছিল, তাহা সম্ভবপর নহে; কেন না, শুনা যায়—উষস্তি, জানশ্রুতি ও কৈকেয় প্রভৃতিরাও সর্ব্বজ্ঞতুল্য ছিলেন। সেই তিন জন কে কে? তাহা বলিতেছেন—শিলক নামে

শলাবানের পুত্র—শালাবত্য, চিকিতায়নের পুত্র—চৈকিতায়ন; দল্ভ-বংশে উৎপন্ন দাল্ভ্য, অথবা দ্ব্যামুষ্যায়ণ, অর্থাৎ চিকিতায়ন ও দল্ভ, এই উভয়েরই পুত্র (১) ; আর প্রবাহণ নামে জীবলের পুত্র—জৈবলি, এই তিনজন ; তাঁহারা পরস্পর পরস্পরকে বলিয়াছিলেন—আমরা উদ্‌গীথবিদ্যায় নিপুণ বলিয়া প্রসিদ্ধ আছি ; অতএব যদি আপনাদের অনুমতি হয়, [ তাহা হইলে আসুন, ] আমরা উদ্‌গীথজ্ঞানের নিমিত্ত কথা বলি, অর্থাৎ পক্ষ ও প্রতিপক্ষ কল্পনাপূর্ব্বক বাদ-বিচার করি। এইরূপ হইলে, তদ্‌বিদ্যসংবাদের ফলে (২) বিপরীত জ্ঞানের (ভ্রান্ত-ধারণার) নাশ, অভিনব বিজ্ঞানোৎপত্তি, এবং সংশয়েরও নিবৃত্তি হইবে। অতএব তদ্‌বিদ্যসংযোগ করা আবশ্যক ; ইহা প্রদর্শন করাও উক্ত ইতিহাস বা আখ্যায়িকার উদ্দেশ্য। শিলক প্রভৃতির সম্বন্ধেও [ এইরূপ ব্যবহার ] দেখা যায়—॥৬৪॥১

তথেতি হ সমুপবিবিশুঃ, স হ প্রবাহণো জৈবলিরুবাচ—ভগবন্তাবগ্রে বদতাং ব্রাহ্মণয়োর্ব্বদতোর্ব্বাচং শ্রোষ্যামীতি ॥ ৬৫॥২

[ তে ত্রয়ঃ ] তথা ( এবম্ অস্তু ) ইতি [ কৃত্বা ] সমুপবিবিশুঃ ( সমেতা উপবিষ্টাঃ ) হ ( ঐতিহ্যে ), [ তেষু মধ্যে ] সঃ ( প্রাগুক্তঃ ) প্রবাহণঃ নাম জৈবলিঃ হ ( কিল ) উবাচ ( ইতরৌ উক্তবান্)—ভগবন্তৌ (পূজনীয়ৌ শিলকঃ দাল্ভ্যশ্চ )

(১) তাৎপর্য্য—দ্বাদশপ্রকার পুত্রের অতিরিক্ত 'দ্ব্যামুষ্যায়ণ'ও এক প্রকার পুত্র। 'এই পুত্র তোমার ( জনকের ) ও আমার ( গ্রহীতার ) উভয়েরই জলপিণ্ডাদি দানে অধিকারী হউক,' এইপ্রকার সংকল্পপূর্ব্বক ধর্ম্মানুসার গৃহীত পুত্র 'দ্ব্যামুষ্যায়ণ' নামে কথিত হয়। এইরূপ পুত্রগ্রহণ যুগান্তরে ব্যবস্থিত ছিল।

(২) তাৎপর্য্য—'তদ্বিদ্য-সংবাদ' অর্থ যাহার যে বিদ্যার অনুশীলন আছে, সেই বিদ্যার অনুশীলনকারী অপরের সহিত তাহার বিজ্ঞেয় বিদ্যাবিষয়ে আলোচনা করা। সাংখ্যে ইহাকে সুহৃৎপ্রাপ্তি বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। তাহারা বলেন, নিজের মনে মনে যে সিদ্ধান্ত স্থির করা হয়, তাহা ততক্ষণ পর্য্যন্ত সিদ্ধান্ত বলিয়াই গ্রহণীয় নহে, যতক্ষণ তদ্বিষয়ে অভিজ্ঞ লোকের অনুমোদন না হয়। তাহার কারণ এই যে, অনেক সময়ে বুদ্ধিদোষে বিপরীত অর্থকেও প্রকৃত সিদ্ধান্ত বলিয়া গ্রহণ করা হইয়া থাকে; বহুকালেও তাহার সেই দোষ উপলব্ধি করা সম্ভব হয় না, কিন্তু অপরে তাহার দোষ অনায়াসে দেখাইয়া দিতে পারেন। এইরূপে স্বসিদ্ধান্তগত সংশয়ও নিবৃত্তি হইয়া যায়, এবং ক্রমে তদ্বিষয়ে বিমল জ্ঞান উৎপন্ন হইতে থাকে।

অগ্রে ( প্রথমং ) বদতাম্ ( বাদং বিচারং কুরুতাম্ ) ; বদতোঃ ( বাদং কুর্ব্বতোঃ) ব্রাহ্মণয়োঃ ( ভবতোঃ ) বাচং ( বাদকথাং ) শ্রোষ্যামি ইতি।

'তাহাই হউক' বলিয়া তাঁহারা সমুপবেশন করিলেন। তন্মধ্যে জীবলতনয় প্রবাহণ বলিলেন,—প্রথমে আপনারা দুইজনেই বিচার করুন, আমি ব্রাহ্মণদ্বয়ের বিচার শ্রবণ করিব॥

**শাঙ্কর-ভাষ্যম্।** তথেত্যুক্ত্বা তে সমুপবিবিশুঃ, হ উপবিষ্টবন্তঃ কিল। তত্র রাজ্ঞঃ প্রাগল্‌ভ্যোপপত্তেঃ স হ প্রবাহণো জৈবলিরুবাচ ইতরৌ—ভগবন্তৌ পূজাবন্তৌ অগ্রে পূর্ব্বং বদতাম্। ব্রাহ্মণয়োরিতি লিঙ্গাৎ রাজাসৌ ; যুবয়োর্ব্রাহ্মণয়োঃ বদতোর্ব্বাচং শ্রোষ্যামি। অর্থরহিতামিত্যপরে বাচমিতি বিশেষণাৎ॥ ৬৫॥২

**আনন্দগিরিঃ।** তত্রেতি নির্দ্ধারণার্থে সপ্তমী। রাজ্ঞঃ প্রাগল্‌ভ্যোপপত্তেরিত্যুক্তং, তস্য রাজত্বে হেত্বভাবাদিত্যাশঙ্ক্যাহ—ব্রাহ্মণয়োরিতীতি। পক্ষান্তরং বিশেষণসামর্থ্যাদুত্থাপ্যাঙ্গীকরোতি—অথেতি॥ ৬৫॥২

**ভাষ্যানুবাদ।** তাঁহারা 'তথাস্তু' বলিয়া তৎকালে উপবেশন করিলেন। তন্মধ্যে রাজার প্রগল্‌ভতা সম্ভবপর, এইজন্যই জীবল-পুত্র প্রবাহণ (রাজা) অপর দুই জনকে বলিয়াছিলেন—ভগবান্ অর্থাৎ পূজনীয় আপনারা দুইজনেই প্রথমে বিচার করুন, বাদ-কারী (৩) আপনাদের দুই ব্রাহ্মণের বাক্য আমি শ্রবণ করিব। কেহ কেহ বলেন যে, 'বাচং' এই বিশেষণ [ বুঝিতে হইবে ], থাকায় 'বাচং' অর্থ—অর্থহীন ( নিরর্থক ) শব্দ মাত্র। শিলক ও দাল্‌ভ্যকে ব্রাহ্মণ বলিয়া উল্লেখ করায় প্রবাহণের ক্ষত্রিয়ত্ব সূচিত হইল॥৬৫॥২

**স হ শিলকঃ শালাবত্যশ্চৈকিতায়নং দাল্‌ভ্যমুবাচ—হন্ত ত্বা পৃচ্ছানীতি, পৃচ্ছেতি হোবাচ॥ ৬৫॥ ৩**

সঃ ( পূর্ব্বোক্তঃ ) শালাবত্যঃ শিলকঃ হ ( কিল ) চৈকিতায়নং দাল্‌ভ্যম্ উবাচ—হন্ত ( ইতি অনুমতিজিজ্ঞাসায়াং, যদি অনুমতিঃ ভবেৎ ) ত্বা ( ত্বাং )

(৩) তাৎপর্য্য—কোন একটি তত্ত্ব নির্দ্ধারণ লইয়া যে বিচার কথা হয়, তাহা চারিপ্রকার (১) বাদ, (২) জল্প, (৩) বিতর্ক (৪) বিতণ্ডা। কেবলই তত্ত্ব নিরূপণ করা যে বিচারের উদ্দেশ্য, তাহাকে বাদ বলে। পক্ষ প্রতিপক্ষ কল্পনা করিয়া তত্ত্বনিরূপণার্থ যে বিচার হয়, তাহাকে বলে 'জল্প'। তত্ত্বনির্ণয়ের দিকে লক্ষ্য রাখিয়া যে, কেবল নিজ নিজ মত সমর্থনের জন্য বিচার, তাহার নাম বিতর্ক। আর যেখানে তত্ত্বনিরূপণ উপলক্ষে কেবল পরপক্ষ খণ্ডন করাই প্রধান লক্ষ্য, নিজের কোনও মত থাকে না ; তাহার নাম বিতণ্ডা—ইহা সর্ব্বাপেক্ষা নিকৃষ্ট। কেহ কেহ 'বিতর্ক' কথাকে বিতণ্ডার অন্তর্গত করিয়া তিনপ্রকার মাত্র কথা ভেদ স্বীকার করিয়া থাকেন।

পৃচ্ছানি ( প্রষ্টুমিচ্ছামি ) ইতি ; পৃচ্ছ ( প্রশ্নং কুরু ) ইতি হ উবাচ ( উক্তবান্ ) [ দাল্ভ্য ইতি শেষঃ ]।

শলাবতের পুত্র শিলক ঋষি চৈকিতায়ন দাল্ভ্যকে বলিলেন, যদি অনুমতি হয়, আমি তোমাকে এই প্রশ্ন করিতে ইচ্ছা করি। দাল্ভ্য বলিলেন—প্রশ্ন কর ॥ ৬৬॥৩

শাঙ্কর-ভাষ্যম্। উক্তয়োঃ স হ শিলকঃ শালাবত্যঃ চৈকিতায়নং দাল্ভ্যমুবাচ—হন্ত যদ্যনুমংস্যসে, ত্বা ত্বাং পৃচ্ছানি ইত্যুক্ত ইতরঃ পৃচ্ছেতি হোবাচ ॥৬৬॥৩

আনন্দগিরিঃ। রাজ্ঞা যথোক্তেন প্রকারেণ উক্তয়ো ব্রাহ্মণয়োর্মধ্যে শালাবত্যো দাল্ভ্যং প্রত্যুবাচেতি সম্বন্ধঃ ॥ ৬৬॥৩

ভাষ্যানুবাদ। উক্ত উভয়ের মধ্যে শালাবত্য শিলক চৈকিতায়ন দাল্ভ্যকে বলিলেন—যদি অনুমতি কর, আমি তোমাকে জিজ্ঞাসা করিতে ইচ্ছা করি ; এই কথা বলিলে পর, অপর ( দাল্ভ্য ) বলিলেন—জিজ্ঞাসা কর ॥৬৬॥৩

কা সাম্নো গতিরিতি, স্বর ইতি হোবাচ; স্বরস্য কা গতিরিতি, প্রাণ ইতি হোবাচ ; প্রাণস্য কা গতিরিত্যন্নমিতি হোবাচ ; অন্নস্য কা গতিরিত্যাপ ইতি হোবাচ ॥৬৭॥৪

[ শিলকস্য প্রশ্নম্ দাল্ভ্যস্য চ তদুত্তরমাহ—'কা' ইত্যাদিনা। ]—সাম্নঃ ( সামাংশস্যোদ্গীথস্য ) কা গতিঃ ( পরম আশ্রয়ঃ ) ? স্বরঃ ( নিষাদ-গান্ধাররূপঃ, স্বরাত্মকত্বাৎ সাম্ন ইত্যাশয়ঃ), ইতি ( এতৎ ) হ ( কিল ) উবাচ [ দাল্ভ্য ইতি শেষঃ ]। স্বরস্য কা গতিঃ ? ইতি [ শিলক প্রশ্নঃ ] ; প্রাণঃ ( পঞ্চবৃত্ত্যাত্মকঃ, প্রাণাধীনত্বাৎ স্বরব্যবহারস্য ) ইতি হ উবাচ [ দাল্ভ্যঃ ]। প্রাণস্য কা গতিঃ ? ইতি [ শিলক-প্রশ্নঃ ] ; অন্নম্ [ অন্নাধীনত্বাৎ প্রাণস্থিতেরিতিভাবঃ ] ইতি হ উবাচ [ দাল্ভ্যঃ ]। অন্নস্য কা গতিঃ ? ইতি [ শিলক-প্রশ্নঃ ] ; আপঃ ( জলানি, জলাধীনত্বাৎ অন্নোৎপত্তেঃ ) ইতি হ উবাচ [ দাল্ভ্যঃ ]।

*শিলকের প্রশ্ন এবং দাল্ভ্যকর্তৃক প্রদত্ত তদুত্তর কথিত হইতেছে—[ শিলক জিজ্ঞাসা করিলেন ] সামের অর্থাৎ প্রস্তাবিত সামাংশ উদ্গীথের যথার্থ আশ্রয় কি ? [ দাল্ভ্য ] বলিলেন—স্বর অর্থাৎ গীতিময় সাম যখন নিষাদ-গান্ধারাদি-স্বরাত্মক, তখন স্বরই তাহার যথার্থ আশ্রয়। [ পুনঃ প্রশ্ন ]—স্বরের আশ্রয় কি ? [ দাল্ভ্য ] বলিলেন—প্রাণ, [ কারণ, প্রাণের সাহায্যেই স্বর অভিব্যক্ত হয় ]।*

[ পুনঃ প্রশ্ন ]—প্রাণের আশ্রয় কি ? [ দাল্‌ভ্য ] বলিলেন—অন্ন, [ কারণ, অন্ন দ্বারাই প্রাণের স্থিতি হয় ]। [ প্রশ্ন ]—অন্নের আশ্রয় কি ? [ দাল্‌ভ্য ] বলিলেন—জল, [ কেননা, জল হইতেই অন্নের উৎপত্তি ]॥

শাঙ্কর-ভাষ্যম্‌। লব্ধানুমতিরাহ—কা সাম্নঃ—প্রকৃতত্বাদুদ্‌গীথস্য ; উদ্‌গীথো হি অত্রোপাস্যত্বেন প্রকৃতঃ ; "পরোবরীয়াংসমুদ্‌গীথম্" ইতি চ বক্ষ্যতি ; গতিঃ আশ্রয়ঃ পরায়ণমিত্যেতৎ। এবং পৃষ্টো দাল্‌ভ্য উবাচ—স্বর ইতি ; স্বরাত্মকত্বাৎ সাম্নঃ যো যদাত্মকঃ স তদ্‌গতি স্তদাশ্রয়শ্চ ভবতীতি যুক্তম্, মৃদাশ্রয় ইব ঘটাদিঃ। স্বরস্য কা গতিরিতি, প্রাণ ইতি হোবাচ ; প্রাণনিষ্পাদ্যো হি স্বরঃ, তস্মাৎ স্বরস্য প্রাণো গতিঃ। প্রাণস্য কা গতিরিতি, অন্নমিতি হোবাচ ; অন্নাবষ্টম্ভো হি প্রাণঃ ; "শুষ্যতি বৈ প্রাণ ঋতে হন্নাৎ" ইতি শ্রুতেঃ, "অন্নং দাম" ইতি চ। অন্নস্য কা গতিরিতি, আপ ইতি হোবাচ ; অপ্‌সম্ভবত্বাদন্নস্য ॥ ৬৭॥৪

আনন্দগিরিঃ। সাম্নো গতিরিত্যন্বয়ঃ। সামশব্দার্থমাহ—প্রকৃতত্বাদিতি। তস্য পূর্বোত্তরগ্রন্থয়োঃ প্রকৃতত্বং প্রকটয়তি—উদ্‌গীথো হীতি। গতিশব্দস্য ক্রিয়াবিষয়ত্বং ব্যাবর্ত্তয়তি—আশ্রয় ইতি। ঔপচারিকমাশ্রয়ং নিরস্যতি—পরায়ণমিত্যেতদিতি। স্বরো ধ্বনিভেদঃ, স কথমুদ্‌গীথস্য গতিঃ ইত্যাশঙ্ক্যাহ—স্বরাত্মকত্বাদিতি। তদ্‌ব্যঞ্জকতয়া তদাশ্রয়ত্বেন তত্তাদাত্ম্যাদ্ ভবতি স্বরস্তস্য গতিরিত্যর্থঃ। সাম্নঃ স্বরাত্মকত্বেঽপি কথং তদ্‌গতিত্ব-মিত্যাশঙ্ক্য দৃষ্টান্তেন পরিহরতি—যো যদাত্মক ইতি। প্রাণস্যান্নাবষ্টম্ভত্বে বাজসনেয়শ্রুতিং প্রমাণয়তি—শুষ্যতীতি। বৎসস্থানীয়স্য প্রাণস্য অন্নং দাম বন্ধনমিতি চ শ্রুতেরিত্যর্থঃ। তা অন্নমসৃজন্ত' ইতি শ্রুতেরন্নস্যাপ্‌সম্ভবত্বং দ্রষ্টব্যম্ ॥ ৬৭॥৪

ভাষ্যানুবাদ। [ শিলক ] অনুমতি লাভ করিয়া বলিলেন—সামের—উদ্‌গীথই এখানে উপাস্যরূপে প্রস্তাবিত, এবং 'পরোবরীয়ান্' বলিয়া পরেও [উদ্‌গীথের কথা] বলা হইবে; অতএব, এখানে সাম অর্থ—উদ্‌গীথ। সামের অর্থাৎ প্রস্তাবিত উদ্‌গীথের গতি—আশ্রয় অর্থাৎ প্রকৃষ্ট আশ্রয় স্থান কি ? দাল্‌ভ্য এইরূপে জিজ্ঞাসিত হইয়া বলিলেন—স্বর ; অর্থাৎ নিষাদ প্রভৃতি স্বরই আশ্রয় ; কেন না, স্বরই সামের আত্মা ( প্রকৃত স্বরূপ ), যাহা যদাত্মক, তাহা যে তদ্‌গতি ও তদাশ্রিত হয়, ইহা যুক্তিযুক্ত বটে, মৃত্তিকাশ্রিত ঘটাদিই ইহার দৃষ্টান্ত-স্থল। স্বরের গতি বা আশ্রয় কি ? [ দাল্‌ভ্য ] বলি-লেন—প্রাণ ; কারণ, প্রাণই স্বর-সম্পাদক ; সুতরাং প্রাণই স্বরের আশ্রয়। প্রাণের আশ্রয় কে ? [ দালভ্য ] বলিলেন—অন্ন ; কারণ, অন্নই প্রাণের বিধারক ; যেহেতু শ্রুতি বলিতেছেন—'অন্নের

অভাবে প্রাণ শুষ্ক হইয়া যায়' এবং 'অন্নই প্রাণ-বন্ধন' ইতি। অন্নের আবার আশ্রয় কে? [দাল্‌ভ্য] বলিলেন—জল ; কারণ, জলেই অন্নের উৎপত্তি ॥৬৭॥৪

অপাং কা গতিরিত্যসৌ লোক ইতি হোবাচ, অমুষ্য লোকস্য কা গতিরিতি, ন স্বর্গং লোকমতিনয়েদিতি হোবাচ ; স্বর্গং বয়ং লোকং সামাভিসংস্থাপয়ামঃ স্বর্গসংস্তাবং হি সামেতি ॥৬৮॥৫

[ পুনশ্চ শিলক আহ ]—অপাং কা গতিঃ? ইতি, অসৌ লোকঃ ( স্বর্গ-লোকঃ বৃষ্ট্যুৎপাদকত্বাৎ ) ইতি হ উবাচ [ দাল্‌ভ্যঃ ]। অমুষ্য লোকস্য ( স্বর্গলোকস্য ) কা গতিঃ? ইতি, [ দাল্‌ভ্যঃ ] উবাচ স্বর্গং লোকম্ অতি ( অতিক্রম্য, ততোঽপ্যূর্দ্ধং কিঞ্চিৎ আশ্রয়ান্তরং ) ন নয়েৎ [ সাম ইতি শেষঃ ] ; হি ( যস্মাৎ ) সাম স্বর্গসংস্তাবং ( স্বর্গরূপেণ সংস্তাবো যস্য, তৎ তথা ), ইতি ( হেতোঃ ) বয়ং সাম ( উদ্গীথং ) স্বর্গং লোকম অভিসংস্থাপয়ামঃ ; ( স্বর্গলোক-প্রতিষ্ঠমেব সাম জানীম ইত্যর্থঃ )।

শিলক পুনশ্চ জিজ্ঞাসা করিলেন—জলের প্রকৃষ্ট আশ্রয় কি? [দাল্‌ভ্য] বলিলেন—এই লোক অর্থাৎ স্বর্গলোক। এই লোকের আবার আশ্রয় কে? [ দাল্‌ভ্য বলিলেন ]—স্বর্গলোক অতিক্রম করিয়া অন্যত্র সামকে লইয়া যাইব না, অর্থাৎ স্বর্গাতিরিক্ত স্থানে সামের [illegible] ; [illegible] সামকে স্বর্গলোকেই [illegible]

[illegible] ॥ ৬৮॥

[illegible]

অমুষ্যাৎ [illegible]

উবাচ—স্বর্গমমুং লোকমতোঽন্যাশ্রয়ান্তরং সাম ন নয়েৎ [illegible] উবাচ আহ ; অতো বয়মপি স্বর্গং লোকং সাম অভিসংস্থাপয়ামঃ ; স্বর্গলোকপ্রতিষ্ঠং সাম জানীম ইত্যর্থঃ। [illegible] স্বর্গী [illegible]

[illegible] যস্মাৎ "স্বর্গো বৈ লোকঃ সাম [illegible]" [illegible] ॥ ৬৮॥৫

আনন্দগিরিঃ। কথমপামসৌ লোকো গতিঃ, তত্রাহ—অমুষ্যাদিতি। [illegible] পৃষ্টো দাল্‌ভ্য উবাচ হেতি সম্বন্ধঃ। [illegible] চ্ছন্দাসি। কালানয়মাভাবমভিপ্রেত্য ক্রিয়াপদং

স্যাকরোতি—আহেতি। যদ্যপি পরো নাস্ত্যাশ্রয়ান্তরং প্রতিপদ্যতে, তথাপি ত্বয়া তদ্ বাচ্যমেব, ইত্যাশঙ্ক্যাহ—অত ইতি। অতঃশব্দার্থমেব স্ফোরয়তি—স্বর্গেতি। তস্মাৎ স্বর্গলোকপ্রতিষ্ঠং সামেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। সর্গসংস্তাবং সামেত্যত্র প্রমাণমাহ—স্বর্গ ইতি ॥৬৮॥৫

ভাষ্যানুবাদ। [ শিলক পুনশ্চ জিজ্ঞাসা করিলেন—] জলের গতি কি? [ দাল্‌ভ্য ] বলিলেন—ঐ লোক অর্থাৎ স্বর্গলোক; কারণ, ঐ লোক হইতেই বৃষ্টি সমুৎপন্ন হয়। ঐ লোকের আবার গতি কি? এই প্রশ্নের পর দাল্‌ভ্য বলিলেন—কেহই এই স্বর্গলোক অতিক্রম করিয়া অপর আশ্রয়ে সামকে লইয়া যাইবে না, অর্থাৎ স্বর্গলোকই সামের প্রকৃত আশ্রয়স্থান, অন্যত্র তাহার অবস্থিতি চিন্তা করিবে না; ইহা বলিয়া থাকেন। অতএব, আমরাও স্বর্গলোকেই সামকে সংস্থাপিত করিয়া থাকি, অর্থাৎ সামকে স্বর্গপ্রতিষ্ঠ বলিয়াই জানি। 'স্বর্গসংস্তাব' অর্থ—স্বর্গরূপে যাহার সংস্তাব অর্থাৎ স্তুতি করা হয়, তাহাই স্বর্গসংস্তাব সাম; কেননা, শ্রুতি বলিয়াছেন—সামকে "স্বর্গলোক বলিয়াই জানেন" ॥৬৮॥৫

তং হ শিলকঃ শালাবত্যশ্চৈকিতায়নং দাল্‌ভ্যমুবাচ, অপ্রতিষ্ঠিতং বৈ কিল তে দাল্‌ভ্য সাম; যস্ত্বেতর্হি ব্রূয়ান্মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি মূর্দ্ধা তে বিপতেদিতি ॥ ৬৯॥৬

শালাবত্যঃ শিলকঃ তং (পূর্ব্বোক্তং) চৈকিতায়নং দাল্‌ভ্যম্ উবাচ (পপ্রচ্ছ)—হে দাল্‌ভ্য, তে (তব, ত্বদুক্তমিত্যর্থঃ) সাম কিল (শাস্ত্রবাক্যস্মারকম্) অপ্রতিষ্ঠিতং (অলব্ধস্থিতিকং) বৈ (এব)। যঃ (বাদী) তু (পুনঃ) এতর্হি (এতস্মিন্ কালে) [ এবম্ অপ্রতিষ্ঠিতস্য সাম্নঃ প্রতিষ্ঠিতত্ববাদেন মিথ্যাবাদাপরাধিনং ত্বাং ] ব্রূয়াৎ (কথয়েৎ)—'তে (তব) মূর্দ্ধা (শিরঃ) বিপতিষ্যতি (পতিতং ভবিষ্যতি)' ইতি; [ তর্হি ] তে (তব দাল্‌ভ্যস্য) মূর্দ্ধা বিপতেৎ অবশ্যমেব পতেদিত্যর্থঃ)।

শালাবত্য শিলক চৈকিতায়ন দাল্‌ভ্যকে বলিলেন—হে দাল্‌ভ্য, তোমার কথিত সাম নিশ্চয়ই অপ্রতিষ্ঠিত রহিল; [ তুমি অপ্রতিষ্ঠিত সামকে প্রতিষ্ঠিত বলিয়া অপরাধী হইয়াছ; অতএব ] যে-কোনও লোক যদি বলে যে, 'তোমার মস্তক পতিত হইবে', [তাহা হইলে নিশ্চয়] তোমার মস্তকটি পড়িয়া যাইবে ॥

শাঙ্কর-ভাষ্যম্। তম্ ইতরঃ শিলকঃ শালাবত্যশ্চৈকিতায়নং দাল্ভ্যমুবাচ—অপ্রতিষ্ঠিতমসংস্থিতং পরোবরীয়স্ত্বেনাসমাপ্তগতি সামেত্যর্থঃ। বৈ ইত্যাগমং স্মারয়তি, কিলেতি চ, দাল্ভ্য; তে তব সাম। যস্তু অসহিষ্ণুঃ সামবিৎ, এতর্হি এতস্মিন্ কালে ব্রূয়াৎ কশ্চিৎ—বিপরীতবিজ্ঞানম্—অপ্রতিষ্ঠিতং সাম প্রতিষ্ঠিতমিতি এবংবাদাপরাধিনো মূর্দ্ধা শিরস্তে বিপতিষ্যতি বিস্পষ্টং পতিষ্যতি ইতি। এবমুক্তস্যাপরাধিনঃ তথৈব তৎ বিপতেৎ ন সংশয়ঃ; ন ত্বহং ব্রবীমীত্যভিপ্রায়ঃ।

নন্বু মূর্দ্ধপাতার্হং চেদপরাধং কৃতবান্, অতঃ পরেণানুক্তস্যাপি পতেৎ মূর্দ্ধা; ন চেদপরাধী, উক্তস্যাপি নৈব পততি; অন্যথা অকৃতাভ্যাগমঃ কৃতনাশশ্চ স্যাতাম্। নৈষ দোষঃ; কৃতস্য কর্ম্মণঃ শুভাশুভস্য ফলপ্রাপ্তের্দেশকালনিমিত্তাপেক্ষত্বাৎ। তত্রৈবং সতি মূর্দ্ধপাতনিমিত্তস্যাপি অজ্ঞানস্য পরাভিব্যাহারনিমিত্তাপেক্ষত্বমিতি॥ ৬৯ ॥ ৬

আনন্দগিরিঃ। উপদেশপারম্পর্য্যমাগমঃ; যৎ কৃতকং তদনিত্যমিতি স্বর্গস্যান্তবত্ত্বাৎ ন পরায়ণত্বং সম্ভবতীত্যাশয়েনাহ—কিলেতি চেতি। যথোক্তং ন্যায়ং সূচয়তীতি শেষঃ। ন্যায়াগমাভ্যামপ্রতিষ্ঠিতং তে সামেত্যুপসংহরতি—দাল্ভ্যেতি। স্বর্গপ্রতিষ্ঠিতং সামেতি জ্ঞানে দোষং দর্শয়তি—যস্ত্বিতি। অসহিষ্ণুর্মিথ্যাবচনমসহমানঃ সন্নিতি যাবৎ। এতস্মিন্ কালে মিথ্যাবচনাবস্থায়ামিত্যর্থঃ। বিপরীতং বিজ্ঞানং যস্য স তথোক্তঃ, তং প্রতীতি বিগ্রহঃ। তদেব বিপরীতজ্ঞানমভিনয়তি—অপ্রতিষ্ঠিতমিতি। সামাপ্রতিষ্ঠিতং প্রতিষ্ঠিতমিতি বিপরীতজ্ঞানং প্রতি কশ্চিদ্ ব্রূয়াদিতি সম্বন্ধঃ। তদীয়বচনমেব দর্শয়তি—এবমিতি। স তথা কথয়তু, মম তু কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ—এবমুক্তস্যেতি। তথৈব বিদুষঃ শাপবাক্যানুসারেণেতি যাবৎ। তদিতি শিরোনিরুক্তিঃ। শাপদানায় প্রবৃত্তস্ত্বমিতি শঙ্কাং বারয়তি—ন ত্বিতি। মূর্দ্ধপাতোপন্যাসানর্থক্যমাশঙ্কতে—নন্বিতি। অপরাধাভাবেঽপি পরোক্তিবশান্মূর্দ্ধপাতে দোষমাহ—অন্যথেতি। সতি চাপরাধে পরোক্তিবৈধুর্য্যান্মূর্দ্ধপাতাভাবে দোষং কথয়তি—কৃতেতি। অপরাধস্য মূর্দ্ধপাতহেতোরপি সহকার্য্যপেক্ষত্বাদভিব্যাহরণং নানার্থকমিত্যুত্তরমাহ—নৈষ দোষ ইতি। কর্ম্মণঃ শুভাদেরাচরিতস্য নিমিত্তাপেক্ষয়া ফলহেতুত্বেঽপি প্রকৃতেঽপরাধিনি কুতো ব্যবহরণাপেক্ষা ইত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। তত্র শুভাদৌ কর্ম্মণ্যেব নিমিত্তাপেক্ষয়া ফলপ্রদে সতীত্যর্থঃ। ইতি পরাভিব্যাহরণমর্থবদিতি শেষঃ॥ ৬৯॥৬

ভাষ্যানুবাদ। শলাবতের পুত্র শিলক নামক অপর এক ঋষি সেই চৈকিতায়ন দাল্ভ্যকে বলিলেন—সাম হইতেছে অপ্রতিষ্ঠিত অর্থাৎ অনাশ্রিত; অর্থাৎ পরোবরীয়স্ত্ব (সর্ব্বোত্তমত্ব) নিবন্ধন উক্ত সামের গতি বা আশ্রয়স্থান কোথাও সমাপ্ত হয় না; "বৈ" এবং "কিল" এই উভয় পদই অনুকূল শাস্ত্রপ্রমাণের অস্তিত্ব স্মরণ করিয়া দিতেছে, অর্থাৎ মনে করিয়া দেখ, সামের অপ্রতিষ্ঠিতত্ব-বোধক শাস্ত্র আছে। যে

কোনও সামবিৎ ব্যক্তি অসহিষ্ণু হইয়া—উক্ত প্রকার অনুচিত বাক্য সহ্য করিতে না পারিয়া, এই সময় যদি বিপরীত-জ্ঞানসম্পন্ন তোমাকে বলে যে, 'হে দাল্‌ভ্য, অপ্রতিষ্ঠিত সামকে প্রতিষ্ঠিত করায়, তোমার অপরাধ হইয়াছে ; অতএব এবংবিধ অপরাধী তোমার মস্তক নিপতিত হইবে, অর্থাৎ বিস্পষ্টরূপে পড়িয়া যাইবে।' [ তাহা হইলে ] উক্তপ্রকার অপরাধীর মস্তক নিশ্চয়ই পড়িবে, সংশয় নাই ; অভিপ্রায় এই যে, আমি কিন্তু তাহা বলিতেছি না।

ভাল, মস্তকপাতের উপযুক্ত অপরাধ যদি করিয়া থাকে, তাহা হইলে অপরে না বলিলেও আপনা হইতে মস্তক খসিয়া পড়িবে ; আর যদি তাদৃশ অপরাধ না করিয়া থাকে, তাহা হইলে ঐরূপ বলিলেও পড়িবে না ; ইহা না হইলে ত 'অকৃতাভ্যাগম,' অর্থাৎ অকৃত কর্ম্মের ফলপ্রাপ্তি, আর 'কৃতনাশ,' অর্থাৎ কৃতকর্ম্মের বৈফল্য, এই দুইটি দোষ আসিয়া পড়ে। না,—এ দোষ হয় না ; স্বকৃত শুভাশুভ কর্ম্মের যে, ফলপ্রাপ্তি, তাহাও উপযুক্ত দেশ, কাল ও নিমিত্ত সাপেক্ষ, ( উপযুক্ত দেশ, কাল ও নিমিত্ত না পাইলে, সেই ফল প্রকাশ পায় না ) । ফলপ্রাপ্তি বিষয়ে যখন ইহাই নিয়ম, তখন ( বুঝিতে হইবে, ) মস্তকপতনের নিমিত্তীভূত অজ্ঞান ও পরোক্তিরূপ নিমিত্ত উভয়ই অপেক্ষিত ; অর্থাৎ অজ্ঞানই মস্তকপাতের নিমিত্ত সত্য, কিন্তু তাহাও আপনার কার্য্যসম্পাদনে অপরের উক্তির অপেক্ষা করে, নিরপেক্ষভাবে পারে না ॥ ৬৯ ॥ ৬

হন্তাহমেতদ্ভগবতো বেদানীতি বিদ্ধীতি হোবাচ, অমুষ্য লোকস্য কা গতিরিত্যয়ং লোক ইতি হোবাচ, অস্য লোকস্য কা গতিরিতি ন প্রতিষ্ঠাং লোকমতি নয়েদিতি হোবাচ, প্রতিষ্ঠাং বয়ং লোকং সামাভিসংস্থাপয়ামঃ, প্রতিষ্ঠাসংস্তাবং হি সামেতি ॥ ৭০॥ ৭

[ এবমভিহিতঃ দাল্‌ভ্য আহ—"হন্তাহম্" ইত্যাদি। ]—হন্ত ( ভোঃ ) অহম্ এতৎ ( সামপ্রতিষ্ঠাতত্ত্বম্ ) ভগবত্তঃ ( ভগবত.—ভবতইতি যাবৎ ) বেদানি

( জ্ঞানীয়াম্ ) ইতি। বিদ্ধি ( জানীহি ) ইতি, উবাচ ( উক্তবান্ ) শালাবত্য ইতি শেষঃ )। 'অমুষ্য লোকস্য ( স্বর্গলোকস্য ) কা গতিঃ' ( প্রতিষ্ঠা—স্থিতি-হেতুঃ )? ইতি [ দাল্‌ভ্যেন পৃষ্টঃ শালাবত্যঃ ] উবাচ ( উক্তবান্ )—অয়ং ( দৃশ্যমানঃ ) লোকঃ ( পৃথিবীত্যর্থঃ )। 'অস্য লোকস্য ( পৃথিব্যাঃ ) কা গতিঃ' ( প্রতিষ্ঠা )? [ ইতি দাল্‌ভ্যেন পৃষ্টঃ শালাবত্যঃ ] উবাচ—প্রতিষ্ঠাং লোকং ( স্থিতিহেতুত্বেন অভিমতম্ ইমং পৃথিবীলোকং ) ন অতি নয়েৎ, ( অতীত্য ন নয়েৎ সাম ইতি শেষঃ ) ইতি। বয়ং প্রতিষ্ঠাং লোকং সাম অভিসংস্থাপয়ামঃ ( পৃথিব্যাং লোকে সাম সম্যক্ সংস্থাপয়ামঃ ); হি ( যস্মাৎ ) সাম প্রতিষ্ঠাসংস্তাবং, ( প্রতিষ্ঠাত্বেন পৃথিবীরূপেণ সংস্তাবঃ স্তুতিঃ যস্য, তৎ তথা), ইতি ॥

এইরূপ অভিহিত হইয়া দাল্‌ভ্য বলিলেন—মহাশয়, সাম যাহাতে প্রতিষ্ঠিত, তাহা আমি আপনার নিকট হইতে জানিতে চাই ; শালাবত্য বলিলেন—জান। [ দাল্‌ভ্য জিজ্ঞাসা করিলেন, ] ঐ স্বর্গলোকের প্রতিষ্ঠা কি? [ শালাবত্য ] বলিলেন—এই পৃথিবীলোক ; [ দাল্‌ভ্য জিজ্ঞাসা করিলেন ]—ইহার গতি কি? [ শালাবত্য ] বলিলেন—সামকে এই প্রতিষ্ঠা-লোক ( পৃথিবীকে ) অতিক্রম করিয়া লইয়া যাইবে না ; আমরা সামকে পৃথিবীলোকেই সংস্থাপিত করিয়া থাকি ; কারণ, পৃথিবীপ্রতিষ্ঠ বলিয়াই উক্ত সামের স্তুতি হইয়া থাকে ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** এবমুক্তো দাল্‌ভ্য আহ—হন্ত অহমেতদ্ ভগবতঃ ভগবতঃ বেদানি যৎপ্রতিষ্ঠং সাম, ইত্যুক্তঃ প্রত্যুবাচ শালাবত্যঃ—বিদ্ধীতি হোবাচ। অমুষ্য লোকস্য কা গতিরিতি পৃষ্টো দাল্‌ভ্যেন শালাবত্যঃ 'অয়ং লোকঃ' ইতি হোবাচ ; অয়ং হি লোকো যাগ-দান-হোমাদিভিরমুং লোকং পুষ্যতীতি ; 'অতঃ প্রদানং দেবা উপজীবন্তি' ইতি হি শ্রুতয়ঃ। প্রত্যক্ষং হি সর্ব্বভূতানাং ধরণী প্রতিষ্ঠেতি ; অতঃ সাম্নোঽপ্যয়ং লোকঃ প্রতিষ্ঠৈবেতি যুক্তম্। অস্য লোকস্য কা গতিরিত্যুক্ত আহ শালাবত্যঃ—ন প্রতিষ্ঠাং ইমং লোকমতীত্য নয়েৎ সাম কশ্চিৎ। অতো বয়ং প্রতিষ্ঠাং লোকং সাম অভিসংস্থাপয়ামঃ ; যস্মাৎ প্রতিষ্ঠাসংস্তাবং হি প্রতিষ্ঠাত্বেন সংস্তুতং সামেত্যর্থঃ ; 'ইয়ং বৈ রথন্তরম্' ইতি চ শ্রুতিঃ ॥৭০॥৭

আনন্দগিরিঃ। হন্তেত্যাদি ব্যাকরোতি—এবমিতি। কথমমুষ্য লোকস্য এত-ল্লোকপ্রতিষ্ঠত্বং, তদাহ—অয়ং লোক ইতি। আদিশব্দঃ শ্রাদ্ধাদিসংগ্রহার্থঃ। তত্রৈ-শ্রুতিং প্রমাণয়তি—অতঃ ইতীতি। অস্মাল্লোকাৎ প্রদীয়মানং চরুপুরোডাশাদি অগ্নিদ্বারা উপজীবন্তি দেবা ইতি শ্রৌতী প্রসিদ্ধিরিত্যর্থঃ। ভবতু পরং লোকং প্রতি প্রতিষ্ঠাত্বমস্য লোকস্য, তথাপি কথময়ং লোকঃ সাম্নঃ প্রতিষ্ঠেত্যাশঙ্ক্যাহ—প্রত্যক্ষং হীতি। পৃথিব্যাঃ সর্ব্বাণি ভূতানি প্রতি

প্রতিষ্ঠাত্বে ফলিতমাহ—অত ইতি। সাম্নোঽপি সর্ব্বান্তর্ভাবাদিত্যর্থঃ। তথাপি প্রতিষ্ঠান্তরং ত্বয়া বাচ্যমিত্যাশঙ্ক্যাহ—অতোবয়মিতি। যস্মাদেতল্লোকপ্রতিষ্ঠাত্বেন সংস্তুতং সাম, তস্মাদিদং সাম প্রতি এতমেব লোকং প্রতিষ্ঠাং জানীম ইতি যোজনা। কথং প্রতিষ্ঠাত্বেন সামত্বাবিশেষাৎ পৃথিব্যা সাম সংস্তুতমিত্যাশঙ্ক্যাহ—ইয়মিতি। ইয়ং বৈ রথন্তরশাব্দবাচ্যস্ত পৃথিবীত্বেন স্তুতত্বাৎ উদ্গীথস্যাপি সামত্বাবিশেষাৎ পৃথিব্যাত্মত্বং সম্ভাব্যত ইত্যর্থঃ ॥ ৭০॥৭

ভাষ্যানুবাদ। দাল্‌ভ্য এইরূপ অভিহিত হইয়া বলিলেন—ভাল, সাম যাহাতে প্রতিষ্ঠিত, তাহা আমি ভগবানের (আপনার) নিকট জানিতে চাই; এইরূপ অভিহিত হইয়া শালাবত্য বলিলেন—'বিদ্ধি'—জান। ঐ লোকের (স্বর্গের) গতি (প্রতিষ্ঠা) কি? দাল্‌ভ্যকর্ত্তৃক এইরূপ জিজ্ঞাসিত হইয়া শালাবত্য বলিলেন—এই লোক, অর্থাৎ এই পৃথিবীলোক; কারণ, এই পৃথিবী লোকই যাগ, দান ও হোমাদি ক্রিয়া দ্বারা ঐ স্বর্গলোককে পোষণ করিয়া থাকে, এইরূপ শ্রুতিও আছে, 'দেবগণ এই লোক হইতে প্রদত্ত বস্তু উপভোগ করেন'। অতএব, সামেরও যে, এই লোকই প্রতিষ্ঠা, ইহা যুক্তি-যুক্ত। এই লোকের আবার গতি কি? ইহা জিজ্ঞাসিত হইয়া শালাবত্য বলিলেন—কেহই সামকে প্রতিষ্ঠাভূত এই লোক অতিক্রম করিয়া লইয়া যাইবে না। এই কারণে আমরা সামকে প্রতিষ্ঠা-লোকে সংস্থাপিত করিয়া থাকি; যেহেতু এই সাম প্রতিষ্ঠাসংস্তাব অর্থাৎ প্রতিষ্ঠারূপেই সম্যক্ স্তুত। 'এই পৃথিবীই রথন্তর (সাম)' এইরূপ অন্য শ্রুতিও আছে ॥ ৭০ ॥ ৭

তং হ প্রবাহণো জৈবলিরুবাচ, অন্তবদ্বৈ কিল তে শালাবত্য সাম; যস্ত্বেতর্হি ব্রূয়ান্মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি, মূর্দ্ধা তে বিপতেদিতি। হন্তাহমেতদ্ভগবত্তো বেদানীতি, বিদ্ধীতি হোবাচ ॥ ৭১ ॥ ৮

ইতি প্রথমাধ্যায়স্য অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮ ॥

প্রবাহণঃ নাম জৈবলিঃ (জীবলপুত্রঃ) তং (শালাবত্যং) হ (কিল) উবাচ (উক্তবান্)—হে শালাবত্য, তে (তব) সাম কিল অন্তবৎ (ন অনন্তং) বৈ (এব); যঃ তু (পুনঃ) [এবমনুচিতার্থং বাক্যম্ অসহিষ্ণুঃ সন্] এতর্হি

( ইদানীং ) ব্রূয়াৎ ( কথয়েৎ ):—'তে ( তব ) মূর্দ্ধা ( শিরঃ ) বিপতিষ্যতি' ( বিস্পষ্টং পতিষ্যতি ) ইতি ; [ তর্হি ] তে ( তব ) মূর্দ্ধা বিপতেৎ ( অবশ্যমেব পতেৎ ), [ ন ত্বহমেবং ব্রবীমি ইত্যাশয়ঃ ]। [ অনন্তরং শালাবত্য উবাচ—] হন্ত ( উৎসুকো ) অহং ভগবত্তঃ ( ভবতঃ সকাশাৎ ) এতৎ ( সু প্রতিষ্ঠং সাম ) বেদানি ( জানীয়াম্ ) ইতি ; [ প্রবাহণঃ ] উবাচ—বিদ্ধি ( জানীহি ) ইতি ॥

প্রবাহণনামক জৈবলি সেই শালাবত্যকে বলিলেন—হে শালাবত্য, তোমার এই সাম ত নিশ্চয়ই অন্তবৎ, ( অনন্ত নহে )। যে কোনও লোকে এ সময়ে বলে যে, 'তোমার মস্তক পড়িয়া যাইবে; তাহা হইলে নিশ্চয়ই তাহা পড়িবে। [ শালাবত্য বলিলেন, ] বেশ, আমি ভগবানের ( আপনার ) নিকট হইতে ইহা জানিতে চাই ; তিনি বলিলেন—জান ॥

শাঙ্কর-ভাষ্যম্। তম্ এবমুক্তবন্তং হ প্রবাহণো জৈবলিরুবাচ—অন্তবৎ বৈ কিল তে শালাবত্য সামেত্যাদি পূর্ব্ববৎ। ততঃ শালাবত্য আহ—হন্তাহম্ এতদ্ভগবত্তো বেদানীতি ; বিদ্ধি ইতি হোবাচ ইতরঃ ॥ ৭১ ॥ ৮

ইতি প্রথমাধ্যায়স্য অষ্টমখণ্ডভাষ্যম্ ॥ ৮ ॥

আনন্দগিরিঃ। হন্তাহমেতদিত্যত্রানন্তং সামেতদিত্যুচ্যতে ॥ ৮ ॥

ভাষ্যানুবাদ। শালাবত্য এইপ্রকার বলিলে পর, প্রবাহণ-নামক জৈবলি তাঁহাকে বলিলেন, হে শালাবত্য 'তোমার কথিত সাম নিশ্চয়ই অন্তবৎ,' ইত্যাদির অর্থ পূর্ব্বশ্রুতির ন্যায়। অনন্তর শালাবত্য হর্ষসহকারে বলিলেন—আপনার নিকট হইতে আমি ইহা ( সাম-প্রতিষ্ঠা ) জানিতে চাই। অপর ( প্রবাহণ ) বলিলেন,—জানুন ॥৭১ ॥ ৮

প্রথমাধ্যায়ে অষ্টম খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৮ ॥

---

## নবমঃ খণ্ডঃ।

অস্য লোকস্য কা গতিরিত্যাকাশ ইতি হোবাচ; সর্ব্বাণি হ বা ইমানি ভূতান্যাকাশাদেব সমুৎপদ্যন্ত আকাশং প্রত্যস্তং যন্ত্যাকাশো হ্যেবৈভ্যো জ্যায়ানাকাশঃ পরায়ণম্ ॥৭২॥১

[ লব্ধানুমতিঃ শালাবত্য আহ ]—অস্য লোকস্য (পৃথিব্যাঃ) কা গতিঃ (প্রতিষ্ঠা)? ইতি; আকাশঃ [ গতিঃ ] ইতি হ (ঐতিহ্যে) উবাচ [ প্রবাহণ ইতি শেষঃ ]। বৈ (যস্মাৎ) সর্ব্বাণি ভূতানি (স্থাবরজঙ্গমানি) আকাশাৎ এব সমুৎপদ্যন্তে (জায়ন্তে), আকাশং প্রতি অস্তং যন্তি (আকাশে বিলীয়ন্তে,). হি (যস্মাৎ) আকাশঃ এব (নিশ্চয়ে) এভ্যঃ (সর্ব্বেভ্যঃ ভূতেভ্যঃ) জ্যায়ান্ (মহত্তরঃ); [ তস্মাদ্ হেতোঃ ] আকাশঃ [ এব ] পরায়ণম্ (পরমা প্রতিষ্ঠা ইত্যর্থঃ)।

[ প্রবাহণের নিকট অনুমতি প্রাপ্ত হইয়া শালাবত্য জিজ্ঞাসা করিলেন ]—এই লোকের গতি (আশ্রয়) কি? [ প্রবাহণ ] বলিলেন—আকাশ। কারণ, স্থাবরজঙ্গমাত্মক সমস্ত ভূত এই আকাশ হইতেই উৎপন্ন হয়, আকাশেই বিলীন হয়, এবং যে হেতু আকাশই সর্ব্বাপেক্ষা অতিশয় মহান্, অতএব, আকাশই পরম আশ্রয় ॥ ৭২ ॥ ১

শাঙ্কর-ভাষ্যম্। অনুজ্ঞাত আহ—অস্য লোকস্য কা গতিরিতি, আকাশ ইতি হোবাচ প্রবাহণঃ। আকাশ ইতি চ পর আত্মা, "আকাশো বৈ নাম" ইতি শ্রুতেঃ; তস্য হি কর্ম্ম সর্ব্বভূতোৎপাদকত্বম্, তস্মিন্নেব হি ভূতপ্রলয়ঃ, "তৎ তেজোহসৃজত।" "তেজঃ পরস্যাং দেবতায়াম্ ইতি" হি বক্ষ্যতি। সর্ব্বাণি হ বৈ ইমানি ভূতানি স্থাবরজঙ্গমানি আকাশাদেব সমুৎপদ্যন্তে; তেজোবলাদি-ক্রমেণ সামর্থ্যাৎ; আকাশং প্রত্যস্তং যন্তি প্রলয়কালে তেনৈব বিপরীতক্রমেণ; হি যস্মাৎ আকাশ এবৈভ্যঃ সর্ব্বেভ্যো ভূতেভ্যো জ্যায়ান্ মহত্তরঃ; অতঃ সর্ব্বেষাং ভূতানাং পরম্ অয়নং পরায়ণং প্রতিষ্ঠা ত্রিষ্বপি কালেষ্বিত্যর্থঃ ॥ ৭১ ॥ ১

আনন্দগিরিঃ। আকাশশব্দস্য ভূতাকাশবিষয়ত্বং ব্যাবর্ত্ত্য পরমাত্মবিষয়ত্বং বাক্যশেষবশাৎ দর্শয়তি—আকাশ ইতি চেতি। কিঞ্চ, পরস্যাত্মনঃ সর্ব্বভূতোৎপাদকত্বং কর্ম্মেতি বেদান্তমর্য্যাদা ; তদিহাকাশে শ্রুতং, তথাচ পরমাত্মৈবাকাশশব্দ ইত্যাহ—তস্য হীতি। কিঞ্চ, পরস্মিন্নেব ভূতানাং প্রলয়ঃ, স চাত্রাকাশে শ্রুতস্তস্মাৎ পর এবাত্মাকাশ ইত্যাহ—তস্মিন্নেবেতি। সর্ব্বোৎপাদকত্বং পরস্য কর্ম্মেত্যত্র মানমাহ—তত্তেজোঽসৃজতেতি। পরস্মিন্নেব লয়ো ভূতানামিত্যত্রাপি মানমাহ—তেজ ইতি। ভবতু পরস্যাত্মনঃ সর্ব্বোৎপাদকত্বং কর্ম্ম, তথাপি কিমায়াতমাকাশস্যেতি চেত্তত্রাহ—সর্ব্বাণীতি। কথময়ং ক্রমো লভ্যতে ; অবিশেষেণ হি ততঃ সর্ব্বোৎপত্তিঃ শ্রুতেত্যাশঙ্ক্যাহ—সামর্থ্যাদিতি। আত্মন আকাশঃ সম্ভূতঃ, তত্তেজোঽসৃজতেত্যাদিশ্রুতিবলাদিত্যর্থঃ। তথাপি কথমাকাশে সর্ব্বভূতলয়স্তত্রাহ—আকাশং প্রতীতি। 'বিপর্য্যয়েণ তু ক্রমোঽতঃ' ইতি ন্যায়েনাহ—বিপরীতেতি। আকাশস্য পরমাত্মত্বে হেত্বন্তরমাহ—যস্মাদিতি। পরায়ণত্বমপি তস্যৈব লিঙ্গমিত্যাহ—অত ইতি ॥ ৭২।১

ভাষ্যানুবাদ। [ প্রবাহণের ] অনুমতি প্রাপ্ত হইয়া শালাবত্য জিজ্ঞাসা করিলেন—এই লোকের গতি কি ? প্রবাহণ বলিলেন—আকাশ ; 'আকাশই নাম ও রূপের নির্ব্বাহক বা সম্পাদক,' এই শ্রুতি অনুসারে 'আকাশ' অর্থ—পরমাত্মা। সর্ব্বভূতকে সমুৎপাদন করা তাঁহারই কার্য্য ; ভূতসমূহের প্রলয়ও তাঁহাতেই হয় ; কারণ, পরে বলিবেন যে, 'তিনি তেজঃ সৃষ্টি করিলেন', 'সেই তেজঃ আবার পর দেবতায় পরমাত্মায় [ বিলীন হয় ]'। 'স্থাবরজঙ্গমাত্মক সমস্ত ভূত আকাশ হইতেই সমুৎপন্ন হয়' *। অপরাপর শ্রুতির সাহায্যে [বুঝিতে হইবে যে, এই সৃষ্টি ] তেজঃ, জল ও পৃথিব্যাদি ক্রমে হয়। প্রলয়কালে উৎপত্তির বিপরীত ক্রমে আকাশেই অস্ত গমন করে

( * ) তাৎপর্য্য—এখানে আশঙ্কা হইতে পারে যে, শ্রুতিতে আছে কেবল 'আকাশ' শব্দ; আকাশ শব্দটি সাধারণতঃ ভূতাকাশেই প্রসিদ্ধ ; সুতরাং ভাষ্যকার 'আকাশ' অর্থে পরমাত্মার গ্রহণ করিলেন কিরূপে ? এই আশঙ্কা অপনয়নের উদ্দেশেই ভাষ্যকার "আকাশঃ বৈ নাম" ইত্যাদি শ্রুতির উল্লেখ করিয়াছেন। তিনি ইহাই প্রতিপাদন করিয়াছেন যে, 'আকাশ' শব্দ যদিও ভূতাকাশে প্রসিদ্ধ হউক, তথাপি পরমাত্মা— অর্থে নিতান্ত অপ্রসিদ্ধ নহে, "আকাশঃ তল্লিঙ্গাৎ" ( ব্রহ্মসূত্র : ১।১।১৪ ) এই সূত্রে ইহা বিশদভাবে প্রতিপাদিত হইয়াছে। বিশেষতঃ এখানেও যখন আকাশ হইতে সর্ব্বপদার্থের উৎপত্তি বর্ণিত হইয়াছে, অথচ 'তস্মাদ্ বা এতস্মাদাত্মনঃ আকাশঃ সম্ভূতঃ" ইত্যাদি শ্রুতিতে যখন পরমাত্মাই আকাশাদি সর্ব্ব পদার্থের কারণ বলিয়া নির্দ্ধারিত হইয়াছেন, তখন এই 'আকাশ' শব্দের অর্থ পরমাত্মা ভিন্ন ভূতাকাশ কখনই হইতে পারে না। পক্ষান্তরে, এখানে আকাশ শব্দের ভূতাকাশ অর্থ করিলে তাহার সর্ব্বপদার্থোৎপাদকতা এবং সর্ব্ব পদার্থের প্রলয়াশ্রয়তা ও কল্পনা করিতে হয়, অথচ তাহা অপর কোন শ্রুতি দ্বারা সমর্থিত হইতেছে না। বিশেষতঃ, 'সর্ব্বশব্দটির অর্থেরও সঙ্কোচ করিতে হয়। এবং ভূতাকাশের উৎপত্তি যে কোথা হইতে হয়, তাহাও অবিজ্ঞাত থাকিয়া যায়। এই সকল কারণে ভাষ্যকার 'আকাশ' শব্দের 'পরমাত্মা' অর্থ গ্রহণ করিয়াছেন ॥

('বিলীন হয়)। যেহেতু দৃশ্যমান সর্ব্বভূত অপেক্ষা আকাশই জ্যায়ান্—অপেক্ষাকৃত মহৎ। অতএব তাহা (সেই আকাশ) সমস্ত ভূতের, পরায়ণ অর্থাৎ কালত্রয়েই পরমা প্রতিষ্ঠা ॥৭২॥১

স এষ পরোবরীয়ানুদ্গীথঃ স এষোঽনন্তঃ, পরোবরীয়ো হাস্য ভবতি পরোবরীয়সো হ লোকান্ জয়তি, য এতদেবং বিদ্বান্ পরোবরীয়াংসমুদ্গীথমুপাস্তে ॥৭৩॥২

সঃ (পূর্ব্বোক্তঃ) উদ্গীথঃ পরোবরীয়ান্ (পরশ্চ বরীয়ান্—অতিশয়েন বরশ্চ) এষঃ (অনন্তরোক্তঃ পরমাত্মা) [সম্পন্ন ইত্যর্থঃ]। সঃ এষঃ (পরমাত্মরূপী উদ্গীথঃ) অনন্তঃ (অন্তরহিতঃ)। যঃ (উপাসকঃ) এবং (যথোক্তপ্রকারং) বিদ্বান্ (জানন্) এতৎ (এতং) পরোবরীয়াংসম্ উদ্গীথম্ উপাস্তে, [সঃ] পরোবরীয়সঃ (উত্তরোত্তরোৎকৃষ্টান্) লোকান্ (ভোগস্থানানি) জয়তি (বশীকরোতি), অস্য (উপাসকস্য) [জীবনং চ] পরোবরীয়ঃ (উত্তরোত্তরম্ উৎকৃষ্টং) হ (এব) ভবতি ॥

পূর্ব্বোক্ত উদ্গীথ এই পরোবরীয় (সর্ব্বোত্তম) পরমাত্মা-স্বরূপ; সেই এই উদ্গীথই অনন্তস্বরূপ। যে উপাসক এইপ্রকার অবগত হইয়া পরোবরীয় গুণসম্পন্ন এই উদ্গীথের উপাসনা করেন, তিনি উত্তর উত্তর উৎকৃষ্ট লোকসমূহ জয় করেন, এবং তাঁহার জীবনও ক্রমে সমুৎকৃষ্ট হইয়া থাকে ॥৭

**শাঙ্কর-ভাষ্যম্।** যস্মাৎ পরং পরং বরীয়ঃ বরীয়সোঽপ্যেষঃ বরঃ পরশ্চ বরীয়াংশ্চ পরোবরীয়ান্ উদ্গীথঃ পরমাত্মসম্পন্ন ইত্যর্থঃ। অতএব স এষোঽনন্তঃ অবিদ্যমানান্তঃ, তমেতং পরোবরীয়াংসং পরমাত্মভূতমনন্তমেবং বিদ্বান্ পরোবরীয়াংসম্ উদ্গীথম্ উপাস্তে, তস্যৈতৎ ফলমাহ—পরোবরীয়ঃ পরং পরং বরীয়ো বিশিষ্টতরং জীবনং হাস্য বিদুষো ভবতি দৃষ্টং ফলম্, অদৃষ্টঞ্চ পরোবরীয়স উত্তরোত্তরবিশিষ্টতরানেব ব্রহ্মাকাশান্তান্ লোকান্ জয়তি, য এতদেবং বিদ্বান্ উদ্গীথমুপাস্তে ॥ ৭৩ ॥ ২

**আনন্দগিরিঃ।** আকাশস্তল্লিঙ্গাদিতি ন্যায়েনাকাশস্য পরমাত্মত্বমুক্তমিদানীং তস্যোদ্গীথে সম্পাদিতস্য পরোবরীয়স্ত্বং গুণমুপদিশতি—যস্মাদিতি। উত্তরমুত্তরং শ্রেষ্ঠাদপি শ্রেষ্ঠোঽয়মিত্যেতৎ। সামমাত্রস্য কথময়ং গুণঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—পরমাত্মেতি। আকাশস্য পরমাত্মত্বে লিঙ্গান্তরমাহ—অতএবেতি। পরমাত্ম সম্পন্নত্বাদিতি যাবৎ। আকাশো হি প্রকৃতোদ্গীথে সম্পাদিতোঽনন্তঃ শ্রুতঃ। ন চানন্ত্যং ব্রহ্মণোঽন্যত্র যুক্তম্। 'সত্যং জ্ঞানমনন্তং

ব্রহ্ম" ইতি শ্রুতেঃ। তস্মাদাকাশো ব্রহ্মেত্যর্থঃ। সম্প্রত্যাকাশশব্দিতস্য পরস্যোদ্গীথে সম্পাদিতস্য পরোবরীয়স্ত্বগুণবিশিষ্টস্যোপাস্তিং বিদধাতি—তমেতমিতি। পরঃ পরমুপর্য্যুপরীতি যাবৎ। তস্মাদেবমুপাসীতেতি ভাবঃ ॥ ৭৩॥২

ভাষ্যানুবাদ। যেহেতু, উত্তরোত্তর বরীয়ান্, অর্থাৎ বরীয়ান্ অপেক্ষাও বর ও পর (শ্রেষ্ঠ)—পরোবরীয়ান্, এই উদ্গীথই পরমাত্মারূপে সম্পন্ন হয়; অতএব, সেই ইহা অনন্ত, অর্থাৎ ইহার অন্ত বা শেষ বিদ্যমান নাই। সেই এই পরোবরীয়ান্ পরমাত্মস্বরূপ অনন্ত পদার্থকে উক্তপ্রকারে অবগত হইয়া [যিনি] পরোবরীয়ান্ (সর্ব্বোত্তম) উদ্গীথের উপাসনা করেন, তাহার সম্বন্ধে এইরূপ ফল নির্দ্দেশ করিতেছেন—যিনি এইপ্রকার অবগত হইয়া এই উদ্গীথের উপাসনা করেন, সেই বিদ্বানের জীবন নিশ্চয়ই পরপর অর্থাৎ উত্তরোত্তর সমধিক উৎকৃষ্ট হইয়া থাকে; ইহা তাহার দৃষ্ট ফল, অর্থাৎ ঐহিক ফল। অদৃষ্ট বা পারলৌকিক ফলও এই যে, [সেই বিদ্বান্] পরোবরীয়ান্ অর্থাৎ উত্তরোত্তর উৎকৃষ্টতর ব্রহ্মাকাশ পর্য্যন্ত সমস্ত লোককে জয় করেন, অর্থাৎ আপনার আয়ত্ত করেন ॥ ৭৩॥ ২

তং হৈতমতিধন্বা শৌনক উদরশাণ্ডিল্যায়োক্ত্বোবাচ—যাবত্ত এনং প্রজায়ামুদ্গীথং বেদিষ্যন্তে, পরোবরীয়ো হৈভ্যস্তাবদস্মিল্লোঁকে জীবনং ভবিষ্যতি ॥ ৭৩॥৩

কিঞ্চ, [উক্তলক্ষণোদ্গীথবিৎ] শৌনকঃ (শুনকপুত্রঃ) অতিধন্বা (তন্নামকঃ ঋষিঃ) তং (পূর্ব্বোক্তপ্রকারং) এতং (উদ্গীথং অর্থাৎ উদ্গীথবিদ্যাং) উদরশাণ্ডিল্যায় (তন্নামকায় শিষ্যায়) উক্ত্বা উবাচ (কথিতবান্) হ (ঐতিহ্যে)—যাবৎ (যৎকালপর্য্যন্তং) তে (তব) প্রজায়াং (বংশে বংশজাঃ প্রজা ইত্যর্থঃ) এতম্ (যথোক্তপ্রকারম্) উদ্গীথং বেদিষ্যন্তে (জ্ঞাস্যন্তি), তাবৎ (তৎকালপর্য্যন্তং) [তাসাং প্রজানাং] জীবনং এভ্যঃ (সাধারণজীবনেভ্যঃ) পরোবরীয়ঃ (উত্তরোত্তরোৎকৃষ্টতরং) হ (এব) ভবিষ্যতি ॥

পূর্ব্বোক্তপ্রকার উদ্গীথবিদ্যাবিৎ শুনকপুত্র অতিধন্বা ঋষি উদরশাণ্ডিল্যনামক শিষ্যকে এই উদ্গীথবিজ্ঞানের উপদেশ দিয়া বলিয়াছিলেন যে, যে পর্য্যন্ত

তোমার বংশে [ সন্তানেরা ] এই প্রকারে উদ্‌গীথবিদ্যা জানিবে, তাবৎ [ তাহাদের ] জীবন নিশ্চয়ই [ অন্যান্য জীবন অপেক্ষা ] ক্রমশঃ সমুৎকৃষ্ট হইবে ॥

শাঙ্করভাষ্যম্। কিঞ্চ, তমেতমুদ্‌গীথং বিদ্বান্ অতিধন্বা নামতঃ, শুনকস্যাপত্যং শৌনকঃ উদরশাণ্ডিল্যায় শিষ্যায় এতদ্ উদ্‌গীথদর্শনম্ উক্ত্বা উবাচ—যাবৎ তে তব প্রজায়াং প্রজাসন্ততাবিত্যর্থঃ; এনমুদ্‌গীথং ত্বৎসন্ততিজা বেদিষ্যন্তে জ্ঞাস্যন্তি, তাবন্তং কালং পরোবরীয়ো হ এভ্যঃ প্রসিদ্ধেভ্যো লৌকিকজীবনেভ্য উত্তরোত্তরবিশিষ্টতরং জীবনং তেভ্যো ভবিষ্যতি ॥৭৩॥৩

আনন্দগিরিঃ। বিধিশেষম্ অর্থবাদং দর্শয়তি—কিঞ্চেতি। ইতশ্চাত্র বিধিরস্তীত্যেতৎ তেভ্যস্ত্বৎসন্ততিজা যে যথোক্তোদ্‌গীথে বেদিতারস্তদর্থমিত্যর্থঃ ॥ ৭৩॥৩

ভাষ্যানুবাদ। অপিচ, সেই এই উদ্‌গীথবিৎ অতিধন্বনামক শুনকপুত্র—শৌনক উদরশাণ্ডিল্যনামক স্বশিষ্যের উদ্দেশে এই উদ্‌গীথবিজ্ঞান উপদেশ করিয়া বলিয়াছিলেন—যতকাল তোমার প্রজাতে অর্থাৎ সন্তানসন্ততির মধ্যে তোমার বংশজগণ এই উদ্‌গীথবিদ্যা জানিবে, ততকাল, তাহাদের জীবন লোকপ্রসিদ্ধ সমুদয় জীবন অপেক্ষা ক্রমশঃ সমুৎকৃষ্ট জীবন হইবে ॥ ৭৩ ॥ ৩

তথামুষ্মিঁল্লোঁকে লোক ইতি, স য এতদেবং বিদ্বানুপাস্তে পরোবরীয় এব হাস্যাস্মিঁল্লোঁকে জীবনং ভবতি, তথামুষ্মিঁল্লোঁকে লোক ইতি, লোকে লোক ইতি ॥ ৭৪॥৪

ইতি প্রথমাধ্যায়স্য নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

[ উদ্‌গীথবিদঃ পারলৌকিকং ফলমাহ—তথেতি।] [ যথোক্তোদ্‌গীথবিদঃ ] অমুষ্মিন্ লোকে ( পরলোকে ) [ অপি ] লোকঃ ( ভোগস্থানং ), তথা ( ঐহিকবৎ পরোবরীয়ান্ ) [ ভবতি ] ইতি চ [ শৌনকঃ উদরশাণ্ডিল্যায় উক্তবান্ ইতি শেষঃ ]। [ ইদানীমপি ] সঃ যঃ ( কশ্চিৎ ) এতম্ ( উদ্‌গীথম্ ) এবং ( যথোক্তপ্রকারং ) বিদ্বান্ [ জানন্ সন্ ] উপাস্তে; অস্য ( উপাসকস্য ) জীবনম্ অস্মিন্ লোকে ( বর্ত্তমানদেহে ) এব ( নিশ্চয়ে ) পরোবরীয়ঃ ভবতি হ ( অবধারণে )। তথা ( ঐহিকবৎ ) অমুষ্মিন্ লোকে ( লোকান্তরে ) [ অপি ] লোকঃ [ পরোবরীয়ান্ ] ভবতি, ইতি শব্দঃ বাক্যসমাপ্তৌ। [ লোকে লোক ইতি দ্বিরুক্তিঃ খণ্ডসমাপ্তিসূচিকা ] ॥

[ উদ্গীথবিদের পারলৌকিক ফল কথিত হইতেছে—[সেই উদ্গীথাভিজ্ঞের] পারলৌকিক স্থানও ( লোকও ) সেইপ্রকার পরোবরীয়ান্ হইয়া থাকে। এখনও যে কোন লোক ঐরূপে জানিয়া উদ্গীথের উপাসনা করে, তাহারও ঐহিক জীবন নিশ্চয়ই পরোবরীয়ান্ হয়, এবং পরলোকেও তাহার লোক সেই প্রকার ( পরোবরীয়ান্ হয় ) ॥

শাঙ্করভাষ্যম্। তথা অদৃষ্টেঽপি পরলোকে অমুষ্মিন্ পরোবরীয়ান্ লোকো ভবিষ্যতীত্যুক্তবান্ শাণ্ডিল্যায় অতিধন্বা শৌনকঃ। স্যাদেতৎ ফলং পূর্ব্বেষাং মহাভাগ্যানাং, নৈদংযুগীনানাম্, ইত্যাশঙ্কানিবৃত্তয়ে আহ—স যঃ কশ্চিৎ এতম্ এবং বিদ্বান্ উদ্গীথম্ এতর্হি উপাস্তে, তস্যাপ্যেবমেব পরোবরীয় এব হ অস্মিন্ লোকে জীবনং ভবতি, তথা অমুষ্মিন্ লোকে লোক ইতি ॥ ১৪ ॥ ৪

ইতি প্রথমোঽধ্যায়স্য নবম-খণ্ড ভাষ্যম্ ॥ ৯ ॥

আনন্দগিরিঃ। তথা দৃষ্টবিশিষ্টতরজীবনবদিত্যর্থঃ। অদৃষ্টেঽপীতি চ্ছেদঃ। স য এতমিত্যাদ্যুত্তরং বাক্যং শঙ্কোত্তরত্বেনোত্থাপ্য ব্যাচষ্টে—স্যাদিত্যাদিনা। অস্মিন্ যুগে ভবন্তীতি ঐদংযুগীনাঃ, তেষাম্ ঐদংযুগীনানাং লোকঃ পরোবরীয়ানিতি শেষঃ। পুনরুক্তিরুদ্গীথোপাস্তিসমাপ্ত্যর্থা ॥ ১৪॥৪

ইতি প্রথমাধ্যায়স্য নবমঃ খণ্ড।

ভাষ্যানুবাদ। ইহলোকের ন্যায় অদৃষ্ট অর্থাৎ দৃষ্টির অগোচর—অপ্রত্যক্ষ পরলোকেও [ তাহার ] পরোবরীয়ান্ লোক লাভ হইবে; ইহা শুনকপুত্র অতিধন্বা শাণ্ডিল্যকে বলিয়াছিলেন। ভাল, এরূপ ফল পূর্ব্বতন মহাভাগ্যবান্ লোকদিগের পক্ষেই সম্ভবপর হইতে পারে, বর্ত্তমান যুগের লোকদিগের পক্ষে নহে; এই আশঙ্কা অপনয়নের জন্য বলিতেছেন—যে কোন লোক এখনও এই উদ্গীথকে যথোক্তরূপে অবগত হইয়া উপাসনা করে, তাহার জীবনও ইহলোকে এই প্রকারই পরোবরীয়ান্ হয়, এবং পরলোকেও সেইরূপ ( পরোবরীয়ান্ ) লোক লাভ হয় ॥ ১৪॥৪

ইতি প্রথমধ্যায়ে নবম খণ্ডের ভাষ্যানুবাদ সমাপ্ত।

## দশমঃ খণ্ডঃ।

মটচীহতেষু কুরুষ্বাটিক্যা সহ জায়য়োষস্তির্হ চাক্রায়ণ ইভ্য গ্রামে প্রদ্রাণক উবাস ॥ ৭৫ ॥ ১

[ উদ্গীথোপাসনাপ্রসঙ্গেন প্রস্তাব-প্রতিহারবিষয়কমপি উপাসনং বক্তু-মুপক্রমতে—"মটচীহতেষু" ইত্যাদিনা।]—কুরুষু ( তদ্দেশস্থ-শস্যেষু ) মটচীহতেষু ( বজ্রহতেষু বজ্রাগ্নিদগ্ধেষু ইতিযাবৎ ) [ সৎসু ] উষস্তিঃ ( নাম ) চাক্রায়ণঃ ( চক্রস্য পুত্রঃ ) প্রদ্রাণকঃ ( দুর্গতিং গতঃ সন্ ) আটিক্যা ( অনভিব্যক্ত-স্ত্রীচিহ্নয়া ) জায়য়া ( পত্ন্যা ) সহ ইভ্যগ্রামে ( ধনিকবহুলে, হস্তিপক-প্রচুরে বা গ্রামে ) উবাস ( বসতিং কৃতবান্ ) ॥

উদ্গীথোপাসনা প্রসঙ্গে প্রস্তাব ও প্রতিহার-নামক আরও দুইটি বিষয়ে উপাসনা বলিবার উপক্রম করিবার উদ্দেশে বলিতেছেন—কুরুদেশ মটচীহত অর্থাৎ বজ্রাগ্নিতে দগ্ধ হইলে পর [ তদ্দেশীয় ] উষস্তি নামক চাক্রায়ণ অর্থাৎ চক্রের পুত্র দুর্গতি প্রাপ্ত হইয়া স্ত্রীজনোচিত চিহ্নসমূহ যাহার অভিব্যক্ত হয় নাই, এরূপ বালিকা পত্নীর সহিত [ কোন একটি ] ইভ্যগ্রামে ( ইভ্য অর্থ—ধনী বা হস্তিপক, তদ্বহুল গ্রামে ) বাস করিয়াছিলেন ॥

শাঙ্কর-ভাষ্যম্। উদ্গীথোপাসনপ্রসঙ্গেন প্রস্তাবপ্রতিহারবিষয়মপ্যুপাসনং বর্ত্তব্যমিতীদমারভ্যতে ; আখ্যায়িকা তু সুখাববোধার্থা। মটচীহতেষু মটচ্যোঽশনয়ঃ, তাভির্হতেষু নাশিতেষু কুরুষু কুরুশস্যেষিত্যর্থঃ। ততো দুর্ভিক্ষে জাতে আটিক্যা নুপজাতপয়োধরাদিস্ত্রীব্যঞ্জনয়া সহ জায়য়া উষস্তির্হ নামতঃ চক্রস্যা-পত্যং চাক্রায়ণঃ। ইভো হস্তী তমর্হতীতীভ্য ঈশ্বরো হস্ত্যারোহো বা তস্য গ্রাম ইভ্যগ্রামঃ তস্মিন্ প্রদ্রাণকোঽন্নালাভাৎ। দ্রা কুৎসায়াং গতৌ। কুৎসিতাং গতিং গতোঽন্ত্যাবস্থাং প্রাপ্ত ইত্যর্থঃ। উবাস উষিতবান্ কস্যচিদ্গৃহ-মাশ্রিত্য ॥ ৭৫ ॥ ১ ॥

আনন্দগিরিঃ। অথ উদ্গীথাক্ষরোপাসনস্য অনেকধা উক্তত্বাৎ বক্তব্যানবশেষাৎ প্রপাঠকপরিসমাপ্তিরেব যুক্তেত্যাশঙ্ক্যাহ—উদ্গীথেতি। ইদমাখণ্ডান্তরং পরামৃশ্যতে। প্রস্তাবাদ্যুপাসনং বিবক্ষিতং চেৎ তদেবোচ্যতাম্, কিমনয়া কথয়েত্যাশঙ্ক্যাহ—আখ্যায়িকা ত্বিতি। মটচ্যো মর্দ্দনহেতবোঽশনয়ঃ পাষাণবৃষ্টয়ো বা। ততঃ শস্যনাশাদিত্যেতৎ। সর্ব্বতঃ

স্বৈরসঞ্চারেঽপি ন ব্যভিচারশঙ্কেতি দর্শয়িতুম্ আটিক্যেতি বিশেষণম্। প্রদ্রাণকপদস্য ক্রিয়াপদেন সম্বন্ধঃ। কুৎসিতগতিপ্রাপ্তৌ হেতুরন্নালাভাদিতি। প্রদ্রাণকশব্দার্থং ধাতূপন্যাসদ্বারা কথয়তি—দ্রা কুৎসায়ামিতি ॥ ৭৫॥১

ভাষ্যানুবাদ। উদ্গীথোপাসনা প্রসঙ্গে প্রস্তাব ও প্রতিহার নামক (১) দুইটি সামভক্তিরও উপাসনা করা আবশ্যক; এইজন্য এখন এই দশম খণ্ড আরব্ধ হইতেছে। বিষয়টিকে অনায়াস-বোধ্য করিবার জন্যই আখ্যায়িকা [ রচিত হইয়াছে ]। কুরুদেশ মটচী-হত হইলে পর অর্থাৎ মটচী অর্থ অশনি (বজ্র), বহুবজ্রপাতে কুরুদেশীয় শস্যরাশি বিনাশিত হইলে এবং তাহার ফলে দুর্ভিক্ষ উপস্থিত হইলে পর, উষস্তিনামক চাক্রায়ণ অর্থাৎ চক্রের পুত্র অন্নের অভাবে প্রদ্রাণক হইয়া, 'দ্রা' ধাতুর অর্থ কুৎসিত গতি বা দুরবস্থা; কুৎসিত গতি প্রাপ্ত হইয়া অর্থাৎ চরম দুরবস্থায় ( জীবনান্ত দশায়) উপস্থিত হইয়া, আটিকী অর্থাৎ পয়োধরাদি স্ত্রীচিহ্ন সমূহ যাহার অভিব্যক্ত হয় নাই, এরূপ [বালিকা] পত্নীর সহিত (২) ইভ্যগ্রামে—ইভ অর্থ—হস্তী, তাহার উপযুক্ত ব্যক্তি ইভ্য,—ধনী অথবা হস্তিপক; তাহার গ্রাম—'ইভ্যগ্রাম', সেই গ্রামে কাহারো গৃহে আশ্রয় লইয়া বাস করিতেছিলেন ॥ ৭৫ ॥ ১

স হেভ্যং কুল্মাষান্ খাদন্তং বিভিক্ষে, তꣳ হোবাচ—নেতোঽন্যে বিদ্যন্তে, যচ্চ যে ম ইম উপনিহিতা ইতি ॥৭৬॥২

সঃ ( উষস্তিঃ ) কুল্মাষান্ ( কুৎসিতান্ মাষান্ ) খাদন্তম্ ( ভক্ষয়ন্তম্ )

( ১ ) তাৎপর্য্য—পূর্ব্বোক্ত 'উদ্গীথ' যেরূপ সামবেদের ভক্তিবিশেষ, এই প্রস্তাব এবং প্রতিহারও তদ্রূপ সামবেদেরই ভক্তি বা অংশ বিশেষ। উদ্গীথের যেমন নানাপ্রকারে উপাসনা কথিত হইয়াছে; তেমনি 'প্রস্তাব' 'প্রতিহার' সম্বন্ধেও উপাসনার বিধান করা আবশ্যক; এই জন্য এই দশম খণ্ডে একটি সুন্দর গল্পচ্ছলে তাহার সূচনা করিতেছেন। উপাসনার প্রণালী সমূহ ক্রমে প্রকাশ পাইবে।

( ২ ) তাৎপর্য্য—'আটিকী' অর্থ যাহার স্ত্রীলক্ষণ সমূহ প্রকাশ পায় নাই, অর্থাৎ তখনও যাহার বাল্যাবস্থা অতীত হয় নাই। উষস্তির পত্নীকে ঐরূপ বিশেষণে বিশেষিত করায় বুঝা যাইতেছে, বাল্যাবস্থায়ই তাহার বিবাহক্রিয়া নিষ্পন্ন হইয়াছিল। সুতরাং, পুরাকালে বালিকা-বিবাহের অস্তিত্ব অঙ্গীকার করিতে যাঁহারা কুণ্ঠিত, তাঁহাদের এই স্থানটিতে দৃষ্টি করা আবশ্যক মনে করি।

ইভ্যং (হস্তিপকং) বিভিক্ষে (ভক্ষ্যং যাচিতবান্)। [ইভ্যঃ] হ তম্ (উষস্তিম্) উবাচ (উক্তবান্)—ইতঃ (ময়া ভক্ষ্যমাণেভ্যঃ কুল্মাষেভ্যঃ) অন্যে (অনুচ্ছিষ্টাঃ কুল্মাষাঃ) ন বিদ্যন্তে; যৎ (যৎ ইতি বহুবচনান্তমব্যয়ং, যে ইত্যর্থঃ) যে চ (কুল্মাষাঃ) মে (মম) উপনিহিতাঃ (ভোজনপাত্রে প্রক্ষিপ্তাঃ) ইতি [ইতঃ অন্যে ন সন্তি, অতঃ কি করোমি? ইত্যুক্ত উষস্তিরাহ]—

তিনি [পর্য্যটন করিতে করিতে] কুৎসিত মাষকলাই ভক্ষণ করিতেছে, এমন একজন ইভ্যকে দেখিয়া (তাহার নিকট অন্ন) প্রার্থনা করিলেন; ইভ্য বলিল—যে পরিমাণ যাহা আমার (ভোজনপাত্রে) প্রক্ষিপ্ত হইয়াছে, ইহার অধিক আর নাই [অতএব, বল কি করিব? তদুত্তরে উষস্তি বলিলেন—]॥

শাঙ্কর-ভাষ্যম্। সোঽন্নার্থমটন্ ইভ্যং কুল্মাষান্ কুৎসিতান্ মাষান্ খাদন্তং ভক্ষয়ন্তং যদৃচ্ছয়োপলভ্য বিভিক্ষে যাচিতবান্। তমুষস্তিং হ উবাচ ইভ্যঃ—ন ইতঃ, অস্মাৎ ময়া ভক্ষ্যমাণাদুচ্ছিষ্টরাশেঃ কুল্মাষা অন্যে ন বিদ্যন্তে; যচ্চ যে রাশৌ মে মম উপনিহিতাঃ প্রক্ষিপ্তা ইমে ভাজনে; কিং করোমি; ইত্যুক্তঃ প্রত্যুবাচ উষস্তিঃ—॥ ৭৬॥২

আনন্দগিরিঃ। যদৃচ্ছয়া সহসেত্যর্থঃ। নেত ইতি বাক্যোপাদানং তদ্‌ব্যাকরোতি—অস্মাদিতি। যদিত্যব্যয়ং বহুবচনান্তম্। উপনিহিতাঃ কুল্মাষা ইতি শেষঃ। তেষাং খল্বিমে ভাজনে প্রক্ষিপ্তা ইতি যোজনা॥ ৭৬।২

ভাষ্যানুবাদ। সেই উষস্তি অন্নের জন্য পর্য্যটন করিতে করিতে সহসা কুল্মাষ খাইতেছে অর্থাৎ কুৎসিত মাষকলাই ভক্ষণ করিতেছে, এরূপ একজন ইভ্যকে দেখিয়া ভিক্ষা করিয়াছিলেন—[অন্ন] প্রার্থনা করিয়াছিলেন। ইভ্য সেই উষস্তিকে বলিয়াছিল, ইহার অধিক আর নাই; অর্থাৎ এই যে সমস্ত কুল্মাষ আমার ভোজনপাত্রে স্থাপিত আছে, আমি যাহা ভক্ষণ করিতেছি; এই উচ্ছিষ্টের অতিরিক্ত আর কুল্মাষ নাই; [এ অবস্থায় আমি] কি করিব? এইরূপ অভিহিত হইয়া উষস্তি প্রত্যুত্তর বলিলেন—॥ ৭৬॥২

এতেষাং মে দেহীতি হোবাচ, তানস্মৈ প্রদদৌ, হন্তানুপানমিতি, উচ্ছিষ্টং বৈ মে পীতꣳ স্যাদিতি হোবাচ॥৭৭॥৩

[এবমুক্তঃ উষস্তিঃ]—হ (ঐতিহ্যে) উবাচ (উক্তবান্)—এতেষাং (এতান্ কুল্মাষান্, অথবা এতেষাং কুল্মাষাণাম্ অংশং) মে (মহ্যং) দেহি (প্রযচ্ছ)

ইতি। [ইভ্যঃ] তান্ (কুল্মাষান্) অস্মৈ (উষস্তয়ে) প্রদদৌ (দত্তবান্); হন্ত (অনুমতিসূচনায়াম্) অনুপানং (কুল্মাষভক্ষণানন্তরপেয়ম্ উদকং) [তে দদানি?] ইতি [ইভ্য আহ], [তথা সতি] মে (মম) উচ্ছিষ্টং (ভুক্তাবশেষং) বৈ (এব) পীতং স্যাৎ, (উচ্ছিষ্টপানদোষঃ ভবেৎ), ইতি হ (কিল) উবাচ [উষস্তিঃ]॥

ইভ্যের প্রশ্নানন্তর, উষস্তি] বলিলেন—এ সমস্তের অংশ আমাকে প্রদান কর। [ইভ্য] তৎসমুদয় তাঁহাকে প্রদান করিল; শেষে অনুপান অর্থাৎ তাঁহারই পীতাবশেষ জল [দিতে চাহিলে] উষস্তি বলিলেন—তাহা হইলে আমার উচ্ছিষ্ট পান করা হইবে॥

**শাঙ্কর-ভাষ্যম্।** এতেষাম্ এতানিত্যর্থঃ। মে মহ্যং দেহীতি হোবাচ। তান্ স ইভ্যঃ অস্মৈ উষস্তয়ে প্রদদৌ প্রদত্তবান্। অনুপানীয়ং সমীপস্থমুদকং চ গৃহীত্বা উবাচ—হন্ত গৃহাণানুপানম্ ইত্যুক্তঃ প্রত্যুবাচ—উচ্ছিষ্টং মে মম ইদমুদকং পীতং স্যাৎ, যদি পাস্যামি; ইত্যুক্তবন্তং প্রত্যুবাচ ইতরঃ॥ ৭৭॥৩

আনন্দগিরিঃ। হন্ত কুল্মাষা ভক্ষিতাশ্চেদিত্যর্থঃ॥ ৭৭॥৩

**ভাষ্যানুবাদ।** এতেষাং অর্থ—এ সমুদয়কে; আমার উদ্দেশে প্রদান কর; ইহা বলিলেন; সেই ইভ্যও তৎসমুদয় উষস্তিকে প্রদান করিল; এবং অনুপান পানের জন্য সমীপস্থ জল লইয়া বলিল—অনুপান (ভক্ষণের পর পেয় জল) গ্রহণ কর; ইহা জিজ্ঞাসিত হইয়া (উষস্তি) বলিলেন—আমি যদি এই জল পান করি, [তাহা হইলে] নিশ্চয়ই এই জল পানে আমার উচ্ছিষ্ট পান করা হইবে, এইরূপ বলিলে, তাহাকে অপরে (ইভ্য) বলিল—॥ ৭৭॥ ৩

**ন স্বিদেতেঽপ্যুচ্ছিষ্টা ইতি ন বা অজীবিষ্যমিমান-খাদন্নিতি হোবাচ কামো ম উদপানমিতি * ॥৭৮॥৪**

[ইভ্যঃ আহ]—স্বিৎ (ইতি বিতর্কে) এতে (মৎপ্রদত্তাঃ কুল্মাষাঃ) অপি (সম্ভাবনায়াং) ন উচ্ছিষ্টাঃ (ভুক্তশেষাঃ)? ইতি। [উষস্তিঃ] উবাচ—ইমান্ (কুল্মাষান্) অখাদন্ (অভুঞ্জানঃ সন্) [অহং] ন বৈ (নৈব) অজীবিষ্যম্ ইতি; উদপানং (উদকপানং) [পুনঃ] মে (মম) কামঃ (প্রচুরম্ ইচ্ছাধীনম্)। [সম্ভবেৎ, অতঃ ত্বৎপ্রদত্তপানীয়সেবনে উচ্ছিষ্টপানজদোষভাগী স্যামিতি ভাবঃ] ইতি॥

* উদকপানমিতি বা পাঠঃ।

ইভ্য বলিল, মৎপ্রদত্ত এই কুল্মাষগুলি কি উচ্ছিষ্ট নহে? উষস্তি বলিলেন—এই কুল্মাষ না খাইলে নিশ্চয়ই বাঁচিতাম না; কিন্তু জলপান ত আমার ইচ্ছাধীন। [আমি নিজেও আহরণ করিয়া জলপান করিতে পারিব; অতএব তোমার উচ্ছিষ্ট পান করিব কেন?]॥

শাঙ্কর-ভাষ্যম্। কিং ন স্বিদেতে কুল্মাষা অপ্যুচ্ছিষ্টা ইত্যুক্ত আহোষস্তিঃ ন বৈ অজীবিষ্যং ন জীবিষ্যামি ইমান্ কুল্মাষানখাদন্ অভক্ষয়ন্নিতি হোবাচ। কাম ইচ্ছাতো মে মম উদকপানং লভ্যত ইত্যর্থঃ। অতশ্চৈতামবস্থাং প্রাপ্তস্য বিদ্যা-ধর্ম্মযশোবতঃ স্বাত্ম-পরোপকারসমর্থস্যৈতদপি কর্ম্ম কুর্ব্বতো নাগঃস্পর্শ ইত্যভি-প্রায়ঃ। তস্যাপি জীবিতং প্রতি উপায়ান্তরে অজুগুপ্সিতে সতি জুগুপ্সিতমেতৎ কর্ম্ম দোষায়। জ্ঞানাবলেপেন কুর্ব্বতো নরকপাতঃ স্যাদেবেত্যভিপ্রায়ঃ; প্রদ্রাণক-শব্দশ্রবণাৎ॥৭৮॥৪

আনন্দগিরিঃ। কিং প্রত্যুবাচ ইত্যাকাঙ্ক্ষাপূর্ব্বকমাহ—কিমিত্যাদিনা। অনু-পানাভাবেঽপি তুল্যং জীবনরাহিত্যমিত্যাশঙ্ক্যাহ—কাম ইতি। অন্যোচ্ছিষ্টকুল্মাষভক্ষণ-মৃষের্ব্বদন্ত্যাঃ শ্রুতেস্তাৎপর্য্যমাহ—অতশ্চেতি। চাক্রায়ণস্য বিদুষোঽভক্ষ্যভক্ষণদর্শনাদিতি যাবৎ। এতামবস্থাং প্রাপ্তস্য জীবিতসন্দেহমাপন্নস্যেত্যর্থঃ। বিদ্যাধর্ম্মযশোবতো জ্ঞানাদি-প্রযুক্তখ্যাতিং প্রপন্নস্যেত্যেতৎ। স্বাত্মোপকারে পরোপকারে চ সামর্থ্যং নিগ্রহানুগ্রহশক্তিমত্ত্বম্। এতৎ কর্ম্ম জীবনমাত্রকারণং কুৎসিতং চেষ্টিতমিত্যর্থঃ। উচ্ছিষ্টোদকপানপ্রতিষেধশ্রুতেরভি-প্রায়মাহ—তস্যাপীতি। এতৎ কর্ম্মেত্যভক্ষ্যভক্ষণোক্তিঃ। ননু জ্ঞানিনো যথেষ্টচেষ্টাত্রানু-জ্ঞায়তে। নৈবম্। সর্ব্বান্নানুমতিশ্চেত্যাদিন্যায়বিরোধাদিত্যাহ—জ্ঞানেতি। তস্মিন্নভি-প্রায়ে লিঙ্গং দর্শয়তি—প্রদ্রাণকেতি। চাক্রায়ণে প্রদ্রাণকশব্দপ্রয়োগাৎ পরমাপদমাপন্নঃ সন্ কুল্মাষানুচ্ছিষ্টান্ ভক্ষিতবানিতি প্রতিভাতি। তথাচ জ্ঞানিনো যথেষ্টাচারে প্রমাণাভাবাৎ অনেকপ্রমাণবিরোধাচ্চ নাসাবত্র বিবক্ষিত ইত্যর্থঃ॥ ৭৮॥৪

ভাষ্যানুবাদ। ['স্বিৎ' অর্থ—প্রশ্ন বা বিতর্ক], এই কুল্মাষ গুলিও কি উচ্ছিষ্ট নহে? এইরূপ অভিহিত হইয়া উষস্তি বলিলেন—কুল্মাষ গুলি ভক্ষণ না করিলে নিশ্চয়ই আমি জীবিত থাকিব না; [এই কারণে কুল্মাষ গুলি ভক্ষণ করিয়াছি, কিন্তু], জল-পান ত আমার ইচ্ছামতেই লব্ধ হইতে পারে। [অভিপ্রায় এই যে, যে লোক, বিদ্যা, ধর্ম্ম ও যশঃ-সম্পন্ন, এবং নিজের ও পরের উপকার সাধনে সমর্থ, তিনি যদি এবংবিধ দুরবস্থাগ্রস্ত হইয়া এরূপ কর্ম্মও (অভোজ্য-ভোজনও) করেন, তথাপি তাঁহার পাপস্পর্শ হয় না; কিন্তু তাঁহার পক্ষেও জীবন-রক্ষণোপযোগী অনিন্দিত উপায়ান্তর সত্ত্বে ঈদৃশ নিন্দিত কর্ম্ম করা অবশ্যই দোষাবহ। অভিপ্রায় এই যে, জ্ঞানগর্ব্বে

অর্থাৎ আমি জ্ঞানী, আমার পক্ষে বিধি নিষেধ কিছুই নাই, এইরূপ অভিমান করিলে নিশ্চয়ই তাহার নরকে পতন হয় ; এই জন্যই এখানে 'প্রদ্রাণক' শব্দের উল্লেখ রহিয়াছে (৩) ॥ ৭৮ ॥ ৪

স হ খাদিত্বাতিশেষান্ জায়ায়া আজহার, সাগ্র এব সুভিক্ষা বভূব, তান্ প্রতিগৃহ্য নিদধৌ ॥৭৯॥৫

সঃ (উষস্তিঃ, হ (কিল) খাদিত্বা ( কুল্মাষান্ ভক্ষয়িত্বা ) অতিশেষান্ (অবশিষ্টান্) জায়ায়ৈ (পত্ন্যর্থং) আজহার (আহৃতবান্), সা (জায়া) অগ্রে এব সুভিক্ষা (লব্ধ-ভিক্ষা) বভূব ; [অতঃ] তান্ (কুল্মাষান্) প্রতিগৃহ্য (পত্যুঃ হস্তাৎ গৃহীত্বা) নিদধৌ (স্থাপিতবতী) ॥

সেই উষস্তি ভোজন করিয়া অবশিষ্ট কুল্মাষগুলি পত্নীর জন্য আনয়ন করিলেন। তিনি ( পত্নী ) পূর্ব্বেই উত্তম ভিক্ষা লাভ করিয়াছিলেন ; সুতরাং তিনি স্বামীর হস্ত হইতে লইয়া সে গুলি রাখিয়া দিলেন ॥

শাঙ্কর-ভাষ্যম্। তাংশ্চ স খাদিত্বা অতিশেষান্ অতিশিষ্টান্ জায়ায়ৈ কারুণ্যাদাজহার। সা আটিকী অগ্র এব কুল্মাষপ্রাপ্তেঃ সুভিক্ষা শোভনভিক্ষা লব্ধান্না ইত্যেতৎ, বভূব সংবৃত্তা ; তথাপি স্ত্রীস্বাভাব্যাদনবজ্ঞায় তান্ কুল্মাষান্ পত্যুঃ হস্তাৎ প্রতিগৃহ্য নিদধৌ নিক্ষিপ্তবতী ॥ ৭৯॥৫

আনন্দগিরিঃ। স্ত্রীস্বাভাব্যং পত্যুরাজ্ঞাকরণম্ ॥ ৭৯॥৫

ভাষ্যানুবাদ। তিনি (উষস্তি) সেই কুল্মাষ ভক্ষণ করিয়া অবশিষ্ট গুলি দয়াবশতঃ পত্নীর উদ্দেশে আনয়ন করিলেন। সেই

---

(৩) তাৎপর্য্য—যে লোক বিদ্বান্, ধার্ম্মিক ও যশস্বী, সাধারণতঃ সেরূপ লোকের দ্বারা তাহার নিজের এবং সমাজের প্রভূত কল্যাণ সাধিত হইতে পারে ; ঘটনাক্রমে সেরূপ লোক যদি দুর্গতির চরম সীমায় উপস্থিত হয়, জীবনধারণের কোনও উপায় না পায়, তাহা হইলে তাহার পক্ষে অভক্ষ্য-ভক্ষণ দ্বারাও মহামূল্য জীবন রক্ষা করা বিধেয়। মনু বলিয়াছেন— 'জীবিতাত্যয়মাপন্নো যোঽন্নমত্তি যতস্ততঃ। লিপ্যতে ন স পাপেন পদ্মপত্রমিবাম্ভসা।' অর্থাৎ জীবিতাত্যয় ( অন্নাভাবে ) মৃত্যু সম্ভাবিত হইলে যে কোনও স্থান হইতে অন্ন ভক্ষণ করিতে পারে, পদ্মপত্র যেমন জলে লিপ্ত হয় না, তেমনি সেই ভক্ষণকারীও ভক্ষণজনিত পাপে স্পৃষ্ট হয় না। কিন্তু, কোন লোক যদি নিজের ব্রহ্মজ্ঞতার অভিমানে ঐরূপ ভক্ষণ করে, কিংবা কেহ যদি সমাজের অহিতকর পাপজীবন-পোষণার্থ ঐরূপ অভক্ষ্য ভক্ষণ করে, তাহা হইলে নিশ্চয়ই তাহাকে পাপী হইতে হইবে। পক্ষান্তরে, বিদ্যাদিগুণসম্পন্ন ব্যক্তির ঐরূপ অভক্ষ্য-ভক্ষণে যে, কিছুমাত্রই পাপ হয় না, তাহা নহে, পরন্তু, অল্পমাত্র হয়, ইহাই বিশেষ। এ বিষয়ে আরও কিছু জানিতে হইলে ব্রহ্মসূত্র ৩।৪।২৮ সূত্র দ্রষ্টব্য।

আটিকী কুল্মাষ প্রাপ্তির পূর্ব্বেই সুভিক্ষা হইয়াছিলেন, অর্থাৎ ভিক্ষায় উত্তম অন্ন লাভ করিয়াছিলেন; তথাপি স্ত্রীজন-স্বভাবানুসারে তাহা অনাদর না করিয়া, স্বামীর হস্ত হইতে গ্রহণ পূর্ব্বক স্থাপন করিলেন ॥ ৭৯ ॥ ৫

স হ প্রাতঃ সঞ্জিহান উবাচ—যদ্‌বতান্নস্য লভেমহি, লভেমহি ধনমাত্রাꣳ রাজাসৌ যক্ষ্যতে, স মা সর্ব্বৈরার্ত্বিজ্যৈ-র্বৃণীতেতি ॥৮০॥৬

[ সঃ (উষস্তিঃ) হ (কিল) প্রাতঃ (প্রাতঃকালে) সংজিহানঃ ( শয্যাং ত্যজন্) উবাচ [পত্নীম্ ইতি শেষঃ]; বত (খেদে) যৎ (যদি) অন্নস্য [অংশং ভোক্তুং] লভেমহি, [তেন লব্ধবলঃ সন্] ধনমাত্রাং (ধনস্য অংশম্, অল্পং ধনমিত্যর্থঃ) লভেমহি। [যতঃ] অসৌ (অনতিদূরবর্ত্তী) রাজা যক্ষ্যতে (যজ্ঞং করিষ্যতে), সঃ (রাজা) মা (মাং) সর্ব্বৈঃ আর্ত্বিজ্যৈঃ ( ঋত্বিক্‌কর্ম্মভিঃ ) বৃণীত, (সর্ব্ব-ঋত্বিক্‌কর্ম্মসম্পাদনায় তত্র মাং নিযোক্ষ্যতে ইতি ভাবঃ) ॥

তিনি প্রাতঃকালে শয্যা ত্যাগ করিবার সময় [পত্নীকে লক্ষ্য করিয়া] বলিলেন, যদি কিঞ্চিৎ অন্ন লাভ করিতে পারিতাম, [ তাহা হইলে] কিঞ্চিৎ ধন পাইতে পারিতাম; [কারণ], এই নিকটবর্ত্তী রাজা যজ্ঞ করিবেন, তিনি আমাকে সমস্ত ঋত্বিক্-কর্ম্মের জন্য বরণ করিবেন ॥

**শাঙ্করভাষ্যম্।** স তস্যাঃ কর্ম্ম জানন্ প্রাতঃ উষঃকালে সঞ্জিহানঃ শয়নং নিদ্রাং বা পরিত্যজন্ উবাচ পত্ন্যাঃ শৃণ্বন্ত্যাঃ—যৎ যদি, বতেতি খিদ্যমানঃ, অন্নস্য স্তোকং লভেমহি, তদ্ ভুক্ত্বান্নং সমর্থো গত্বা লভেমহি ধনমাত্রাং ধনস্যাল্পম্; ততোঽস্মাকং জীবনং ভবিষ্যতীতি। ধনলাভে চ কারণমাহ—রাজা অসৌ নাতিদূরস্থানে যক্ষ্যতে; যজমানত্বাৎ তস্যাত্মনেপদম্। স চ রাজা মা মাং পাত্রমুপলভ্য সর্ব্বৈঃ আর্ত্বিজ্যৈঃ ঋত্বিক্‌কর্ম্মভিঃ ঋত্বিক্‌কর্ম্মপ্রয়োজনায়েত্যর্থঃ, বৃণীতেতি ॥৮০॥৬

**আনন্দগিরিঃ।** তস্যাঃ কর্ম্ম কুল্মাষাণাং পরিরক্ষণম্। যক্ষ্যতীতি কস্মান্নোক্তং, তত্রাহ—যজমানত্বাদিতি। রাজ্ঞো যজমানত্বাৎ যাগফলস্য আত্মগামিত্বাৎ যক্ষ্যত ইত্যাত্মনেপদং প্রযুক্তমিত্যর্থঃ। অন্বেষামুপদ্রষ্টৃত্বসম্ভবে কুতস্ত্বামেব রাজা মানয়িষ্যতি ইত্যাশঙ্ক্যাহ—স চেতি ॥ ৮০॥৬

**ভাষ্যানুবাদ।** সেই উষস্তি তাঁহার (পত্নীর) [কুল্মাষ রক্ষণ-

রূপ] কার্য্য জানেন বলিয়াই প্রাতঃসময়—উষাকালে শয্যা বা নিদ্রা ত্যাগ করিতে করিতে, পত্নী শুনিতে পান, এমন ভাবে বলিলেন যে, পরিশ্রান্ত আমি যদি অন্নের কিয়দংশ লাভ করিতাম, [তাহা হইলে] সেই অন্ন ভক্ষণ করিয়া শক্তি লাভ করত যাইয়া ধনের মাত্রা অর্থাৎ কিঞ্চিৎ ধন লাভ করিতাম; তাহাতে আমাদের জীবিকা-নির্ব্বাহ হইবে। ধন লাভের কারণ বলিতেছেন—এই রাজা অনতিদূরবর্ত্তী স্থানে যজ্ঞ করিবে; সেই রাজা আমাকে উপযুক্তপাত্র পাইয়া সমস্ত আর্ত্বিজ্যের অর্থাৎ ঋত্বিক্‌গণের কর্ত্তব্য কর্ম্মের জন্য বরণ করিতে পারে ॥ ৮০॥৬

তং জায়োবাচ হন্ত পত ইম এব কুল্মাষা ইতি, তান্ খাদিত্বামুং যজ্ঞং বিততমেয়ায় ॥ ৮১ ॥৭

জায়া (আটিকী) তম (উষস্তিম্) উবাচ—হন্ত (ঔৎসুক্যে) পতে! (হে স্বামিন্)! ইমে (ত্বৎপ্রদত্তাঃ) কুল্মাষাঃ [সন্তি] ইতি। [সঃ] তান্ (কুল্মাষান্) খাদিত্বা (ভক্ষয়িত্বা) অমুং বিততং (যাজ্ঞিকৈঃ বিস্তারিতং) যজ্ঞং এয়ায় (জগাম)।

জায়া আটিকী তাঁহাকে বলিলেন—হে স্বামিন্ এই ত তোমারই প্রদত্ত কুল্মাষ [রহিয়াছে]; তিনি তাহা ভক্ষণ করিয়া এই বিতত (যাজ্ঞিকগণ-প্রারব্ধ) যজ্ঞে গমন করিলেন ॥

শাঙ্করভাষ্যম্। এবমুক্তবন্তং জায়োবাচ—হন্ত গৃহাণ হে পতে, ইম এব; যে মদ্ধস্তবিনিক্ষিপ্তাঃ ত্বয়া কুল্মাষা ইতি। তান্ খাদিত্বা অমুং যজ্ঞং রাজ্ঞো বিততং বিস্তারিতং ঋত্বিগ্‌ভিঃ এয়ায় ॥৮১॥৭

আনন্দগিরিঃ। হন্ত ইতি অন্নলেশলাভশ্চেদেবং ধনলব্ধিদ্বারা জীবনহেতুরিত্যর্থঃ ॥ ৮১॥৭

ভাষ্যানুবাদ। এই কথা বলিলে পর জায়া তাঁহাকে বলিলেন, হে পতে! (স্বামিন্) তুমি আমার হস্তে যে কুল্মাষসমূহ সমর্পণ করিয়াছিলে, এই ত তাহাই [আছে]; [উষস্তি] সে সমস্ত ভক্ষণ করিয়া রাজার সেই ঋত্বিক্‌গণ-বিস্তারিত (যাজ্ঞিকগণকর্ত্তৃক প্রারব্ধ) যজ্ঞে গিয়াছিলেন ॥ ৮১ ॥ ৭

তত্রোদ্গাতৄনাস্তাবে স্তোষ্যমাণানুপোপবিবেশ। স হ প্রস্তোতারমুবাচ ॥৮২॥৮

তত্র ( যজ্ঞক্ষেত্রে ) [ গত্বা ] আস্তাবে ( স্তোত্রভূমৌ ) উদ্‌গাতৄন্ ( পুরুষ ন্ ) ( আসাদ্য ) স্তোষ্যমাণান্ ( স্তোত্রপাঠকারিণঃ ) উপ ( সমীপে ) উপবিবেশ ( তেষাং সমীপে উপবিষ্টঃ )। [ উপবিশ্য চ ] সঃ ( উষস্তিঃ ) প্রস্তোতারং ( প্রস্তাবকর্ত্তারম্ ) উবাচ ( পপ্রচ্ছ ) হ ( কিল )॥

[ উষস্তি ] যজ্ঞে যাইয়া স্তোত্র-পাঠের স্থানে উদ্‌গাতৃপুরুষগণকে প্রাপ্ত হইয়া স্তোত্রপাঠকারীদিগের সমীপে উপবেশন করিলেন; তিনি [ উপবেশনের পর ] 'প্রস্তাব' পাঠকারীকে জিজ্ঞাসা করিলেন॥

**শাঙ্কর-ভাষ্যম্।** তত্র চ গত্বা উদ্গাতৃপুরুষান্ আগত্য, আস্তবন্তি অস্মিন্নিতি আস্তাবঃ, 'তস্মিন্ আস্তাবে স্তোষ্যমাণান্ উপ উপবিবেশ—সমীপে উপবিষ্টস্তেষামিত্যর্থঃ। উপবিশ্য চ স হ প্রস্তোতারমুবাচ ॥ ৮২ ॥ ৮

**আনন্দগিরিঃ।** রাজ্ঞো যজ্ঞস্তত্র ইত্যুচ্যতে। উদ্‌গাতুরেকত্বে কুতো বহূক্তিরিত্যাশঙ্ক্যাহ—উদ্‌গাতৃপুরুষানিতি। স্তুবন্ত্যস্মিন্নিতি সপ্তম্যা সংবাদদেশো বা নির্দ্দিশ্যতে ॥ ৮২॥৮

**ভাষ্যানুবাদ।** সেখানে যাইয়া, উদগাতৃ-পুরুষগণকে প্রাপ্ত হইয়া যেখানে স্তুতি পাঠ হয়, সেই 'আস্তাব' স্থলে স্তোত্রপাঠকারী দিগের সমীপে উপবেশন করিলেন; তিনি উপবেশন করিয়া প্রস্তোতাকে জিজ্ঞাসা করিলেন (৪) ॥ ৮২ ॥ ৮

প্রস্তোতর্যা দেবতা প্রস্তাবমন্বায়ত্তা, তাঞ্চেদবিদ্বান্ প্রস্তোষ্যসি, মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি ॥ ৮৩॥৯

[ উষস্তিপ্রশ্নোঽয়মুচ্যতে—"প্রস্তোতঃ" ইত্যাদিনা। ]—হে প্রস্তোতঃ! ( হে প্রস্তাবপাঠক! ) যা দেবতা প্রস্তাবং ( ত্বয়া পঠিষ্যমাণং স্তোত্রবিশেষং ) অন্বায়ত্তা ( অনুগতা ), তাম্ ( দেবতাম্ ) অবিদ্বান্ ( অজানন্ ) চেৎ ( যদি ) প্রস্তোষ্যসি ( প্রস্তাবং পঠিষ্যসি )। [ তর্হি ] তে ( তব ) মূর্দ্ধা ( মস্তকং ) বিপতিষ্যতি ( বিস্পষ্টং পতিষ্যতি ) ইতি ॥

হে প্রস্তোতঃ ( প্রস্তাবপাঠকারিন্! ) যে দেবতা এই প্রস্তাবে অনুগত আছেন, তাঁহাকে না জানিয়া যদি প্রস্তাব, পাঠ করিবে নিশ্চয়ই তোমার মস্তক পতিত হইবে ॥ ৮৩॥৯

(৪) তাৎপর্য্য—যজ্ঞকার্য্যে অন্যান্য কার্য্যের ন্যায় 'প্রস্তাব' 'প্রতিহার' ও উদ্গীথাদি পাঠেরও ব্যবস্থা আছে। তন্মধ্যে প্রস্তাবপাঠক 'প্রস্তোতা,' প্রতিহারপাঠক 'প্রতিহর্ত্তা,' এবং উদ্গীথ-পাঠক—'উদ্‌গাতা' নামে অভিহিত হন।

শাঙ্কর-ভাষ্যম্। হে প্রস্তোতঃ ইত্যামন্ত্র্য. অভিমুখীকরণায়, যা দেবতা প্রস্তাবং প্রস্তাবভক্তিম্ অনুগতা অন্বায়ত্তা, তাং চেৎ দেবতাং প্রস্তাবভক্তেঃ অবিদ্বান্ সন্ প্রস্তোষ্যসি বিদুষো মম সমীপে; তৎপরোক্ষেঽপি চেৎ, বিপতেৎ তস্য মূর্দ্ধা, কর্ম্মমাত্রবিদাম্ অনধিকার এব কর্ম্মণি স্যাৎ; তচ্চানিষ্টম্. অবিদুষামপি কর্ম্মদর্শনাৎ, দক্ষিণমার্গশ্রুতেশ্চ; অনধিকারে চ অবিদুষাম্ উত্তর এবৈকো মার্গঃ শ্রূয়েত; ন চ স্মার্ত্তকর্ম্মনিমিত্ত এব দক্ষিণঃ পন্থাঃ, "যজ্ঞেন দানেন" ইত্যাদিশ্রুতেঃ; "তথোক্তস্য ময়া" ইতি চ বিশেষণাৎ বিদ্বৎসমক্ষমেব কর্ম্মণ্যনধিকারঃ, ন সর্ব্বত্রাগ্নিহোত্র-স্মার্ত্তকর্ম্মাধ্যয়নাদিষু চ; অনুজ্ঞায়াস্তত্র দর্শনাৎ। কর্ম্মমাত্রবিদামপ্যধিকারঃ সিদ্ধঃ কর্ম্মণীতি, মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি ॥ ৮ক॥ ৯

আনন্দগিরিঃ। কিমর্থমামন্ত্রণম্? তদাহ—অভিমুখীকরণায়েতি। বিদুষঃ সমীপে দেবতামবিদ্বান্ প্রস্তোষ্যসি চেন্মূর্দ্ধা তে বিপতিষ্যতীত্যগ্রে সম্বন্ধঃ। নন্ববিদ্বন্নিন্দায়া বিবক্ষিতত্বাৎ বিদ্বৎসমীপবচনম্ অকিঞ্চিৎকরমিতি চেন্নেত্যাহ—তৎপরোক্ষেঽপীতি। তস্যেত্যবিদ্বান্ প্রস্তোতোচ্যতে। মা ভূৎ কর্ম্মমাত্রবিদাং কর্ম্মণ্যধিকার ইতি চেন্নেত্যাহ—তচ্চেতি। তেনোভৌ কুরুত ইত্যাদি শ্রুতাবিতি শেষঃ। অবিদুষামপি কর্ম্মাধিকারে হেত্বন্তরমাহ—দক্ষিণেতি। তদেব ব্যতিরেকদ্বারা স্ফোরয়তি—অনধিকারে চেতি। তস্যৈব সমুচ্চয়ফলত্বাদিত্যর্থঃ। নন্বু দক্ষিণমার্গস্য বাপীকূপতটাকাদিস্মার্ত্তকর্ম্মপ্রযুক্তত্বাৎ বৈদিকে কর্ম্মণি বিদ্বানেবাধিক্রিয়তে, নেত্যাহ—নচেতি। যজ্ঞেন দানেন লোকাঞ্জয়ন্তীতি বৈদিককর্ম্মনিষ্ঠানামজ্ঞানামেব দক্ষিণমার্গশ্রবণাদিতি হেতুমাহ—যজ্ঞেনেতি। ইতশ্চাবিদুষাং বিদ্বৎসমীপে কর্ম্মাধিকারো নাস্তীত্যাহ—তথোক্তস্যেতি। দেবতাবিজ্ঞানশূন্যস্য তে মূর্দ্ধা বিপতিষ্যতি ইত্যনেন প্রকারেণ ময়োক্তস্য মূর্দ্ধা ব্যপতিষ্যদিতি বিশেষশ্রবণাৎ বিদ্বৎসমীপে তদনুজ্ঞামন্তরেণ কর্ম্ম কুর্ব্বতোঽপরাধিত্বাৎ তস্য কর্ম্মণ্যনধিকার এবেত্যর্থঃ। বিদ্বদসমীপে পুনরবিদুষোঽপি কর্ম্মণ্যধিকারোঽস্তীত্যাহ—ন সর্ব্বত্রেতি। অগ্নিহোত্রাদৌ শ্রৌতে কর্ম্মণি, স্মার্ত্তেষু চ বাপীকূপতটাকাদিকর্ম্মস্বধ্যয়নজপাদিষু চ বিদ্বৎসন্নিধিমন্তরেণাপি সর্ব্বস্মিন্ কালে কর্ম্মমাত্রবিদো নাধিকারোঽস্তীত্যশক্যং বক্তুমিত্যর্থঃ। তত্র হেতুমাহ—অনুজ্ঞেতি। ভগবন্তং বা অহং বিবিদিষাণীত্যাদিনা রাজ্ঞা স্বকীয়কর্ম্মনির্ব্বর্ত্তনে প্রার্থনাদর্শনাদেত এব ময়া সমতিসৃষ্টাঃ স্তুবতামিতি চানুজ্ঞোপলম্ভাদন্যেষামবিদুষামপি কর্ম্মণ্যধিকার ইত্যর্থঃ। উক্তমর্থমুপসংহরতি—কর্ম্মমাত্রেতি। বিদ্বৎসমীপে তদনুজ্ঞানলব্ধা নাস্তি কর্ম্মানুষ্ঠানং, ইত্যেতন্নিগময়িতুমিতি শব্দঃ। মূর্দ্ধা তে বিপতিষ্যতীত্যেতদন্তং প্রস্তোতৃবিষয়ং বাক্যং ব্যাখ্যাতমিত্যনুবদতি—মূর্দ্ধেতি ॥ ৮ক॥৯

ভাষ্যানুবাদ। আপনার দিকে অভিমুখ করিবার জন্য হে প্রস্তোতঃ! এইরূপে সম্বোধন করিয়া [বলিলেন],—যে দেবতা প্রস্তাবে অর্থাৎ প্রস্তাবনামক সামবেদীয় অংশবিশেষে অন্বায়ত্ত, অর্থাৎ অনুগত আছেন, প্রস্তাবভাগের সেই দেবতাকে না জানিয়া যদি তদভিজ্ঞ আমার সমীপে প্রস্তাব পাঠ করিবে, [তাহা হইলে] তোমার মস্তক পতিত হইবে। উষস্তির অগোচরেও যদি তাহার

মস্তকপাত হইত, তাহা হইলে নিশ্চয়ই কেবলই কর্ম্মমাত্রাভিজ্ঞদিগের কর্ম্মানুষ্ঠানে অনধিকারই সম্ভাবিত হইত; অথচ তাহা ত অভিপ্রেত নহে; কারণ, অজ্ঞদিগেরও কর্ম্মানুষ্ঠান দেখিতে পাওয়া যায়। বিশেষতঃ [তাহাদের জন্য] দক্ষিণ-মার্গ-বোধক (ধূমাদি পথপ্রতিপাদক) শ্রুতিও রহিয়াছে। অবিদ্বান্‌দিগের যদি কর্ম্মে অধিকারই না থাকিত, তাহা হইলে কেবল একমাত্র উত্তরমার্গেরই (অর্চ্চিরাদি পথেরই) শ্রুতি থাকিত। আর এ কথাও বলা যায় না যে, কেবল স্মৃত্যুক্ত কর্ম্মের জন্যই দক্ষিণ পথ, [অপরের জন্য নহে]; কারণ, শ্রুতি আছে—'যজ্ঞ দান প্রভৃতি দ্বারা' ইত্যাদি। এখানে বিশেষ করিয়া বলা হইয়াছে যে, 'আমাকর্ত্তৃক সেইরূপে অভিহিতের—' ইতি। অতএব বিদ্বানের সমক্ষেই অজ্ঞের কর্ম্মানুষ্ঠানে অনধিকার, কিন্তু, অগ্নিহোত্র, কিংবা স্মার্ত্ত (স্মৃত্যুক্ত) কর্ম্ম ও অধ্যয়নাদি সমস্ত কর্ম্মে নহে; কারণ, বিশেষ বিশেষ ঐ সকল কর্ম্মে [অবিদ্বান্‌দিগের পক্ষেও] অনুজ্ঞা দেখিতে পাওয়া যায়; অতএব, কেবল কর্ম্মমাত্রাভিজ্ঞ লোক দিগেরও কর্ম্মে অধিকার সিদ্ধ হইল ॥ ৮৩॥৯

এবমেবোদ্গাতারমুবাচোদ্গাতর্যা দেবতোদ্গীথমন্বায়ত্তা, তাঞ্চেদবিদ্বানুদ্গাস্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি ॥ ৮৪ ॥১০॥

এবমেব প্রতিহর্ত্তারমুবাচ। প্রতিহর্ত্তর্যা দেবতা প্রতিহারমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বান্ প্রতিহরিষ্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি, তে হ সমারতাস্তূষ্ণীমাসাঞ্চক্রিরে ॥ ৮৫॥১১॥

ইতি প্রথমাধ্যায়স্য দশমঃ খণ্ডঃ ॥ ১০॥

[সঃ উষস্তি] এবং (পূর্ব্ববৎ) এব উদ্গাতারম্ (উদ্গীথপাঠকম্) উবাচ—হে উদ্গাতঃ, যা দেবতা উদ্গীথম্ অন্বায়ত্তা (অনুগতা), চেৎ (যদি) তাম্ (দেবতাম্) অবিদ্বান্ (অজানন্ সন্) উদ্গাস্যসি (উদ্গীথং গাস্যসি,) [তর্হি] তে (তব) মূর্দ্ধা (মস্তকং) বিপতিষ্যতি (ইত্যাদি পূর্ব্ববৎ)॥

এই প্রকার উদ্গাতাকে জিজ্ঞাসা করিলেন—হে উদ্গাতঃ, যে দেবতা

উদ্‌গীথে অনুগত রহিয়াছেন; তাঁহাকে না জানিয়া যদি তুমি উদ্‌গীথ গান করিবে, তাহা হইলে তোমার মস্তক পড়িয়া যাইবে॥

এবম্ (পূর্ব্ববৎ) এব প্রতিহর্ত্তারং (প্রতিহারপাঠকং) উবাচ—হে প্রতিহর্ত্তঃ, যা দেবতা প্রতিহারম্ অন্বায়ত্তা (অনুগতা), চেৎ (যদি), তাং দেবতাম্ অবিদ্বান্ প্রতিহরিষ্যসি (প্রতিহারকর্ম্ম করিষ্যসি), [তর্হি] তে (তব) মূর্দ্ধা বিপতিষ্যতি ইতি। তে (প্রস্তোতৃপ্রভৃতয়ঃ) হ, (কিল) সমারতাঃ (নিবৃত্তব্যাপারাঃ সন্তঃ) তূষ্ণীম্ আসাঞ্চক্রিরে (মৌনীভাবেন তস্থুরিত্যর্থঃ)॥

পূর্ব্বের ন্যায় প্রতিহর্ত্তাকেও জিজ্ঞাসা করিলেন—হে প্রতিহর্ত্তঃ, যে দেবতা প্রতিহারে অনুগত আছেন, তাঁহাকে না জানিয়া তুমি যদি প্রতিহারকর্ম্ম করিবে, তাহা হইলে তোমার মস্তক পড়িয়া যাইবে। তখন তাহারা স্ব স্ব কার্য্য হইতে নিবৃত্ত হইয়া তূষ্ণীম্ভাবে রহিলেন ॥

ইতি প্রথমাধ্যায়স্য দশমঃ খণ্ডঃ ॥ ১০ ॥

শাঙ্কর-ভাষ্যম্। এবমেবোদ্গাতারং প্রতিহর্ত্তারমুবাচেত্যাদি সমানমন্যৎ। তে প্রস্তোত্রাদয়ঃ কর্ম্মভ্যঃ সমারতাঃ উপরতাঃ সন্তঃ মূর্দ্ধপাতভয়াৎ তূষ্ণীমাসাঞ্চক্রিরে অন্যচ্চাকুর্ব্বন্তঃ, অর্থিত্বাৎ ॥ ৮৪-৮৫ ॥ ১০-১১॥

আনন্দগিরিঃ। তূষ্ণীমিত্যস্য অর্থমাহ—অন্যচ্চেতি। তত্র হেতুমাহ—অর্থিত্বাদিতি। তত্তদ্দেবতাবিষয়বিজ্ঞানার্থিত্বেন কর্ম্মান্তরমকুর্ব্বন্তশ্চাক্রায়ণাভিমুখাঃ স্থিতা ইত্যর্থঃ ॥ ৮৪ - ৮৫॥১০—১১॥

ভাষ্যানুবাদ। এই প্রকারই উদ্‌গাতা ও প্রতিহর্ত্তাকে জিজ্ঞাসা করিয়াছিলেন, ইত্যাদির অর্থ পূর্ব্বের ন্যায়। সেই প্রস্তোতা প্রভৃতিরা কর্ম্ম হইতে নিবৃত্ত হইয়া আর কিছু না করিয়া মস্তকপাতের ভয়ে তূষ্ণীম্ভূত হইয়া রহিলেন; কারণ, তাঁহারাও অর্থী, অর্থাৎ উষস্তির নিকট ঐ সকল দেবতা-বিষয়ক জ্ঞানলাভের প্রয়াসী, এই জন্যই চুপ করিয়া রহিলেন ॥ ৮৪—৮৫ ॥ ১০—১১

প্রথম অধ্যায়ে দশম খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ১০

প্রথমাধ্যায়স্য

## একাদশঃ খণ্ডঃ।

অথ হৈনং যজমান উবাচ। ভগবন্তং বা অহং বিবিদিষাণীতি, উষস্তিরস্মি চাক্রায়ণ ইতি হোবাচ ॥ ৮৫ ॥ ১

অথ ( অনন্তরং ) যজমানঃ ( যজ্ঞকর্ত্তা রাজা ) হ (ঐতিহ্যে ) এনম্ (উষস্তিম্) উবাচ ( উক্তবান্ ) - ভগবন্তং ( পূজার্হং ত্বাং ) বিবিদিষাণি ( বেদিতুম্ ইচ্ছামি )। [ অপরঃ ] উবাচ—চাক্রায়ণঃ ( চক্রস্য অপত্যং ) উষস্তিঃ ( এতন্নামকঃ ) অস্মি ( ভবামি ), অহম্ ইতি শেষঃ ] ইতি ॥

অনন্তর যজ্ঞকর্ত্তা রাজা তাঁহাকে বলিলেন—মহাশয়কে জানিতে ইচ্ছা করি ; তিনি বলিলেন—আমি হইতেছি চক্রের পুত্র—উষস্তি ॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ অনন্তরং হ এনম্ উষস্তিং যজমানো রাজা উবাচ—ভগবন্তং বৈ পূজাবন্তম্ অহং বিবিদিষাণি বেদিতুমিচ্ছামি, ইত্যুক্ত উষস্তিরস্মি চাক্রায়ণঃ তবাপি শ্রোত্রপথমাগতো যদি—ইতি হোবাচ উক্তবান্ ॥ ৮৫ ॥ ১॥

আনন্দগিরিঃ। অথ হৈনমিত্যাদি ব্যাকরোতি—অথেতি। প্রস্তোতৃপ্রভৃতীনাং তুষ্ণীম্ভাবাদিতি শেষঃ ॥ ৮৫॥১

ভাষ্যানুবাদ। অনন্তর যজমান (যজ্ঞকর্ত্তা) রাজা ইঁহাকে—উষস্তিকে বলিয়াছিলেন—ভগবান্‌কে অর্থাৎ পূজনীয় আপনাকে আমি জানিতে ইচ্ছা করি ; এইরূপ জিজ্ঞাসিত হইয়া [ তিনি ] বলিলেন—'আমি হইতেছি উষস্তিনামক চাক্রায়ণ, অর্থাৎ চক্রের পুত্র ; সম্ভবতঃ তোমারও শ্রোত্রপথগত হইয়া থাকিব' ॥ ৮৫॥১

স হোবাচ ভগবন্তং বা অহমেভিঃ সর্ব্বৈরার্ত্বিজ্যৈঃ পর্য্যৈষিষম্। ভগবতো বা অহমবিত্ত্যান্যানবৃষি ॥ ৮৬ ॥ ২

সঃ ( যজমানঃ ) হ ( কিল ) উবাচ—অহং ভগবন্তং ( পূজার্হং ত্বাং ) বৈ ( এব ) এভিঃ সর্ব্বৈঃ আর্ত্বিজ্যৈঃ ( ঋত্বিক্‌কর্ম্মভিঃ ) পর্য্যৈষিষম্ ( পর্য্যেষণম্—অন্বেষণং কৃতবান্ অস্মি ) ; [ এষু ঋত্বিক্‌কর্ম্মসু বরিতুং ত্বাম্ এব অন্বিষ্যমাণঃ অস্মি ], ভগবতঃ ( ভবতঃ ) অবিত্ত্যা ( অলাভেন ) বৈ ( এব ) অহং অন্যান্ ( ব্রাহ্মণান্ ) অবৃষি ( কর্ম্মসু বৃতবান্ অস্মি ) ॥

তিনি (রাজা) বলিলেন—আমি এই সমস্ত ঋত্বিক্-কর্ম্মের জন্য আপনাকেই অন্বেষণ করিয়াছিলাম; আমি আপনার অপ্রাপ্তিতেই অপর সকলকে বরণ করিয়াছি॥

**শাঙ্কর-ভাষ্যম্।** স হ যজমান উবাচ—সত্যমেবমহং ভগবন্তং বহুগুণম্ অশ্রৌষম্, সর্ব্বৈশ্চ ঋত্বিক্কর্ম্মভিঃ—আর্ত্বিজ্যৈঃ পর্য্যৈষিষং পর্য্যেষণং কৃতবান্ অস্মি; অন্বিষ্য ভগবতো বৈ অহমবিত্ত্যা অলাভেন অন্যান্ ইমান্ অবৃষি বৃতবানস্মি॥৮৬॥২

আনন্দগিরিঃ। চাক্রায়ণস্য বচনমঙ্গীকরোতি—সত্যমিতি। অঙ্গীকারমেব স্ফোরয়তি—এবমিতি। আর্ত্বিজ্যৈরিত্যস্য ব্যাখ্যানম্ ঋত্বিক্কর্ম্মভিরিতি, তদর্থমিতি যাবৎ। যদি মাম্ আর্ত্বিজ্যার্থমন্বৈষিষ্ট্বানসি, কিমিতি ইমান্ অন্যান্ বৃতবান্? ইত্যাশঙ্ক্যাহ—অন্বিষ্যেতি॥৮৬॥২

**ভাষ্যানুবাদ।** সেই যজমান (রাজা) বলিলেন, সত্যই বটে, বহুগুণসম্পন্ন আপনার নাম আমি শ্রবণ করিয়াছি; এবং সমস্ত আর্ত্বিজ্য অর্থাৎ ঋত্বিক্-কর্ম্মের জন্যও আপনার অনুসন্ধান করিয়াছি। অন্বেষণ করিয়া আপনার অপ্রাপ্তিতে অর্থাৎ অলাভে অপর ইঁহাদিগকে বরণ করিয়াছি॥ ৮৬ ॥ ২

ভগবাংস্ত্বেব মে সর্ব্বৈরার্ত্বিজ্যৈরিতি, তথেত্যথ তর্হ্যেত এব সমতিসৃষ্টাঃ স্তুবতাম্। যাবত্ত্বেভ্যো ধনং দদ্যাস্তাবন্মম দদ্যা ইতি। তথেতি হ যজমান উবাচ॥ ৮৭ ॥ ৩

[অধুনাপি] ভগবান্ (ভবান্) এব (নিশ্চয়ে) মে (মম) সর্ব্বৈঃ আর্ত্বিজ্যৈঃ (ঋত্বিক্-কর্ম্মভিঃ) [সম্পন্নঃ অস্তু], ইতি [উক্তঃ সন্ উষস্তিঃ] তথা ইতি [আহ], অথ (অনন্তরং) তর্হি (তথা সতি) এতে (ত্বয়া পূর্ব্বং বৃতাঃ) এব সমতিসৃষ্টাঃ (ময়া অনুজ্ঞাতাঃ সন্তঃ) স্তুবতাং (স্তুতিপাঠং কুর্ব্বন্তু); [পরন্তু] ত্বম্ এভ্যঃ (ঋত্বিগ্‌ভ্যঃ) যাবৎ (যৎপরিমাণং) ধনং দদ্যাঃ (প্রযচ্ছসি); তাবৎ (তৎপরিমাণং [ধনং] মম (মহ্যং) দদ্যাঃ ইতি; যজমানঃ তথা (তদ্বদেব অস্তু) ইতি হ উবাচ॥

[রাজা বলিলেন]—আপনিই আমার সমস্ত ঋত্বিক্ কর্ম্মে ব্রতী হউন; [উষস্তি বলিলেন]—তাহাই হউক; পরন্তু, তাহা হইলে ইহারাই আমার অনুমতি প্রাপ্ত হইয়া স্তুতিপাঠ করুক; কিন্তু ইহাদিগকে যে পরিমাণ ধন দান করিবে, আমাকেও সেই পরিমাণে দান করিবে; যজমান (রাজা) বলিলেন—তথাস্তু॥

**শাঙ্কর-ভাষ্যম্।** অদ্যাপি ভগবান্ তু এব মে মম সর্ব্বৈঃ আর্ত্বিজ্যৈঃ

ঋত্বিক্কর্ম্মার্থমস্তু, ইত্যুক্তঃ তথেত্যাহ' উষস্তিঃ ; কিন্তু অথৈবং তর্হি এত এব ত্বয়া পূর্ব্বং বৃতাঃ ময়া সমতিসৃষ্টাঃ ময়া সম্যক্ প্রসন্নেন অনুজ্ঞাতাঃ সন্তঃ স্তুবতাম্; ত্বয়া তু এতৎ কার্য্যম্—যাবত্ত্ব এভ্যঃ প্রস্তোত্রাদিভ্যঃ সর্ব্বেভ্যো ধনং দদ্যাঃ প্রযচ্ছসি, তাবৎ মম দদ্যাঃ ; ইত্যুক্তঃ তথেতি হ যজমান উবাচ ॥ ৮৭ ॥ ৩॥

আনন্দগিরিঃ। এবং গতে কিমধুনা কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যাহ—অদ্যাপীতি। চাক্রায়ণানুমতিং শ্রুত্বা কিমিদমিতি ব্যাকুলিতেষু প্রস্তোতৃপ্রভৃতিষু ব্রূতে—কিন্ত্বিতি। উভয়ানুমত্যপেক্ষয়ানন্তর্য্যম্। মম অলাভেন অমীষাং বৃতত্বস্য নিবৃত্তাবস্থায়ামিত্যাহ—ত্বহীতি। অনুজ্ঞাতাঃ সন্তঃ প্রস্তোত্রাদয়ঃ স্তুতিং কুর্ব্বতামিত্যাহ স্তুবতামিতি। অস্তু এবং ; ত্বদর্থং পুনর্ময়া কিং বিধেয়মিত্যাশঙ্ক্যাহ—ত্বয়া ত্বিতি ॥ ৮৭॥৩

ভাষ্যানুবাদ। এখনও আপনি আমার সমস্ত আর্ত্বিজ্য অর্থাৎ ঋত্বিক্-কর্ম্মের নিমিত্ত [ব্রতী] হউন ; ইহা কথিত হইলে, উষস্তি বলিলেন—'তথাস্তু', কিন্তু, এরূপই যদি হয়, তাহা হইলে, পূর্ব্বে তুমি যাহাদিগের বরণ করিয়াছ, তাহারাই আমাকর্ত্তৃক সমতিসৃষ্ট হইয়া—সম্পূর্ণ প্রসন্নচিত্ত আমার অনুমতি প্রাপ্ত হইয়া স্তুতি করুক ; তবে তোমাকে ইহা করিতে হইবে যে, প্রস্তোতা প্রভৃতি এই সকলকে যে পরিমাণ ধন দিবে, সেই পরিমাণ ধন আমাকেও দিবে ; এই কথার পর যজমান রাজা বলিলেন—সেইরূপই হইবে ॥৮৮॥৩

অথ হৈনং প্রস্তোতোপসসাদ ; প্রস্তোতর্যা দেবতা প্রস্তাবমন্বায়ত্তা, তাঞ্চেদবিদ্বান্ প্রস্তোষ্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি মা ভগবানবোচৎ কতমা সা দেবতেতি ॥ ৮৮ ॥ ৪

অথ (অনন্তরং) প্রস্তোতা (প্রস্তাবপাঠকঃ) হ এনম্ (উষস্তিম্) উপসসাদ (উষস্তিসমীপং জগাম) ; [ আগত্য চ উষস্তিম্ উবাচ ] —'হে প্রস্তোতঃ, যা দেবতা 'প্রস্তাবম্' (স্তুতিবিশেষম্) অন্বায়ত্তা, চেৎ (যদি) তাম্ অবিদ্বান্ (অজানন্) প্রস্তোষ্যসি,' মূর্ধা তে বিপতিষ্যতি, ইতি (এতৎ) ভগবান্ মা (মাম্), অবোচৎ ( উক্তবান্ অসি, ) [ ত্বমেব মে ব্রূহি] কতমা সা দেবতা ? ইতি ॥

অনন্তর প্রস্তোতা ইহার নিকট উপস্থিত হইলেন, [ এবং বলিলেন] আপনি যে, আমাকে বলিয়াছিলেন 'হে প্রস্তোতঃ, যে দেবতা 'প্রস্তাবে' অনুগত, সেই দেবতাকে না জানিয়া যদি তুমি প্রস্তাব পাঠ করিবে, তাহা হইলে তোমার মস্তক খসিয়া পড়িবে,' [আমি জানিতে ইচ্ছা করি,] সেই দেবতাটি কে ? ॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ হ এনম্ ঔষস্ত্যং বচঃ শ্রুত্বা প্রস্তোতা উপসসাদ উষস্তিং বিনয়েনোপজগাম; প্রস্তোতঃ যা দেবতেত্যাদি মা মাং ভগবান্ অবোচৎ পূর্ব্বম্; কতমা সা দেবতা, যা প্রস্তাবভক্তিম্ অন্বায়ত্তা ইতি ॥৮৮॥৪

আনন্দগিরিঃ। যজমানং প্রত্যুষস্তিপ্রোক্তং বচঃ শ্রুত্বানন্তরমেনমুষস্তিং প্রস্তোতা তত্ত্বব্যাখ্যার্থং বিনয়েনোপসন্নবানিত্যাহ—অথেতি। উপগতিপ্রকারমভিনয়তি—প্রস্তোতরিতি ॥ ৮৮॥৪

ভাষ্যানুবাদ। অনন্তর, প্রস্তোতা উষস্তির বাক্য শ্রবণ করিয়া তাঁহার নিকট উপস্থিত হইলেন, অর্থাৎ বিনয়পূর্ব্বক উষস্তির সমীপে সমাগত হইলেন। ভগবান্ (আপনি) আমাকে প্রথমে বলিয়াছিলেন যে,—'হে প্রস্তোতঃ, যে দেবতা' ইত্যাদি। [আমি জানিতে ইচ্ছা করি যে], যিনি প্রস্তাবভাগে অনুগত আছেন, সেই দেবতাটি কে? ॥ ৮৮ ॥ ৪

প্রাণ ইতি হোবাচ, সর্ব্বাণি হ বা ইমানি ভূতানি প্রাণমেবাভিসংবিশন্তি প্রাণমভ্যুজ্জিহতে, সৈষা দেবতা প্রস্তাবমন্বায়ত্তা, তাঞ্চেদবিদ্বান্ প্রাস্তোষ্যো মূর্দ্ধা তে ব্যপতিষ্যৎ, তথোক্তস্য ময়েতি ॥ ৮৯ ॥ ৫

প্রাণঃ [সা দেবতা] ইতি হ উবাচ (উক্তবান্) [উষস্তিঃ]। হ (যস্মাৎ) ইমানি (দৃশ্যমানানি) সর্ব্বাণি ভূতানি (স্থাবরজঙ্গমাত্মকানি) [প্রলয়কালে] প্রাণম্ এব অভি (সর্ব্বতঃ) বিশন্তি (তত্রৈব লীয়ন্তে), [উৎপত্তিকালে চ] প্রাণম্ অভি (লক্ষীকৃত্য) উজ্জিহতে (উৎপদ্যন্তে); সা এষা দেবতা (প্রাণঃ) প্রস্তাবং অন্বায়ত্তা; চেৎ (যদি) তাম্ (প্রাণদেবতাম্) অবিদ্বান্ (সন্) [ত্বং] প্রাস্তোষ্যঃ (প্রস্তবনং কৃতবান্ ভবেঃ), [তর্হি] তথা (মূর্দ্ধা তে বিপতিষ্যতি), ইতি ময়া উক্তস্য (এবং নিষিদ্ধস্য) তে (তব) মূর্দ্ধা ব্যপতিষ্যৎ (স্পষ্টমেব পতেৎ)॥

উষস্তি বলিলেন—প্রাণ [সেই দেবতা]; কারণ, স্থাবরজঙ্গমাত্মক সমস্ত ভূতই [প্রলয়কালে] প্রাণে বিলীন হয়। আবার, [উৎপত্তিকালে, প্রাণকে লক্ষ্য করিয়াই উৎপন্ন হইয়া থাকে। সেই এই দেবতা (প্রাণ) প্রস্তাবে অনুগত আছেন, তাঁহাকে না জানিয়া যদি প্রস্তাব পাঠ করিতে, তাহা হইলে আমা কর্তৃক সেইরূপে অভিহিত (নিষিদ্ধ) তোমার মস্তক নিশ্চয়ই পড়িয়া যাইত॥

শাঙ্কর-ভাষ্যম্। পৃষ্টঃ প্রাণ ইতি হোবাচ; যুক্তং প্রস্তাবস্থ প্রাণো দেবতেতি। কথম্? সর্ব্বাণি স্থাবরজঙ্গমানি ভূতানি প্রাণমেব অভিসংবিশন্তি প্রলয়কালে, প্রাণম্ অভি লক্ষয়িত্বা প্রাণাত্মনৈব উজ্জিহতে প্রাণাদেব উদ্গচ্ছন্তী-ত্যর্থঃ উৎপত্তিকালে; অতঃ সৈষা দেবতা প্রস্তাবমন্বায়ত্তা; তাং চেৎ অবিদ্বান্ ত্বং প্রাস্তোষ্যঃ প্রস্তবনং প্রস্তাবভক্তিং কৃতবানসি যদি, মূর্দ্ধা শিরঃ তে ব্যপতিষ্যং বিপতিতমভবিষ্যং তথোক্তস্য ময়া তৎকালে মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি। অতস্ত্বয়া সাধু কৃতম্; ময়া নিষিদ্ধঃ কর্ম্মণো যত্নপরমম্ অকার্ষীরিত্যভিপ্রায়ঃ ॥৮৯॥৫

আনন্দগিরিঃ। প্রতিবচনমাদায় প্র-শব্দ সামান্যং গৃহীত্বা তাৎপর্য্যমাহ—পৃষ্ট ইতি। কথঞ্চিহ প্রাণশব্দার্থো নিশ্চীয়তামিত্যাশঙ্ক্য অতএব প্রাণইতি ন্যায়েনাহ—কথমিতি। প্রাণাত্মনৈব সংবিশন্তীতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। প্রাণশব্দার্থস্য পরমাত্মত্বেন নির্ণীতত্বমতঃশব্দার্থঃ। চেচ্ছব্দার্থো যদীত্যুক্তঃ। ময়া তথোক্তস্য মূর্দ্ধা তে বিপতিষ্যতীত্যেবমুক্তস্য তব তৎকালে স্বাপরাধাবস্থায়াং মূর্দ্ধা ব্যপতিষ্যদেবেতি যোজনা। প্রমাদস্য মহতস্ত্বয়া পরিহৃতত্বাদিত্যতঃ শব্দার্থঃ ॥ ৮৮॥৫

ভাষ্যানুবাদ। জিজ্ঞাসিত [উষস্তি] বলিলেন—প্রাণ; প্রাণই যে প্রস্তাবদেবতা, ইহা যুক্তি-সম্মতও বটে। কি প্রকারে? স্থাবর-জঙ্গমাত্মক সমস্ত ভূত প্রলয়-কালে প্রাণেই সর্ব্বতোভাবে প্রবেশ করে, আবার উৎপত্তিকালেও প্রাণকে লক্ষ্য করিয়াই প্রাণস্বরূপেই অর্থাৎ প্রাণ হইতেই উদ্গত হয়; এই কারণেই সেই প্রাণদেবতা এই প্রস্তাবে অনুগত। তাঁহাকে না জানিয়া তুমি যদি প্রস্তাব করিতে অর্থাৎ স্তুতিপাঠ করিতে, [তাহা হইলে] সে সময় আমাকর্ত্তৃক 'তোমার মস্তক পড়িবে' এইরূপ অভিহিত তোমার মস্তক নিশ্চয়ই পতিত হইত। অভিপ্রায় এই যে, অতএব, আমার নিষেধের পর তুমি যে, কর্ম্ম হইতে বিরত হইয়াছ, তাহা ভালই করিয়াছ ॥ ৮৯ ॥ ৫

অথ হৈনমুদ্গাতোপসসাদ, উদ্গাতর্যা দেবতোদ্গীথমন্বায়ত্তা তাঞ্চেদবিদ্বানুদ্গাস্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি মা ভগবানবোচৎ; কতমা সা দেবতেতি ॥ ৯০ ॥ ৬

অথ (অনন্তরম্) উদ্গাতা (উদ্গীথপাঠকঃ) হ এনম্ (উষস্তিম্) উপসসাদ (তৎসমীপম্ আজগাম); [আগত্য চ উবাচ]—ভগবান্ 'উদ্গাতঃ,

যা দেবতা উদ্গীথম্ অন্বায়ত্তা,' তাং চেৎ অবিদ্বান্ উদ্গাস্যসি, মূর্দ্ধা তে বিপতিষ্যতি' ইতি মা ( মাং ) অবোচৎ ( উক্তবান্ অসি ); [ পৃচ্ছামি ]—কতমা সা দেবতা ? ইতি। [ অস্যার্থঃ পূর্ব্বমুক্তঃ ]॥

অনন্তর উদ্গাতাও উষস্তির সমীপে আগমন করিলেন, [ এবং বলিলেন যে, ] আপনি যে, আমাকে বলিয়াছিলেন, 'হে উদ্গাতঃ, কোন্ দেবতাটি উদ্গীথে অনুগত, তাঁহাকে না জানিয়া তুমি যদি উদ্গীথ গান কর, তাহা হইলে, তোমার মস্তক পড়িয়া যাইবে।' [ জিজ্ঞাসা করি, ] সেই দেবতাটি কে ?॥

শাঙ্কর-ভাষ্যম্। তথা উদ্গাতা পপ্রচ্ছ—কতমা সা উদ্গীথভক্তিমনুগতা অন্বায়ত্তা দেবতেতি॥ ১০॥ ৬

আনন্দগিরিঃ॥১০॥৬

ভাষ্যানুবাদ; উদ্গাতাও সেইরূপ জিজ্ঞাসা করিলেন—সেই উদ্গীথভক্তিতে অনুগত দেবতাটি কে ?॥ ১০॥ ৬

আদিত্য ইতি হোবাচ; সর্ব্বাণি হ বা ইমানি ভূতান্যাদিত্যমুচ্চৈঃ সন্তং গায়ন্তি, সৈষা দেবতোদ্গীথমন্বায়ত্তা, তাঞ্চেদবিদ্বানুদগাস্যো মূর্দ্ধা তে ব্যপতিষ্যৎ তথোক্তস্য ময়েতি॥ ১১॥ ৭

[ এবং পৃষ্টঃ সন্ উষস্তিঃ ] উবাচ—আদিত্যঃ ইতি। হ ( যস্মাৎ ) ইমানি সর্ব্বাণি ভূতানি উচ্চৈঃ সন্তম্ ( ঊর্দ্ধস্থম্ ) আদিত্যং গায়ন্তি ( কীর্ত্তয়ন্তি ); সা এষা দেবতা ( আদিত্যঃ ) উদ্গীথম্ অন্বায়ত্তা; তাম্ ( দেবতাম্ ) অবিদ্বান্ সন্ ত্বং চেৎ উদগাস্যঃ ( উদ্গানম্ অকার্ষীঃ ); ময়া তথা উক্তস্য তে ( তব ) মূর্দ্ধা ব্যপতিষ্যৎ ইতি॥

জিজ্ঞাসিত হইয়া উষস্তি বলিলেন—আদিত্যই [ সেই দেবতা ]; কেন না, স্থাবর-জঙ্গমাত্মক এই সমস্ত ভূতই ঊর্দ্ধস্থ আদিত্যের স্তব করিয়া থাকে। সেই এই দেবতাই উদ্গীথে অনুগত; তাঁহাকে না জানিয়া তুমি যদি উদ্গীথ গান করিতে, আমাকর্ত্তৃক সেইরূপে কথিত তোমার মস্তক নিশ্চয়ই পড়িয়া যাইত॥]

শাঙ্কর-ভাষ্যম্। পৃষ্ট আদিত্য ইতি হোবাচ। সর্ব্বাণি হ বৈ ইমানি ভূতানি

আদিত্যমুচ্চৈঃ ঊর্দ্ধং সন্তং গায়ন্তি শব্দয়ন্তি স্তুবন্তীত্যভিপ্রায়ঃ। 'উৎ-শব্দ-সামান্যাৎ, প্র-শব্দসামান্যাদিব প্রাণঃ। অতঃ "সৈষা দেবতা"ইত্যাদি পূর্ব্ববৎ॥ ৯১॥৭

আনন্দগিরিঃ। যথা প্র-শব্দসামান্যাৎ প্রাণঃ প্রস্তাব-দেবতেত্যুক্তং, তথা আদিত্যোদ্গীথয়োঃ উৎ-শব্দসামান্যাৎ উদ্গীথ-দেবতা আদিত্য ইত্যাহ—উচ্চৈরিতি। উক্তসামান্য-পরামর্শার্থোঽতঃশব্দঃ॥ ৯১॥৭

ভাষ্যানুবাদ। জিজ্ঞাসিত হইয়া [উষস্তি] বলিলেন—আদিত্য; এই সমস্ত ভূতই উপরিস্থিত আদিত্যের গান করে, অর্থাৎ স্তব করে। ['প্রস্তাব' ও প্রাণের মধ্যে] 'প্র' অক্ষরের সাদৃশ্য থাকায় প্রাণ যেমন [প্রস্তাব-দেবতা], তেমনি একই 'উৎ' অক্ষর থাকায় [ঊর্দ্ধস্থ] আদিত্য ও উদ্গীথের দেবতা, ইত্যাদির অর্থ পূর্ব্ববৎ॥ ৯১॥ ৭

অথ হৈনং প্রতিহর্ত্তোপসসাদ, প্রতিহর্ত্তর্যা দেবতা প্রতিহার-মন্বায়ত্তা, তাঞ্চেদবিদ্বান্ প্রতিহরিষ্যসি মূর্দ্ধা তে বিপতিষ্যতীতি মা ভগবানবোচৎ; কতমা সা দেবতেতি॥ ৯২॥ ৮

অথ (অনন্তরং) প্রতিহর্ত্তা হ এনম্ (উষস্তিম্) উপসসাদ, [উপসদ্য চ পপ্রচ্ছ]—'হে প্রতিহর্ত্তঃ, যা দেবতা প্রতিহারং (সামাংশবিশেষং) অন্বায়ত্তা, তাম্ অবিদ্বান্ চেৎ প্রতিহরিষ্যসি, তে (তব) মূর্দ্ধা বিপতিষ্যতি' ইতি মা (মাং) ভগবান্ অবোচৎ; [পৃচ্ছামি]—কতমা সা দেবতা? ইতি। [ব্যাখ্যা পূর্ব্ববৎ]॥

অনন্তর, প্রতিহর্ত্তা উপস্থিত হইলেন; [তিনি বলিলেন], আপনি যে, আমাকে বলিয়াছিলেন, 'হে প্রতিহর্ত্তঃ, যে দেবতা প্রতিহারে অনুগত আছেন, তাঁহাকে না জানিয়া তুমি যদি প্রতিহার কর্ম্ম কর, তাহা হইলে তোমার মস্তক পড়িয়া যাইবে; [জিজ্ঞাসা করি] সেই দেবতাটি কে?॥

শাঙ্কর-ভাষ্যম্। এবমেব অথ হ এনং প্রতিহর্ত্তা উপসসাদ; কতমা সা দেবতা প্রতিহারমন্বায়ত্তা ইতি॥ ৯২॥৮

আনন্দগিরিঃ। এবমেবেত্যস্য প্রস্তোতৃবদুদ্গাতৃবচ্চেত্যর্থঃ। ঋত্বিগ্‌ভ্যাং প্রস্তাবোদ্গীথ-দেবতয়োর্বিজ্ঞানানন্তর্যমথশব্দার্থঃ॥৯২॥৮

ভাষ্যানুবাদ। অনন্তর, প্রতিহর্ত্তাও এইরূপেই উষস্তির সমীপে উপস্থিত হইলেন, এবং বলিলেন—সেই কোন দেবতাটি প্রতিহারে অনুগত আছেন?॥ ৯২॥ ৮

অন্নমিতি হোবাচ ; সর্ব্বাণি হ বা ইমানি ভূতান্যন্নমেব প্রতিহরমাণানি জীবন্তি; সৈষা দেবতা প্রতিহারমন্বায়ত্তা, তাঞ্চেদবিদ্বান্ প্রত্যহরিষ্যো মূর্দ্ধা তে ব্যপতিষ্যৎ তথোক্তস্য ময়েতি তথোক্তস্য ময়েতি ॥ ৯৩ ॥ ৯

ইতি প্রথমাধ্যায়স্য একাদশঃ খণ্ডঃ ॥ ১১

[এবং পৃষ্টঃ উষস্তিঃ] হ উবাচ—অন্নম্ ইতি, (অন্নং সা দেবতেত্যর্থঃ) ; হ (যস্মাৎ) ইমানি সর্ব্বাণি ভূতানি (স্থাবর-জঙ্গমাত্মকানি) বৈ (এব) অন্নম্ এব (নিশ্চয়ে) প্রতিহরমাণানি (আহরণং কুর্ব্বন্তি সন্তি) জীবন্তি (প্রাণান্ ধারয়ন্তি) ; সা এষা (অন্নরূপা) দেবতা প্রতিহারম্ (তদাখ্যং সামাংশম্) অন্বায়ত্তা ; তাম্ (দেবতাম্) অবিদ্বান্ চেৎ প্রত্যহরিষ্যঃ (প্রতিহারকর্ম্ম অকার্ষীঃ), [তর্হি] ময়া তথোক্তস্য (প্রতিষিদ্ধস্য ইত্যর্থঃ) তে (তব) মূর্দ্ধা (শিরঃ) ব্যপতিষ্যৎ। দ্বিরুক্তিঃ খণ্ডসমাপ্ত্যর্থা ॥

এইরূপ জিজ্ঞাসিত হইয়া উষস্তি বলিলেন—অন্ন, অর্থাৎ অন্নই সেই দেবতা ; কারণ, এই সমস্ত প্রাণীই অন্ন আহরণ করিয়াই জীবন ধারণ করে। সেই এই অন্নদেবতাই প্রতিহারে অনুগত আছেন ; তাহাকে না জানিয়া আমাকর্ত্তৃক ঐরূপে প্রতিষিদ্ধ হইয়াও যদি তুমি প্রতিহার-কর্ম্ম করিতে, নিশ্চয়ই তোমার মস্তক পড়িয়া যাইত ॥

প্রথম অধ্যায়ে একাদশ খণ্ড ॥

শাঙ্কর-ভাষ্যম্। পৃষ্টোঽন্নমিতি হোবাচ ; সর্ব্বাণি হ বৈ ইমানি ভূতানি অন্নমেব আত্মানং প্রতি সর্ব্বতঃ প্রতিহরমাণানি জীবন্তি। সৈষা দেবতা প্রতিশব্দ-সামান্যাৎ প্রতিহারভক্তিম্ অনুগতা। সমানমন্যৎ তথোক্তস্য ময়েতি। প্রস্তাবোদ্গীথ-প্রতিহারভক্তীঃ প্রাণাদিত্যান্নদৃষ্ট্যা উপাসীতেতি সমুদায়ার্থঃ। প্রাণাদ্যাপত্তিঃ কর্ম্মসমৃদ্ধির্ব্বা ফলমিতি ॥ ৯৩ ॥ ৯

ইতি প্রথমাধ্যায়স্য একাদশঃ খণ্ডঃ ॥ ১১ ॥

আনন্দগিরিঃ। কথমন্নস্য প্রতিহারত্বং, তদাহ—সর্ব্বাণীতি। তাং চেদবিদ্বানিত্যাদি অন্তদিত্যুচ্যতে। তথোক্তস্য ময়েত্যেতদস্তমিতি শেষঃ। কীদৃক্ উপাসনমস্মিন্ প্রকরণে বিবক্ষিতম্, ইত্যাশঙ্ক্যাহ—প্রস্তাবেতি। উপাস্তিত্রয়স্য ফলং দর্শয়তি—প্রাণাদ্যেতি ॥৯৩॥৯

ইতি প্রথমাধ্যায়স্য একাদশঃ খণ্ডঃ ॥১১

ভাষ্যানুবাদ। জিজ্ঞাসিত হইয়া [উষস্তি] বলিলেন অন্ন ; এই সমস্ত ভূতই আপনার জন্য সর্ব্বতোভাবে অন্ন আহরণ করিয়া জীবন ধারণ করে। [ 'প্রতিহরণানি' কথায় ] 'প্রতি শব্দের যোগ থাকায় সেই এই দেবতা 'প্রতিহার'-ভাগে অনুগত আছেন। "তথোক্তস্য ময়া" ইত্যাদি অপর সমস্তের অর্থ পূর্ব্বের অনুরূপ। ফলিতার্থ এই যে, প্রাণ-দৃষ্টিতে 'প্রস্তাবের', আদিত্য-দৃষ্টিতে 'উদ্গীথের' এবং অন্ন-দৃষ্টিতে 'প্রতিহারের' উপাসনা করিবে। প্রাণাদিভাব-প্রাপ্তি কিংবা কর্ম্ম-সমৃদ্ধি লাভ ( কর্ম্মের অভ্যুদয় ) ইহার ফল ॥ ৯৩ ॥ ৯

প্রথমাধ্যায়ে একাদশ খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ১১



## দ্বাদশঃ খণ্ডঃ।

**অথাতঃ শৌব উদ্গীথঃ, তদ্ধ বকো দাল্ভ্যো গ্লাবো বা মৈত্রেয়ঃ স্বাধ্যায়মুদ্বব্রাজ ॥ ৯৪॥ ১**

অথ অতঃ (ইতঃ অনন্তরং) তৎ (তত্র বিষয়ে) শৌবঃ (শ্বভিঃ দৃষ্টঃ) উদ্গীথঃ (উদ্গানং) [প্রস্তূয়তে]—দাল্ভ্যঃ (দল্ভস্য অপত্যম্) বকঃ, মৈত্রেয়ঃ (মিত্রায়া অপত্যং) গ্লাবঃ বা (চ), [অথবা 'বকঃ গ্লাবশ্চ' ইত্যেকস্যৈব নামদ্বয়ং, 'দাল্ভ্যঃ মৈত্রেয়শ্চ' ইতি গোত্রদ্বয়ং সম্ভবতি, তস্য দ্ব্যামুষ্যায়ণত্বাৎ দ্বয়োরপত্যত্বাৎ], স্বাধ্যায়ম্ (উদ্গীথাধ্যয়নার্থম্) উদ্বব্রাজ (বিবিক্তদেশে গতবান্ ইত্যর্থঃ) ॥

অতঃপর, এই অন্নলাভার্থ শৌব উদ্গীথ বর্ণিত হইতেছে—তদ্বিষয়ে [এইরূপ আখ্যায়িকা আছে যে,] দল্ভ্যের পুত্র বক ও মিত্রাপুত্র গ্লাব উদ্গীথ অধ্যয়নার্থ [নির্জ্জন স্থানে] গমন করিয়াছিলেন। [এখানে বুঝিতে হইবে, দল্ভপুত্র ও বক একজন ঋষি আর মিত্রাপুত্র গ্লাব অপর একজন ঋষি, এই দুই জন; অথবা, একই ঋষির দুইটি নাম—বক ও গ্লাব; এবং দুইটি গোত্রটি—দাল্ভ্য ও মৈত্রেয়, [দ্ব্যামুষ্যায়ণ সন্তানগণ দ্বিগোত্রভাগী হইয়া থাকে] ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** অতীতে খণ্ডে অন্নাপ্রাপ্তিনিমিত্তা কষ্টাবস্থোক্তা উচ্ছিষ্টোচ্ছিষ্ট-পর্য্যুষিতভক্ষণলক্ষণা; সা মা ভূদিত্যন্নলাভায় অথ অনন্তরং শৌবঃ শ্বভির্দৃষ্ট উদ্গীথ উদ্গানং সাম অতঃ প্রস্তূয়তে। তৎ তত্র কিল বকো নামতঃ দল্ভস্যাপত্যং দাল্ভ্যঃ; গ্লাবো বা নামতঃ মিত্রায়াশ্চাপত্যং মৈত্রেয়ঃ। বা শব্দশ্চার্থে। দ্ব্যামুষ্যায়ণো হ্যসৌ; বস্তুবিষয়ে ক্রিয়াস্বিব বিকল্পানুপপত্তেঃ। দ্বিনামা দ্বিগোত্র ইত্যাদি হি স্মৃতিঃ; দৃশ্যতে চ উভয়তঃ পিণ্ডভাক্ত্বম্। উদ্গীথে বদ্ধচিত্তত্বাৎ ঋষাবনাদরাদ্বা। বাশব্দঃ স্বাধ্যায়ার্থঃ। স্বাধ্যায়ং কর্ত্তুং গ্রামাদ্বহিঃ উদ্বব্রাজ উদ্গতবান্ বিবিক্তদেশস্থোদকাভ্যাশম্। 'উদ্বব্রাজ' 'প্রতিপালয়াঞ্চকার' ইতি চ একবচনাল্লিঙ্গাৎ একোহসৌ ঋষিঃ। শ্বোদ্গীথকালপ্রতিপালনাদৃষেঃ স্বাধ্যায়করণমন্নকামনয়েতি লক্ষ্যত ইত্যভিপ্রায়তঃ ॥ ৯৪॥ ১

আনন্দগিরিঃ। পূর্ব্বোত্তরখণ্ডয়োঃ সংগতিং দর্শয়ন্ উপাসনান্তরং প্রস্তৌতি—অতীত ইতি। অন্নলাভস্যাপেক্ষিতত্বমতঃশব্দার্থঃ। প্রকারান্তরেণ উদ্গীথোপাসনমন্নকামস্য প্রস্তুত্য প্রতিপত্তিসৌকর্য্যার্থমাখ্যায়িকামাদত্তে—তত্রেত্যাদিনা। ন কেবলং দল্ভস্যাপত্যং, কিন্তু

মিত্রায়াশ্চেতি চার্থঃ। নচ সা দল্‌ভস্য পত্নীতি যুক্তম্, তথা সতি মৈত্রেয়পদস্য বৈয়র্থ্যাৎ। পত্ন্যন্তরাপত্যত্বব্যাবৃত্ত্যর্থমিতি চেৎ, ন, প্রয়োজনাভাবাৎ। নন্বত্র—বাশব্দাৎ দ্বৌ ঋষী বিবক্ষিতৌ ইতি চেৎ, ন ইত্যাহ—বাশব্দ ইতি। কথং পুনর্দল্‌ভস্যাপত্যং বকঃ তস্যার্য্যায়াঃ মিত্রায়াশ্চাপত্যং ভবিতুমুৎসহতে, তত্রাহ—দ্ব্যামুষ্যায়ণো হীতি। চৈকিতায়নো দাল্‌ভ্য ইত্যত্রোক্তমেতদিতিসূচয়িতুং হি-শব্দঃ। উদিতানুদিতহোমবৎ কেষাঞ্চিৎ দৃষ্ট্যা বকোঽসৌ, অন্যেষাং গ্লাব ইত্যেকস্মিন্নপি বিকল্পো ভবিষ্যতি, নেত্যাহ—বস্তুবিষয় ইতি। কথং পুনর্বিনা মানমেকস্যৈব দ্বিনামত্বাদ্যঙ্গীক্রিয়তে? তত্রাহ—দ্বিনামেতি। ইত্যাদি বাক্যং স্মৃতিরূপং ধর্ম্মশাস্ত্রে প্রসিদ্ধম্ ইত্যর্থঃ। দ্বিগোত্রত্বমেকস্য লোকেঽপি প্রসিদ্ধমিত্যাহ—দৃশ্যতে চেতি। যতঃ সুতো জায়তে, যেন চায়ং ধর্ম্মতো গৃহ্যতে, তয়োরুভয়োরিত্যাহ—উভয়ত্র ইতি। 'উভয়োরপ্যসৌ ঋক্‌থী পিণ্ডদাতা চ ধর্ম্মতঃ' ইতি স্মরন্তীত্যর্থঃ। দাল্‌ভ্যাদন্যো মৈত্রেয় ইত্যঙ্গীকৃত্যাহ—উদ্‌গীথ ইতি। তদুপাস্তৌ তাৎপর্য্য-মুপাবনাদরে হেতুঃ তস্মাদৃষিত্রয়মৃষিদ্বয়ং বা বিবক্ষিতম ইত্যর্থঃ। পক্ষান্তরদ্যোতনার্থো বাশব্দঃ। শ্রৌতো বাশব্দস্তর্হি কিমর্থমিত্যাশঙ্ক্য পাঠাদন্যন্ন তস্য ফলম্, ইত্যাহ—বাশব্দ ইতি। মৈত্রেয়ান্তং বাক্যং ব্যাখ্যায় স্বাধ্যায়মিত্যাদি ব্যাচষ্টে—স্বাধ্যায়মিতি। যদুক্তমৃষিরেকো বকা দশব্দৈরুচ্যতে ইতি. তত্র লিঙ্গমাহ—উদ্বব্রাজেতি। শুনামুদ্গীথঃ শৌদ্গীথঃ, তৎকালস্য প্রতিপালনং প্রতীক্ষণ-মুমেদ্যতে, তেষাং চোদ্গানমন্নার্থং, তদৃষেরপি স্বাধ্যায়করণং তদর্থমিত্যাহ—শ্বৌদ্গীথেতি। যথোক্তার্থবাচি-শব্দাভাবেঽপি সামর্থ্যাদয়মর্থো ভাতি, ইত্যাহ—অভিপ্রায়স্ত ইতি ॥৯৪॥১

ভাষ্যানুবাদ। অতীত খণ্ডে, অন্নের অলাভে উচ্ছিষ্টের উচ্ছিষ্ট ও পর্য্যুষিত [ কুল্মাষ ] ভক্ষণরূপ কষ্টকর অবস্থা বর্ণিত হইয়াছে; সেরূপ অবস্থা না হউক, এই জন্য অনন্তর অন্নলাভের উপায়ভূত শৌব অর্থাৎ কুক্কুরগণ-পরিদৃষ্ট ( ১ ) উদ্‌গীথ অর্থাৎ সামগান বর্ণিত হইতেছে।

তদ্‌বিষয়ে [ এইরূপ আখ্যায়িকা আছে ], দল্‌ভের পুত্র দাল্‌ভ্য ও মিত্রার পুত্র মৈত্রেয় বক ও গ্লাব নামক ঋষি বেদপাঠ করিবার জন্য গ্রামের বাহিরে নির্জ্জনদেশস্থ জনসমীপে গমন করিয়াছিলেন। ক্রিয়াতে যেমন বিকল্প ( দুই রকম ভাব ) চলে, বস্তু সম্বন্ধে সেরূপ বিকল্প চলিতে পারে না, অতএব [ গ্লাবঃ 'বা' ] এই 'বা' শব্দের অর্থ সমুচ্চয় [ বিকল্প নহে ]; কারণ, এই ঋষিটি দ্ব্যামুষ্যায়ণ ( ২ ); 'দুই নাম ও দুই গোত্র হয়' ইত্যাদি কথা স্মৃতিশাস্ত্রেও আছে; আর উভয় গোত্রে পিণ্ডভাগিত্ব দেখিতেও পাওয়া যায়। অথবা

---

( ১ ) তাৎপর্য্য—বক ঋষির স্বাধ্যায়ে পরিতুষ্ট মন্ত্রের ঋষি বা দেবতা কুকুরমূর্ত্তি ধারণপূর্ব্বক উদ্গীথ গান করিয়াছিলেন; এই কারণে ঐ উদ্গীথের 'শৌব' নাম হইয়াছে।

(২) তাৎপর্য্য—শ্রুতিতে, 'বক' ও 'গ্লাব' এই দুইটি নাম আর 'দাল্‌ভ্য' ও 'মৈত্রেয়', এই দুইটি গোত্রনাম ( অর্থাৎ বংশের পরিচায়ক বিশেষণ ) উল্লিখিত আছে। তন্মধ্যে দাল্‌ভ্য অর্থ—দল্‌ভ

[ প্রকৃত পক্ষে ] উদ্‌গীথ নিরূপণেই ব্যগ্র থাকায় ঋষি সম্বন্ধে অনাদর ঘটিয়াছে, [ তাই ঐরূপ নির্দ্দেশ হইয়াছে ]। বিশেষতঃ, 'উদ্‌বব্রাজ' ও 'প্রতিপালয়াঞ্চকার' এই দুই ক্রিয়াতেই একবচন থাকায় [ বুঝিতে হইবে যে, ] এই ঋষি একই, ( দুই নহে )। কুক্কুর-দৃষ্ট উদ্‌গীথ গ্রহণের জন্য কাল-প্রতীক্ষা করায় ঋষি যে অন্ন-কামনায়ই স্বাধ্যায় গ্রহণ করিয়াছিলেন, ঋষির এ অভিপ্রায়ও বেশ বুঝা যাইতেছে ॥ ৯৪ ॥ ১

তস্মৈ শ্বা শ্বেতঃ প্রাদুর্ব্বভূব, তমন্যে শ্বান উপ সমেত্যোচুরন্নং নো ভগবানাগায়তু অশনায়াম বা ইতি ॥ ৯৫ ॥ ২

প্রাতঃ তস্মৈ ( বকায় ঋষয়ে তদনুগ্রহার্থং ) শ্বেতঃ (শুভ্রঃ) শ্বা ( সারমেয়ঃ ) প্রাদুর্বভূব ( আবির্ভূতঃ বভূব ; ) অন্যে শ্বানঃ উপ সমেত্য (সমীপমাগত্য) তম্ ( শ্বেতং শ্বানম্ ) ঊচুঃ ( উক্তবন্তঃ )—ভগবান্ ( পূজার্হঃ ভবান্ ) নঃ ( অস্মভ্যম্ ) অন্নম্ আগায়তু ( সম্যক্ গানেন অন্নং সম্পাদয়তু ) ; [ যতঃ ] অশনায়াম ( অশিতুম্ ইচ্ছাম ) বৈ ( নিশ্চয়ে ) ইতি ॥

পর দিবস প্রাতঃকালে তাঁহার প্রতি অনুগ্রহার্থ শ্বেতবর্ণ কুক্কুর আবির্ভূত হইলেন ; অপর কুক্কুরসমূহ আসিয়া তাঁহাকে বলিল, আমরা বুভুক্ষিত—ভোজন করিতে ইচ্ছা করি ; আপনি আমাদের জন্য সাম গান করুন ॥

শাঙ্কর-ভাষ্যম্। স্বাধ্যায়েন তোষিতা দেবতা ঋষির্ব্বা শ্বরূপং গৃহীত্বা শ্বা শ্বেতঃ সন্ তস্মৈ ঋষয়ে তদনুগ্রহার্থং প্রাদুর্ব্বভূব প্রাদুশ্চকার। তমন্যে শুক্লং শ্বানং ক্ষুল্লকাঃ [ক্ষুদ্রকাঃ] শ্বানঃ উপসমেত্য ঊচুরুক্তবন্তঃ—অন্নং নঃ অস্মভ্যং ভগবান্ আগায়তু আগানেন নিষ্পাদয়ত্বিত্যর্থঃ। মুখ্যপ্রাণবাগাদয়ো বা প্রাণম্ অনু অন্নভুজঃ স্বাধ্যায়পরিতোষিতাঃ সন্তোঽনুগৃহ্ণীয়ুরেনং শ্বরূপমাদায়েতি যুক্তমেবং প্রতিপত্তুম্। অশনায়াম বৈ বুভুক্ষিতাঃ স্মো বৈ ইত্যেবমুক্তবন্তঃ ॥ ৯৫ ॥ ২ ॥

আনন্দগিরিঃ। তস্মা ইত্যাদি ব্যাচষ্টে—স্বাধ্যায়েনেতি। ক্ষুল্লকাঃ ক্ষুদ্রকাঃ শিশব ইতি যাবৎ। শ্বেতঃ শ্বা কশ্চিদৃষিঃ দেবতা বা। অন্যে চ শ্বানো দেবতা ঋষয়ো

---

নামক কোন ঋষিপুত্র ; আর মৈত্রেয় অর্থ— মিত্রানাম্নী কোন স্ত্রীলোকের পুত্র। এইরূপ দুই নাম ও দুই গোত্রের উল্লেখ থাকায় সহজেই মনে হইতে পারে যে, বক ও গ্লাব ভিন্নবংশীয় দুইজন পৃথক্ ঋষি। সেই আশঙ্কা অপনয়নের জন্য ভাষ্যকার বলিতেছেন যে, না—ঋষি দু জন নহে, একই ঋষির দুই নাম, এবং দ্ব্যামুষ্যায়ণত্ব নিবন্ধন দুইটি গোত্রনাম হইয়াছে। 'দ্ব্যামুষ্যায়ণ' একপ্রকার পুত্র ; অপরের পত্নীতে অপরের ঔরসে উৎপন্ন ; উভয় বংশানুসারেই তাহার পরিচয় দেওয়া হয় ; সুতরাং এখানেও তাহাই হইয়াছে।

বেত্যুক্তম্। সম্প্রতি বিবক্ষিতং পক্ষমাহ—মুখ্যেত্তি। তমুচুরিতি সম্বন্ধঃ। তানেব বিশিনষ্টি—প্রাণমন্বিতি। মুখ্যপ্রাণসহিতবাগাদিগ্রহে হেতুমাহ—স্বাধ্যায়েত্তি। অন্যথা বাক্যমনির্ধারিতার্থং স্যাদিতি ভাবঃ। কিমিত্যন্নং ভবদ্ভ্যো ময়া সম্পাদ্যতে, নহি ভবতামভোক্তৄণাং তেন কৃত্যমস্তীত্যাশঙ্ক্য ত্বন্নিষ্ঠ-চেতনদ্বারেণাস্মাকমপি ভোগসিদ্ধ্যৈ বমিত্যাহ—অশনায়াম বা ইত্যাদিনা ॥৯৫॥২

ভাষ্যানুবাদ। তাঁহার বেদাধ্যায়নে সন্তোষিত কোন দেবতা বা ঋষি কুক্কুররূপ গ্রহণ করিয়া সেই ঋষির উদ্দেশে অর্থাৎ তাঁহার প্রতি অনুগ্রহার্থ শ্বেত কুক্কুররূপে আবির্ভূত হইয়াছিলেন। অপর ক্ষুদ্র কুক্কুরসমূহ সমাগত হইয়া সেই শ্বেত কুক্কুরকে বলিয়াছিল—আমরা ভোজন করিতে ইচ্ছা করি—বুভুক্ষিত হইয়াছি; অতএব আমাদের জন্য আপনি সাম গান করুন, অর্থাৎ গানের দ্বারা অন্ন নিষ্পাদন করুন। [এখানে অপর কুক্কুর গুলিও অধ্যয়ন পরিতোষিত দেবতা বা ঋষি সমূহ, বুঝিতে হইবে]; অথবা প্রাণ ও বাগাদি ইন্দ্রিয়সমূহ প্রাণের অনুগত থাকিয়াই [আপন আপন] ভোগ গ্রহণ করিয়া থাকে; অতএব তাহারাও স্বাধ্যায় দ্বারা পরিতোষিত হইয়া কুক্কুরমূর্ত্তি পরিগ্রহ করিয়া ইহার প্রতি অনুগ্রহ প্রকাশ করিতে পারে; যুক্তিযুক্ত এরূপ অর্থও বুঝিতে পারা যায়॥ ৯৫ ॥ ২

তান্ হোবাচেহৈব মা প্রাতরুপসমীয়াতেতি। তদ্ধ বকো দাল্ভ্যো গ্লাবো বা মৈত্রেয়ঃ প্রতিপালয়াঞ্চকার ॥ ৯৬ ॥ ৩

[এবমুক্তঃ শ্বেতঃ শ্বা] তান্ (অপরান্ শুনঃ) উবাচ হ—ইহ (অস্মিন্ স্থানে) এব প্রাতঃ (প্রাতঃকালে) [যূয়ং] মা (মাম্) উপসমীয়াত (সমাগচ্ছত) ইতি। বকো দাল্ভ্যঃ গ্লাবঃ মৈত্রেয়ঃ বা (চ) তৎ (তত্র, তদাগমনং বা) প্রতিপালয়াঞ্চকার (প্রতীক্ষণং কৃতবান্)॥

এইরূপে প্রার্থিত হইয়া সেই শ্বেত কুক্কুর তাহাদিগকে বলিয়াছিল, তোমরা এখানেই প্রাতঃকালে আমার নিকট সমাগত হইও। দাল্ভ্য বক ও মৈত্রেয় গ্লাবও (সেখানে) তাঁহার আগমন প্রতীক্ষা করিয়াছিলেন॥

শাঙ্কর-ভাষ্যম্। এবমুক্তে শ্বা শ্বেতস্তান্ ক্ষুল্লকান্ শুন ইহৈব অস্মিন্নেব দেশে মা মাং প্রাতঃকালে উপসমীয়াতেতি। দৈর্ঘ্যং ছান্দসং, সমীয়াতেতি

প্রমাদপাঠো বা। প্রাতঃকালকরণং তৎকাল এব কর্ত্তব্যার্থম্, অন্নদস্থ বা সবিতুরপরাহ্ণে হনাভিমুখ্যাৎ। তৎ তত্রৈব হ বকো দাল্ভ্যো গ্লাবো বা মৈত্রেয় ঋষিঃ প্রতিপালয়াঞ্চকার প্রতীক্ষণং কৃতবানিত্যর্থঃ॥ ৯৬॥ ৩

আনন্দগিরিঃ।—কিমিতি প্রাতঃকাল-প্রতীক্ষণং কৃতম্, তত্রাহ—প্রাতরিতি। উদ্গানস্যেতি শেষঃ। প্রাতঃকালপ্রতীক্ষণকরণে কারণান্তরমাহ—অন্নদস্যেতি। তস্য বৃষ্টিদ্বারা অন্নদত্বং দ্রষ্টব্যম্। তদ্বেত্যাদি ব্যাচষ্টে—তত্রেতি। ঋষেরন্নকামত্বমিতোঽবগতম্॥ ৯৬॥৩

ভাষ্যানুবাদ। [ ক্ষুদ্র কুক্কুরগণ ] এইরূপ বলিলে পর শ্বেত কুক্কুরটি সেই ক্ষুদ্র কুক্কুরগণকে বলিল, [ তোমরা ] প্রাতঃকালে এই স্থানেই আমার নিকট উপস্থিত হইবে। প্রাতঃকালেই উদ্গীথ গান করা উচিত, এই জন্য; অথবা অপরাহ্ণকালে অন্নদাতা সূর্য্যদেব সম্মুখস্থ থাকেন না, ( পরাঙ্মুখ হন ), এই কারণে প্রাতঃকালকেই উপস্থিতির সময় করা হইয়াছে। বক ও গ্লাব-নামক দাল্ভ্য মৈত্রেয় ঋষি সেইখানেই সময় প্রতিপালন করিয়াছিলেন, অর্থাৎ অপেক্ষা করিয়াছিলেন॥ ৯৬॥৩

তে হ যথৈবেদং বহিষ্পবমানেন স্তোষ্যমাণাঃ সংরব্ধাঃ সর্পন্তীত্যেবমাসসৃপুস্তে হ সমুপবিশ্য হিং চক্রুঃ॥ ৯৭॥ ৪

ইহ ( প্রকৃতে কর্ম্মণি ) বহিষ্পবমানেন ( স্তোত্রবিশেষেণ ) স্তোষ্যমাণাঃ ( স্তুতিং করিষ্যন্তঃ ) [ উদ্গাতারঃ ] যথা ( যদ্বৎ ) ইদং ( এবংপ্রকারং ) সংরব্ধাঃ ( পরস্পরং সংলগ্নাঃ সন্তঃ ) সর্পন্তি ( পরিক্রামন্তি ), এবং ( তদ্বৎ এব )। তে ( ক্ষুদ্রাঃ শ্বানঃ ) হ ( অপি ) আ ( সমন্ততঃ ) সসৃপুঃ ( সংসর্পণং কৃতবন্তঃ ), তে ( শ্বানঃ ) হ সমুপবিশ্য ( তৎসমীপে উপবিষ্টাঃ সন্তঃ ) হিং ( তাদৃশং শব্দং ) চক্রুঃ ( কৃতবন্তঃ )॥

প্রকৃত যজ্ঞে স্তুতিকারিগণ যেরূপ বহিষ্পবমাণ স্তোত্র দ্বারা পরস্পরে সংলগ্ন হইয়া পরিক্রমণ করে, এইরূপ সেই ক্ষুদ্র কুক্কুরগণও যথাযথভাবে গমন করিয়াছিল; তাহারা উপবেশন করিয়া 'হিং' শব্দ করিয়া ছিল॥

শাঙ্কর-ভাষ্যম্। তে শ্বানঃ তত্রৈবাগত্য ঋষেঃ সমক্ষং, যথৈবেহ কর্ম্মণি বহিষ্পবমানেন স্তোত্রেণ স্তোষ্যমাণা উদ্গাতৃপুরুষাঃ সংরব্ধাঃ সংলগ্নাঃ অন্যোন্যমেব

সর্পন্তি, এবং মুখেনান্যোন্যস্য পুচ্ছং গৃহীত্বা আসস্থপুঃ অস্থপ্তবন্তঃ—পরিভ্রমণং কৃতবন্ত ইত্যর্থঃ। তে এবং সংস্থপ্য সমুপবিশ্য উপবিষ্টাঃ সন্তঃ হিং চক্রুঃ—হিঙ্কারং কৃতবন্তঃ ॥ ৯৭ ॥ ৪

আনন্দগিরিঃ।—তে হেত্যাদি ব্যাকরোতি—তে শ্বান ইতি। সমক্ষমাসস্থপুরিতি সম্বন্ধঃ। উদ্গাতৃপুরুষা ইত্যধ্বর্যুপ্রমুখা যজমানপর্য্যন্তা গৃহ্যন্তে। অন্যোন্যং সংলগ্নাঃ সর্পন্তীতি শেষঃ ॥ ৯৭॥৪

ভাষ্যানুবাদ। স্তুতিকারী উদ্গাতা পুরুষগণ অনুষ্ঠেয় কর্ম্মে যেরূপ বহিষ্পবমাণনামক স্তোত্র দ্বারা সংরব্ধ অর্থাৎ পরস্পরে সংলগ্ন হইয়া পরিভ্রমণ করে, এইপ্রকার—সেই ক্ষুদ্র কুক্কুরগণও সেখানে ঋষির সমীপে সমাগত হইয়া মুখ দ্বারা পরস্পরের পুচ্ছ গ্রহণ-পূর্ব্বক আসর্পণ—পরিভ্রমণ করিয়াছিল। তাহারা এইরূপে পরিভ্রমণের পর উপবিষ্ট হইয়া 'হিং' শব্দ করিয়াছিল, অর্থাৎ বক্ষ্যমাণ হিঙ্কার উচ্চারণ করিয়াছিল ॥ ৯৭ ॥ ৪

ওঁ মদা ৩ মোম্ ৩ পিবা ৩ মোম্ ৩ দেবো বরুণঃ প্রজাপতিঃ সবিতা ২ ন্নমিহা ২ হরদন্নপতে ৩ হন্নমিহা ২ হরা ২ হরো ৩ মিতি (*) ॥৯৮॥৫

ইতি প্রথমাধ্যায়স্য দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২ ॥

[হিঙ্কারস্বরূপমাহ—'ওম্' ইত্যাদিনা।]—ওম্ অদাম (অশনং করবাম), ওম্ পিবাম (পানং করবাম), ওম্ দেবঃ (প্রকাশমানঃ) বরুণঃ (বর্ষণকারী), প্রজাপতিঃ (অন্নাদিদানেন প্রজানাং পালকঃ), সবিতা (সর্ব্বোৎপত্তিহেতুঃ) ইহ (দেশে) অন্নম্ আহরৎ (আহরতু, প্রযচ্ছতু ইত্যর্থঃ)। [হিংকারানন্তরং পুনরপি তে উচুঃ]—হে অন্নপতে (অন্নপ্রদ, সূর্য্য!) ইহ (স্থানে)

* তাৎপর্য্য—শ্রুতিতে যে, 'ও' প্রভৃতির পর '৩' ও '২' অঙ্ক আছে; তাহা কেবল উচ্চারণগত স্বরের পরিচায়ক মাত্র। অভিপ্রায় এই যে, মন্ত্র পাঠ করিতে হইলেই উদাত্তাদি স্বরভেদ অনুসারে উচ্চারণ করিতে হয়; স্বরের ব্যতিক্রম হইলে মন্ত্রের অর্থ পর্য্যন্ত অন্যরূপ হইয়া যায়; তাহার ফলে ক্রিয়াফলও বিপরীতভাবে পরিণত হয়। এই জন্য উদাত্তাদি স্বরের পার্থক্য রক্ষা করিয়া মন্ত্র উচ্চারণ করিতে হয়। সেই স্বরগত প্রভেদ জ্ঞাপনের জন্যই ঐ তিন, দুই প্রভৃতি অঙ্ক সংযোজিত হইয়াছে। '২' অঙ্কে দুই মাত্রা—দীর্ঘ স্বর, আর '৩' অঙ্কে তিন মাত্রা—প্লুতস্বর বুঝিতে হইবে।

[ অস্মভ্যং ] অন্নং আহর ( প্রযচ্ছ ) আহর ওম্ ইতি। [ 'ওম্' শব্দঃ সবিতৃপ্রার্থনা মন্ত্রসমাপ্তিসূচকঃ, 'ইতি'শব্দশ্চ সামভক্তিবিষয়কোপাসনা-সমাপ্ত্যর্থঃ। 'আহরেতি' দ্বিরুক্তিঃ আদরার্থা ]।

[ এখন হিঙ্কারের স্বরূপ কথিত হইতেছে ]—'ওম্' ভোজন করিব, ওম্ পান করিব, ওম্ বরুণ ( বর্ষণকারী ) প্রজাগণের প্রতিপালক, সবিতা ( জগৎপ্রসবকারী ) সূর্য্যদেব এখানে [ আমাদের জন্য ] অন্নপ্রদান করুন, [ পুনশ্চ বলিলেন ] হে অন্নপতে, এখানে অন্ন প্রদান করুন, প্রদান করুন, ওম্ ইতি ॥

শাঙ্কর-ভাষ্যম্। ওম্ অদাম ওম্ পিবাম ওম্ দেবঃ দ্যোতনাৎ; বরুণঃ বর্ষণাৎ জগতঃ; প্রজাপতিঃ পালনাৎ প্রজানাম্; সবিতা প্রসবিতৃত্বাৎ সর্ব্বস্যাদিত্য উচ্যতে। এতৈঃ পর্য্যায়ৈঃ স এবম্ভূত আদিত্যোঽন্নম্ অস্মভ্যম্ ইহ আহরৎ আহরত্বিতি। তে এবং হিং কৃত্বা পুনরপ্যূচুঃ—স ত্বং হে অন্নপতে, স হি সর্ব্বস্যান্নস্য প্রসবিতৃত্বাৎ পতিঃ; ন হি তৎপাকেন বিনা প্রসূতমন্নম্ অণুমাত্রমপি জায়তে প্রাণিনাম্, অতোঽন্নপতিঃ। হে অন্নপতে অন্নমস্মভ্যম্ ইহ আহরাহরেতি; অভ্যাস আদরার্থঃ। ওমিতি ॥ ৯৮ ॥ ৫

ইতি প্রথমাধ্যায়স্য দ্বাদশখণ্ড ভাষ্যম্ ॥ ১২ ॥

আনন্দগিরিঃ।—হিংকারস্বরূপমাহ—ওমিত্যাদিনা। ত্রিবারমোঙ্কারো গানার্থমুচ্চরিতঃ। অদাম অশনং করবাম। পিবাম পানং করবামেত্যেতৎ। ইতিশব্দো হিংকারসমাপ্ত্যর্থঃ। অন্নপ্রসবিতৃত্বমাদিত্যস্য সাধয়তি—নহীতি। ইহেতি প্রকৃতদেশোক্তিঃ। ওঁকারঃ সবিতৃপ্রার্থনামন্ত্রসমাপ্ত্যর্থঃ। ভক্তিবিষয়োপাস্তিসমাপ্ত্যর্থমিতিপদম্ ॥ ৯৮॥৫

ইতি প্রথমাধ্যায়স্য দ্বাদশঃখণ্ডঃ ॥ ১২ ॥

ভাষ্যানুবাদ। [ হিঙ্কার এইরূপ ]—ওম্ [ আমরা ] ভোজন করিব, পান করিব; এক আদিত্যই দ্যুতিমান্ বলিয়া 'দেব', জগতের বর্ষণহেতু বলিয়া 'বরুণ', প্রজাগণের পালন হেতু বলিয়া 'প্রজাপতি,' এবং সর্ব্ব পদার্থ প্রসব করেন বলিয়া 'সবিতা', নামে কথিত হন। এবম্ভূত সেই আদিত্যই কথিত পর্য্যায়ক্রমে ( অর্থাৎ প্রকাশন ও বর্ষণাদি গুণযোগে ) আমাদের উদ্দেশে এখানে অন্ন আহরণ করুন। তাহারা এইরূপ হিঙ্কার করিয়া পুনশ্চ বলিয়াছিল,—হে অন্নপতে, তিনিই সর্ব্বপ্রকার অন্নের উৎপাদক বলিয়া—পতি; কারণ, তাঁহার

কিরণে পরিপক্ক না হইলে প্রাণিগণের ভোগ্য অন্ন অতি অল্পমাত্রও উৎপন্ন হয় না; কাজেই তিনি অন্নপতি। হে অন্নপতে, সেই তুমি এখানে আমাদের জন্য অন্ন প্রদান কর। [প্রার্থনায়] আদর প্রদর্শনার্থ [আহর পদের] দ্বিরুক্তি হইয়াছে। [সামভক্তির উপাসনা সমাপ্তিজ্ঞাপনার্থ ইতি-শব্দ প্রযুক্ত হইয়াছে ॥৯৮॥৫

প্রথম অধ্যায়ে দ্বাদশখণ্ডের ভাষ্যানুবাদ ॥

প্রথমাধ্যায়স্য

## ত্রয়োদশঃ খণ্ডঃ।

শাঙ্কর-ভাষ্যম্। ভক্তিবিষয়োপাসনং সামাবয়বসম্বদ্ধম্; ইত্যতঃ সামাবয়বান্তরস্তোভাক্ষরবিষয়াণি উপাসনান্তরাণি সংহতান্যুপদিশ্যন্তে অনন্তরম্, তেষাং সামাবয়বসম্বদ্ধত্বাবিশেষাৎ—

অনুবাদ।—[ পূর্ব্ব প্রদর্শিত ] ভক্তিবিষয়ক উপাসনাসমূহ সামবেদের অবয়বে ( উদ্গীথে ) সংশ্লিষ্ট; এই জন্য এখন সামেরই অপরাংশ-স্তোভাক্ষর বিষয়ে অন্যপ্রকার উপাসনা একত্র উপদিষ্ট হইতেছে; কারণ, সে সমুদয়ও সামেরই অবয়ব-সংশ্লিষ্ট ॥

অয়ং বাব লোকো হাউকারো বায়ুর্হাইকারশ্চন্দ্রমা অথকারঃ। আত্মেহকারোঽগ্নিরীকারঃ ॥ ৯৯ ॥ ১

[ উদ্গীথাদি-সামভক্তিবিষয়কমুপাসনং সমাপ্য ইদানীং সামাবয়বস্তোভাক্ষরবিষয়কমুপাসনমুচ্যতে "অয়ং বাব" ইত্যাদিভিঃ ]—অয়ং ( দৃশ্যমানঃ ) লোকঃ ( পৃথিবী ) বাব ( প্রসিদ্ধৌ ) হাউকারঃ ( রথন্তরসাম্নি প্রসিদ্ধঃ স্তোভঃ ); বায়ুঃ হাইকারঃ ( বামদেব্য-সাম্নি প্রসিদ্ধঃ স্তোভঃ ); চন্দ্রমাঃ ( চন্দ্রঃ ) অথকারঃ ( 'অথ' ইত্যেবংরূপঃ ); আত্মা (জীবঃ) ইহকারঃ ( স্তোভভেদঃ ); অগ্নিঃ ঈকারঃ ( স্তোভাংশঃ ) ॥

উদ্গীথাদিরূপ সামভক্তি অনুযায়ী উপাসনা নিরূপণ করিয়া এখন 'স্তোভ-' নামক সামাংশরূপে উপাসনা অভিহিত হইতেছে—এই পৃথিবী লোকই হাউকার, বায়ু হাইকার, চন্দ্র অথকার, আত্মা ( জীবাত্মা ) ইহকার এবং অগ্নিই ঈকার। [ অভিপ্রায় এই যে, পৃথিবী ও বায়ু প্রভৃতিতে 'হাউকারাদি স্তোভ দৃষ্টি করিবে। 'হাউকার' প্রভৃতি সমস্তই সামবেদীয় স্তোভ বিশেষ ] ॥

শাঙ্কর-ভাষ্যম্। অয়ং বাব অয়মেব লোকঃ হাউকারঃ স্তোভো রথন্তরে সাম্নি প্রসিদ্ধঃ। "ইয়ং বৈ রথন্তরং" ইত্যস্মাৎ সম্বন্ধসামান্যাৎ হাউকারস্তোভোঽয়ং

লোকঃ ইত্যেবমুপাসীত। বায়ুঃ হাউকারঃ; বামদেব্যে সামনি হাইকারঃ প্রসিদ্ধঃ। বায়্‌বপ্‌সম্বন্ধশ্চ বামদেব্যস্য সাম্নো যোনিঃ ইত্যস্মাৎ সামান্যাৎ হাইকারং বায়ুদৃষ্ট্যা উপাসীত। চন্দ্রমা অথকারঃ; চন্দ্রদৃষ্ট্যা অথকারমুপাসীত। অন্নে হীদং স্থিতম্, অন্নাত্মা চন্দ্রঃ; থকারাকারসামান্যাচ্চ। আত্মা ইহকারঃ; ইহেতি স্তোভঃ; প্রত্যক্ষো হ্যাত্মা ইহেতি ব্যপদিশ্যতে; ইহেতি চ স্তোভঃ তৎসামান্যাৎ। অগ্নিঃ ঈকারঃ ঈ-নিধনানি চাগ্নেয়ানি সর্ব্বাণি সামানি, ইত্যতস্তৎসামান্যাৎ॥ ৯৯॥ ১

আনন্দগিরিঃ।—নন্থ ভক্তিসম্বন্ধানামুপাসনানাং নীতত্বাৎ সমস্তস্যেত্যাদিবক্তব্যে কিমনন্তরখণ্ডেনেত্যাশঙ্ক্যাহ—ভক্তীতি। ইত্যতোঽস্মাৎ প্রসঙ্গাদিতি যাবৎ। ঋগক্ষরাণি গীয়ন্তে তদ্ব্যতিরিক্তানি বাচ্যশূন্যানি গীতিসিদ্ধ্যর্থানি স্তোভাক্ষরাণি পরিভাষ্যন্তে, তানি চ কর্ম্মাপূর্ব্বনির্বৃত্তিদ্বারেণ ফলবত্ত্বাদুপাস্যানি, তদুপাস্তিবিধিপরমুত্তরং বাক্যমিত্যর্থঃ। বক্ষ্যমাণোপাসনানাং প্রত্যেকং স্বাতন্ত্র্যং নাস্তীত্যাহ—সংহতানীতি। তেষামনন্তরমুপদেশে হেতুমাহ—সামাবয়বেতি। ন চৈবংবিধস্তোভো নাস্তীতি বাচ্যমিত্যাহ—রথন্তরইতি। তথাপি কথং পৃথিবীদৃষ্ট্যা যথোক্তস্তোভস্যোপাস্যত্বং, তদাহ—ইয়মিতি। ইয়ং বৈ রথন্তরমিত্যত্র পৃথিব্যা রথন্তরত্বং শ্রুতং, প্রস্তুতশ্চ স্তোভো রথন্তরে অস্তীত্যুক্তং; তথাচ, যথোক্তাৎ সম্বন্ধরূপাৎ সাদৃশ্যাৎ পৃথিবীদৃষ্ট্যা হাউকার উপাস্য ইত্যর্থঃ। কথং পুনর্বায়ুদৃষ্ট্যা হাইকারস্যোপাস্যত্বং, তত্রাহ—বায়্‌বপ্‌সম্বন্ধশ্চেতি। হাইকারো বামদেব্যে সাম্নি প্রসিদ্ধঃ। তস্য চ বায়োরপাং চ সম্বন্ধো যোনির্মৈথুনেচ্ছাবতীনামপাং বায়ুঃ পৃষ্ঠেঽভ্যবর্ত্তত, ততো বামদেব্যং সামাভবদিতি শ্রুতেঃ। তস্মাদ্‌যথোক্তাদ্‌ বামদেব্যসামসম্বন্ধসামান্যাদ্‌ বায়ুদৃষ্ট্যা হাইকারমুপাসীতেত্যর্থঃ। কথমথকারস্য চন্দ্রদৃষ্ট্যোপাসনম্, তত্রাহ—অন্নে হীতি। তথাচ থকারসামান্যাৎ যথোক্তোপাস্তিসিদ্ধিরিতিশেষঃ। থকারবদকারসামান্যাচ্চ চন্দ্রদৃষ্ট্যা অথকারমুপাসীতেত্যাহ—থকারেতি। অথকারে তাবদ্‌ ব্যক্তোঽকারোঽন্নাত্মনি চন্দ্রমস্যপি সোঽস্তীতি তদযুক্তং যথোক্তমুপাসনমিত্যর্থঃ। প্রথমমপ্রত্যক্ষঃ পশ্চাৎপ্রত্যক্ষীভবন্নিতিশেষঃ। তৎসামান্যমিহেতি ব্যপদিশ্যমানত্বম্, তস্মাদাত্মদৃষ্টিরিহেতি স্তোভে কর্ত্তব্যেত্যাহ—তৎসামান্যাদিতি। অগ্নিদৃষ্টিরীকারাখ্যে স্তোভাক্ষরে কর্ত্তব্যেত্যত্র হেতুমাহ—ঈনিধনানীতি। ঈকারো নিধীয়তে যেষু সামসু তান্যাগ্নেয়ানি প্রসিদ্ধানি। তথাচ তেষগ্নিরীকারশ্চেত্যুভয়োর্ভাবাদস্মাৎ সাদৃশ্যাদীকারমগ্নিদৃষ্ট্যোপাসীতেত্যর্থঃ॥ ৯৯॥ ১

ভাষ্যানুবাদ। এই প্রসিদ্ধ লোকই (পৃথিবীই) হাউকার স্তোভ, যাহা রথন্তর সামে প্রসিদ্ধ; 'ইহাই (পৃথিবীই) রথন্তর', এই শ্রুতিতে [পৃথিবীও রথন্তরের] এতদনুরূপ সম্বন্ধ বর্ণিত থাকায় 'হাউকার স্তোভই এই লোক' এইরূপে উপাসনা করিবে। বায়ু হইতেছেন হাইকার; বামদেব্যনামক সামে 'হাইকার' স্তোভ প্রসিদ্ধ আছে। বায়ুর সহিত জলের সম্বন্ধই বামদেব্য সামের

উৎপত্তিস্থান; এই সাদৃশ্য থাকায় বায়ুদৃষ্টিতে 'হাইকারের উপাসনা করিবে। চন্দ্রই 'অথকার', অর্থাৎ চন্দ্রবুদ্ধিতে অথকারের উপাসনা করিবে; কেননা, এই জগৎ অন্নেই অবস্থিত, চন্দ্রও সেই অন্নাত্মক; বিশেষতঃ 'অকারে' ও আকারে সাদৃশ্যও রহিয়াছে। আত্মাই 'ইহকার'। 'ইহ' একটি স্তোভ; প্রত্যক্ষভূত আত্মা 'ইহ' শব্দ দ্বারা উল্লেখিত হয়, এবং 'ইহ' স্তোভও বটে; এই সাদৃশ্য বশতঃ [ আত্মবুদ্ধিতে 'ইহ'-স্তোভের উপাসনা করিবে ]। অগ্নিই ঈকার; কারণ, সমস্ত সামই অগ্নিসম্বদ্ধ ও ঈ-নিধান, অর্থাৎ ঈকারসমন্বিত; [ এই সাদৃশ্য বশতঃ অগ্নিজ্ঞানে ঈকার স্বরূপ স্তোভের উপাসনা করিবে ॥ (১) ॥ ৯৯॥১

আদিত্য ঊকারো নিহব একারো বিশ্বেদেবা ঔহোয়িকারঃ প্রজাপতির্হিংকারঃ প্রাণঃ স্বরোঽন্নং যা বাগ্বিরাট্ ॥১০০॥২

[ইদানীং প্রকারান্তরেণ উপাসনামাহ—"আদিত্যঃ" ইত্যাদিনা।]—আদিত্যঃ (সূর্য্যঃ) ঊকার (ঊর্দ্ধত্বসামান্যাৎ আদিত্যে ঊকারাখ্য-স্তোভ-দৃষ্টিঃ কর্ত্তব্যা ইত্যর্থঃ এবং সর্ব্বত্র), নিবহঃ (আহ্বানং—আমন্ত্রণং) একারঃ (একারাত্মকঃ স্তোভঃ), বিশ্বেদেবাঃ (অগ্নিস্বাত্তাদয়ঃ) ঔহোয়িকারঃ (তৎস্বরূপঃ স্তোভঃ) প্রজাপতিঃ হিংকারঃ (হিংকারাত্মকঃ স্তোভঃ), প্রাণঃ (মুখ্যঃ প্রাণঃ) স্বরঃ (তৎস্বরূপঃ স্তোভঃ); অন্নং যা (যা স্বরূপঃ স্তোভঃ); বাক্ (বাক্যং) বিরাট্ (বাতি বিরাট্-দৃষ্টিঃ কর্ত্তব্যা ইত্যর্থঃ) ॥

১ তাৎপর্য্য—সামবেদেরই অংশ বিশেষকে 'স্তোভ' বলে। সেই স্তোভের মধ্যে 'হাউ', 'হাই', 'অথ', 'ইহ', 'ঈ' প্রভৃতি অক্ষর সমূহ সন্নিবেশিত আছে। শ্রুতি উক্ত অক্ষর সমূহকে পৃথিব্যাদি লোক মনে করিয়া উপাসনা করিতে উপদেশ করিয়াছেন। একটি বস্তুকে অপর বস্তু বলিয়া উপাসনা করিতে হইলে তাহাদের উভয়ের মধ্যে কিঞ্চিৎ সাদৃশ্য থাকা আবশ্যক হয়। ভাষ্যকার নানাপ্রকারে সেই সাদৃশ্য প্রদর্শন করিয়াছেন। যেমন—'হাউ' স্তোভকে পৃথিবী দৃষ্টিতে উপাসনা করিবে কেন, তাহার যুক্তিমূলক সাদৃশ্য প্রদর্শন করিতেছেন যে, অন্যশ্রুতি পৃথিবীকে 'রথন্তর' বলিয়া নির্দ্দেশ করিয়াছেন; 'হাউ' কথাটিও সেই রথন্তর সামেরই অন্তর্গত; অতএব রথন্তরের ন্যায় 'হাউ' কথাটিরও পৃথিবীর সহিত তুল্যসম্বন্ধ; সুতরাং 'হাউ'কে পৃথিবী মনে করিয়া উপাসনা অসঙ্গত হয় না।

এখন প্রকারান্তরে উপাসনা কথিত হইতেছে—আদিত্যই উকার, অর্থাৎ আদিত্যে উকার-স্তোভ দৃষ্টি করিতে হইবে, নিবহই একার, বিশ্বেদেবগণ ঔহোয়িকার; প্রজাপতিই হিংকার, প্রাণই স্বর, অন্নই যা, এবং বাক্ই বিরাট স্বরূপ। [এখানে, 'উকার, একার, ঔহোয়িকার, হিংকার, স্বর, যা, ও বিরাট্' এ সমস্তই স্তোভান্তর্গত]॥

**শাঙ্কর-ভাষ্যম্।** আদিত্যঃ উকারঃ; উচ্চৈরূর্দ্ধং সন্তমাদিত্যং গায়ন্তীতি উকারশ্চায়ং স্তোভঃ; আদিত্যদৈবত্যে সাম্নিস্তোভ ইত্যাদিত্য উকারঃ। নিহব ইত্যাহ্বানম্, একারঃ স্তোভঃ; এহীতি চাহ্বয়ন্তীতি তৎসামান্যাৎ। বিশ্বেদেবা ঔহোয়িকারঃ, বৈশ্বদেব্যে সাম্নি স্তোভস্য দর্শনাৎ। প্রজাপতিঃ হিঙ্কারঃ, আনিরুক্ত্যাৎ হিঙ্কারস্য চাব্যক্তত্বাৎ। প্রাণঃ স্বরঃ। স্বর ইতি স্তোভঃ। প্রাণস্য চ স্বরহেতুত্বসামান্যাৎ। অন্নং যা; যা ইতি স্তোভঃ অন্নম্; অন্নেন হীদং যাতীত্যতস্তৎসামান্যাৎ। বাগিতি স্তোভো বিরাট্ অন্নং দেবতাবিশেষো বা, বৈরাজে সাম্নি স্তোভদর্শনাৎ॥ ১০০ ॥ ২

আনন্দগিরিঃ। উকারমাদিত্যদৃষ্ট্যা কথমুপাসীতেত্যাশঙ্ক্যাহ—উচ্চৈরিতি। উকারাদিত্যয়োর্বিধান্তরেণ সাদৃশ্যমাহ—আদিত্যেতি। একারসামান্যান্নিহবদৃষ্টিরেকারে স্তোভে কার্য্যেত্যাহ—নিহব ইত্যাদিনা। ঔহোয়িকারস্য বিশ্বেদেবদৃষ্ট্যোপাস্তৌ হেতুমাহ—বৈশ্বদেব্য ইতি। প্রজাপতিদৃষ্ট্যা হিংকারোপাস্যত্বে হেতুঃ—আনিরুক্ত্যাদিতি। নীলপীতাদিরূপেণ নিরুক্ত্যবিষয়ত্বাৎ প্রজাপতেরিত্যর্থঃ। অব্যক্তত্বাৎ রূপাদিরহিতত্বাদিত্যর্থঃ। প্রাণস্য চেতি চকারাৎ স্বরস্য চেত্যর্থঃ। স্বরহেতুত্বং তন্নির্বর্ত্তকত্বেন তদাত্মকত্বম্। অন্নং যা ইতি বাক্যং ব্যাচষ্টে—যা ইতীতি। অন্নদৃষ্টির্যা ইতি স্তোভে কর্ত্তব্যেত্যত্র হেতুমাহ—অন্নেনেতি। বিরাড়্দৃষ্টির্বাগিতি স্তোভে কার্য্যেত্যত্র হেতুমাহ—বৈরাজ ইতি॥১০০॥২।

ভাষ্যানুবাদ। আদিত্যই (সূর্য্যই) উকার; অতি উর্দ্ধস্থানস্থিত আদিত্যকে গান করিয়া থাকে, [এইরূপে উকারের সহিত আদিত্যের সম্বন্ধ আছে;] এই উকারও একটি স্তোভ; আদিত্যদৈবতক সামে এই উকার স্তোভ রহিয়াছে; এইজন্য আদিত্যই স্তোভ। নিবহ শব্দ আহ্বানসূচক; একারও একটি স্তোভ; অথচ লোকেরাও 'এহি' (এস) বলিয়া আহ্বান করিয়া থাকে; এইরূপ সমান ধর্ম্ম থাকায় [একারে নিহব বুদ্ধি করিতে হয়], বিশ্বেদেবগণ ঔহোয়িকার; কেন না, বৈশ্বদৈবত-সামে ঐ স্তোভটি দৃষ্ট হয়। প্রজাপতিই হিংকার; কারণ, প্রজাপতিও অনির্ব্বাচ্য এবং হিংকারও

অব্যক্ত। প্রাণই স্বর; কারণ, স্বর একটি স্তোভ; প্রাণই সেই স্বরের হেতুভূত; সুতরাং তৎসাদৃশ্য বশতঃ [প্রাণকে স্বর বলা যাইতে পারে]। অন্নই যা, যা এই স্তোভটি অন্নস্বরূপ; কারণ, অন্নের সাহায্যেই ইহা গমন করে, এইরূপ সাধারণ ধর্ম্ম সম্বন্ধই [ঐরূপ চিন্তার কারণ]। বাক্ একটি স্তোভ, তাহাই, বিরাট্‌স্বরূপ, অথবা অন্ন অর্থ দেবতাবিশেষ, কারণ, বিরাট্‌দৈবতক সামে ঐ স্তোভ দেখিতে পাওয়া যায় * ॥ ১০০ ॥ ২

অনিরুক্তস্ত্রয়োদশঃ স্তোভঃ সঞ্চরো হুঙ্কারঃ ॥ ১০১ ॥ ৩ ॥

সঞ্চরঃ (নানারূপেণ বিকল্প্যমানঃ), অনিরুক্তঃ (ইদন্তয়া নির্দ্দেষ্টুম্ অশক্যঃ কারণস্বরূপঃ) [এব] ত্রয়োদশঃ স্তোভঃ হুংকারঃ। অনিরুক্ত-দৃষ্ট্যা হুঙ্কারমুপাসীত ইত্যাশয়ঃ ]।

নানাবিধ আকারে কল্পিত হয়, এইজন্য সঞ্চর, এবং বিশেষ করিয়া নিরূপণ করা যায় না বলিয়াই অনিরুক্ত, অর্থাৎ অনিশ্চিতরূপ ত্রয়োদশ-সংখ্যক স্তোভ—হুঙ্কার; অর্থাৎ কারণ-বুদ্ধিতে হুঙ্কারের উপাসনা করিবে॥

শাঙ্কর-ভাষ্যম্। অনিরুক্তোঽব্যক্তত্বাৎ ইদং চ ইদঞ্চেতি নির্ব্বক্তুং ন শক্যত ইত্যতঃ সঞ্চরো বিকল্প্যমানস্বরূপ ইত্যর্থঃ। কোঽসৌ? ইত্যাহ—ত্রয়োদশঃ স্তোভঃ হুঙ্কারঃ। অব্যক্তো হি অয়ম্; অতোঽনিরুক্তবিশেষ এবোপাস্য ইত্যভিপ্রায়ঃ॥ ১০১ ॥ ৩

আনন্দগিরিঃ। অনিরুক্তঃ কারণাত্মা; তস্যানিরুক্তত্বং সাধয়তি—অব্যক্তত্বাদিতি। স চানেকধা কার্য্যরূপেণ সঞ্চরতীতি সঞ্চরঃ। হুঙ্কারোঽপি শাখাভেদেন বিকল্প্যমানস্বরূপঃ, ত্রয়োদশশ্চায়ং বাগিত্যারভ্য গণ্যমানঃ, ততশ্চ কারণদৃষ্ট্যা হুঙ্কারমুপাসীতেত্যর্থঃ। উক্তমেবোপপাদয়তি—অব্যক্তো হীতি। তত্র বিকল্প্যমানত্বং হেতুঃ॥ ১০১ ॥ ৩

ভাষ্যানুবাদ। কারণ-পদার্থটি স্বতই অব্যক্ত, এবং তজ্জন্যই অনিরুক্ত; আর 'অমুক অমুক' বলিয়া নিরূপণ করিতে পারা যায় না; এইজন্য সঞ্চর অর্থাৎ উহার স্বরূপটি নানাবিধরূপে বিতর্কের

* তাৎপর্য্য—আদিত্যদৈবতক সামাংশে 'উকার' বিদ্যমান আছে; অধিকন্তু 'স্তোভ' স্বরূপ আদিত্যও উর্দ্ধে অবস্থিত; এই কারণে আদিত্যের সহিত দীর্ঘ উকারের সম্বন্ধ রহিয়াছে। উক্ত স্তোভটিও দীর্ঘ উকারাত্মক; অতএব, সেই দীর্ঘ উকার স্তোভে আদিত্য দৃষ্টি করিবে। এইরূপে 'একার' প্রভৃতিরও স্তোভত্ব বুঝিতে হইবে। যথাকথঞ্চিৎ সাদৃশ্যানুসারে তৎসমুদায়েও নিবহ্যাদি-দৃষ্টি করিতে উপদেশ করা হইয়াছে।

বিষয়ীভূত হয়। ইহা কে? তাহা বলিতেছেন—ত্রয়োদশ স্তোভ—হুঙ্কার। অভিপ্রায় এই যে, এই হুঙ্কারও [ কারণের ন্যায় ] অব্যক্ত; অতএব ইহার কোনরূপ বিশেষভাবই নিশ্চিত করা যায় না, এই ভাবেই ইহার উপাসনা করিতে হইবে॥ ১০১॥ ৩

দুগ্ধেঽস্মৈ বাগ্ দোহং যো বাচো দোহঃ, অন্নবানন্নাদো ভবতি, য এতামেবꣳ সাম্নামুপনিষদং বেদোপনিষদং বেদে তি॥ ১০২॥ ৪

ইতি প্রথমাধ্যায়স্য ত্রয়োদশঃ খণ্ডঃ॥ ১৩॥

ইতি চ্ছান্দোগ্যোপনিষদ্ব্রাহ্মণে প্রথমোঽধ্যায়ঃ (*) সমাপ্তঃ॥ ১

[ স্তোভাক্ষরোপাসনাফলমাহ—"দুগ্ধে" ইত্যাদিনা। ]—যঃ (জনঃ) এবং (উক্তপ্রকারেণ) সাম্নাম্ (সামাবয়ব-স্তোভাক্ষরাণাম্) উপনিষদং (বিজ্ঞানং) বেদ (জানাতি), বাচঃ (বাগীন্দ্রিয়স্য) যঃ দোহঃ (সারঃ), [ তং ] দোহং বাক্ অস্মৈ (বিদুষে) দুগ্ধে (দদাতীত্যর্থঃ)। [ কিঞ্চ ], সঃ (বিদ্বান্) অন্নবান্ (প্রচুরান্নসম্পন্নঃ), অন্নাদঃ (প্রভূতান্নভোক্তা চ) ভবতি। দ্বিরুক্তিঃ অধ্যায়সমাপ্ত্যর্থা।

যিনি উক্তপ্রকার সামোপনিষৎ অবগত হন; বাগিন্দ্রিয়ের যাহা দোহ বা সার, বাগিন্দ্রিয় তাহা তাহার উদ্দেশে ভোগ অর্পণ করে। বিশেষতঃ তিনি প্রচুর পরিমাণে অন্নলাভ করেন, এবং অন্ন ভোজন করেন। অধ্যায়-সমাপ্তির জন্য 'উপনিষদং বেদ' কথার দ্বিরুক্তি হইয়াছে॥

শাঙ্কর-ভাষ্যম্। স্তোভাক্ষরোপাসনাফলমাহ—দুগ্ধে অস্মৈ বাক্ দোহমিত্যাদ্যুক্তার্থম্। য এতামেবং যথোক্তলক্ষণাং সাম্নাং সামাবয়বস্তোভাক্ষরবিষয়াম্ উপনিষদং দর্শনং বেদ, তস্য এতদ্ যথোক্তং ফলমিত্যর্থঃ।

* তাৎপর্য্য—কোন কোন পুস্তকে 'অধ্যায়' শব্দের স্থলে 'প্রপাঠক' শব্দ লিখিত আছে, এবং স্বয়ং আনন্দগিরিও এই চতুর্থ শ্রুতিভাষ্যের ব্যাখ্যাপ্রসঙ্গে 'প্রপাঠক' শব্দের উল্লেখ করিয়াছেন। বহু পুস্তকের পাঠসম্মতি অনুসারে আমরা 'অধ্যায়' শব্দেরই প্রয়োগ করিলাম।

দ্বিরভ্যাসোঽধ্যায়পরিসমাপ্ত্যর্থঃ। সামাবয়বিষয়োপাসনাবিশেষপরিসমাপ্ত্যর্থ ইতিঃ শব্দ ইতি ॥ ১০২ ॥ ৪

ইতি প্রথমাধ্যায়স্য ত্রয়োদশ-খণ্ডভাষ্যম্ ॥ ১৩ ॥

ইতি শ্রীমদ্গোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীমচ্ছঙ্করভগবৎপাদকৃতৌ চ্ছান্দোগ্যোপনিষদ্বিবরণে
প্রথমোঽধ্যায়ঃ সমাপ্তঃ ॥ ১ ॥

আনন্দগিরিঃ। নৈতানি ব্যস্তান্যুপাসনানি, প্রত্যেকং ফলাশ্রবণাৎ; সমস্তং পুনরৈকমিদমুপাসনমেকফলত্বাদিত্যভিপ্রেত্যাহ—স্তোভাক্ষরেতি। উপনিষদং বেদ উপনিষদ বেদেত্যাবৃত্তেস্তাৎপর্য্যমাহ—দ্বিরভ্যাস ইতি। প্রথমপ্রপাঠকব্যাখ্যানসমাপ্তাবিতি শব্দঃ ॥ ১০২ ॥ ৪

ইতি প্রথমাধ্যায়স্য ত্রয়োদশঃ খণ্ডঃ ॥ ১৩ ॥

ভাষ্যানুবাদ। স্তোভাক্ষর উপাসনার ফল বলিতেছেন—বাগিন্দ্রিয় ইহার উদ্দেশে দোহ (দুগ্ধ—সার) দোহন করে; ইত্যাদির অর্থ পূর্ব্বেই উক্ত হইয়াছে। যিনি সামের—সামের অবয়বস্বরূপ স্তোভাক্ষরসমূহের উক্তপ্রকার উপনিষৎ অর্থাৎ দর্শন বা বিজ্ঞান অবগত হন, তাঁহার সম্বন্ধে এই যথোক্ত ফল হইয়া থাকে। অধ্যায় সমাপ্তির জন্য দ্বিরুক্তি হইয়াছে। আর সামাবয়বে সম্পাদিত বিশেষ বিশেষ উপাসনা সমাপ্তির জন্য 'ইতি' শব্দ প্রযুক্ত হইয়াছে ॥ ১০২ ॥ ৪

প্রথম অধ্যায়ে ত্রয়োদশ খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ১৩ ॥

প্রথম অধ্যায়ের ভাষ্যানুবাদ সমাপ্ত ॥ ১ ॥

# দ্বিতীয়োঽধ্যায়ঃ।

## প্রথমঃ খণ্ডঃ।

**শাঙ্করভাষ্যম্।** 'ওমিত্যেতদক্ষরম্' ইত্যাদিনা সামাবয়ববিষয়ম্ উপাসনমনেকফলম্ উপদিষ্টম্। অনন্তরঞ্চ স্তোভাক্ষরবিষয়মুপাসনমুক্তম্—সর্ব্বথাপি সাম্নৈকদেশসম্বদ্ধমেব তদিতি। অথেদানীং সমস্তে সাম্নি সমস্তসামবিষয়াণি উপাসনানি বক্ষ্যামীত্যারভতে শ্রুতিঃ। যুক্তং হি একদেশোপাসনানন্তরম্ একদেশিবিষয়ম্ উপাসনমুচ্যতে ইতি।

**অনুবাদ।** "ওম্ ইত্যেতদক্ষরম্" ইত্যাদি বাক্যে বহুবিধ ফলজনক সামাবয়ব উদ্গীথাদি-বিষয়ক উপাসনা কথিত হইয়াছে; তাহার পরেও স্তোভাক্ষর-বিষয়ক উপাসনা উক্ত হইয়াছে। ফলকথা, সে সমুদয় উপাসনাই সামাবয়ব সম্পর্কিত। তাহার পর এখন, সমস্ত সামে—সমস্ত সামবিষয়ে উপাসনা বলিব, এই উদ্দেশে শ্রুতি আরব্ধ হইতেছে। একদেশ বা অংশবিশেষের উপাসনা নিরূপণের পর যে, একদেশীর অর্থাৎ সমষ্টি-বিষয়ক উপাসনা নিরূপণ করা, ইহা সঙ্গতও বটে।

'সমস্তস্য খলু সাম্ন উপাসনং সাধু, যৎ খলু সাধু তৎ সামেত্যাচক্ষতে, যদসাধু তদসামেতি ॥ ১০৩ ॥ ১

সমস্তস্য (সর্ব্বাবয়ব-সমন্বিতস্য) সাম্নঃ উপাসনং খলু (নিশ্চয়ে) সাধু; খলু (যস্মাৎ) যৎ সাধু (উৎকৃষ্টং নির্দোষং), তৎ সাম ইতি আচক্ষতে (সামত্বেন ব্যবহরন্তি) [পণ্ডিতাঃ ইতি শেষঃ]। যৎ [চ] অসাধু (অশোভনং), তৎ অসাম ইতি [আচক্ষতে পণ্ডিতাঃ ইতি শেষঃ]॥

সমস্ত অবয়বের সহিত সামের উপাসনাই সাধু অর্থাৎ উত্তম বা ভাল; যে হেতু, জগতে যাহা ভাল, পণ্ডিতগণ তাহাই 'সাম' বলিয়া ব্যবহার করেন, আর যাহা অসাধু বা উত্তম নহে, তাহাই 'অসাম' বলিয়া নির্দেশ থাকেন॥

শাঙ্কর-ভাষ্যম্। সমস্তস্য সর্ব্বাবয়ববিশিষ্টস্য পাঞ্চভক্তিকস্য সাপ্তভক্তিকস্য চ ইত্যর্থঃ। খল্বিতি বাক্যালঙ্কারার্থঃ। সাম্ন উপাসনং সাধু। সমস্তে সাম্নি সাধুদৃষ্টিবিধিপরত্বাৎ, ন পূর্ব্বোপাসননিন্দার্থত্বং সাধুশব্দস্য। ননু পূর্ব্বত্রাবিদ্যমানং সাধুত্বং সমস্তে সাম্নি অভিধীয়তে। ন, "সাধু সামেত্যুপাস্তে" ইত্যুপসংহারাৎ। সাধুশব্দঃ শোভনবাচী; কথমবগম্যতে? ইত্যাহ—যৎ খলু লোকে সাধু শোভনম্ অনবদ্যং প্রসিদ্ধম্, তৎ সাম ইত্যাচক্ষতে কুশলাঃ; যদসাধু—বিপরীতং, তদসামেতি॥ ১০৩॥ ১

আনন্দগিরিঃ। পূর্ব্বোত্তর-প্রপাঠকয়োঃ সঙ্গতিং দর্শয়তি—ওমিত্যেতদিত্যাদিনা। সর্ব্বথাপি—সামাবয়ববিষয়ত্বে স্তোভাক্ষরবিষয়ত্বে চেত্যর্থঃ। ইতি-শব্দো হেত্বর্থঃ; যস্মাদেকদেশবিষয়াণ্যুপাসনানি বৃত্তানি, তস্মাৎ তানি সমস্তবিষয়াণি বক্তব্যানীত্যর্থঃ। একদেশোপাস্তিব্যাখ্যানন্তর্য্যমথশব্দার্থঃ। কথমুক্ত-বক্ষ্যমাণোপাসনয়োরিদং পৌর্ব্বাপর্য্যম্? তত্রাহ—যুক্তং হীতি। সমস্তস্যোপাসনং সাধ্বিতিবচনাদবয়বোপাসনং নিন্দিতত্বাদননুষ্ঠেয়মিত্যাশঙ্ক্যাহ— সমস্ত ইতি। অর্থাদস্তি নিন্দেতি শঙ্কতে—নন্বিতি। পূর্ব্বত্রাপি সাধুত্বস্য বিদ্যমানস্যৈব বিশেষণত্বেনানুপাদানান্নার্থাদপি নিন্দেতি পরিহরতি—নেত্যাদিনা। যৎ খল্বিত্যাদি ব্যাখ্যাতুং পাতনিকামাহ—সাধুশব্দ ইতি। বাক্যমবতার্য্য ব্যাচষ্টে—কথমিত্যাদিনা॥ ১০৩॥ ১

ভাষ্যানুবাদ। সমস্ত অর্থ সমস্ত অবয়বযুক্ত অর্থাৎ পঞ্চভক্তি এবং সপ্তভক্তিযুক্ত *; 'খলু' শব্দটি বাক্যের শোভাবর্দ্ধনার্থ প্রযুক্ত, (উহার অন্য কোনও অর্থ নাই)। সামের উপাসনা সাধু (উত্তম); সমগ্র সামে সাধুত্বদৃষ্টি বিধানেই 'সাধু' শব্দের তাৎপর্য্য; সুতরাং পূর্ব্বোক্ত অবয়বোপাসনার নিন্দাকরা ইহার অর্থ নহে। ভাল, পূর্ব্বকথিত উপাসনায় সাধুত্ব যখন অভিহিত হয় নাই, তখন ফলে-ফলেইত সমগ্র সামের উপাসনায় সাধুত্ব বিহিত হইতেছে? না,—পরে যখন 'সামকে সাধু বলিয়া উপাসনা করিবে', এইরূপে উপসংহার করিয়াছেন, তখন এই 'সাধু' শব্দটি শোভন অর্থবোধকমাত্র, ['অনিন্দিত' অর্থবোধক নহে]। আচ্ছা, এরূপ অর্থ জানা যায় কিরূপে? [তদুত্তরে] বলিতেছেন—যাহা জগতে সাধু—শোভন অর্থাৎ নির্দ্দোষ বলিয়া প্রসিদ্ধ, কুশলগণ অর্থাৎ পণ্ডিতগণ তাহাই

* তাৎপর্য্য—ভক্তি অর্থ কে সামের অংশবিশেষ, তাহা প্রথমেই বলা হইয়াছে। তাহাও আবার কোনস্থলে পাঁচটি বা সাতটি ভাগে বিভক্ত রহিছে। এখানে সেই সমস্ত সাম বুঝাইবার জন্য ভাষ্যকার 'পাঞ্চভক্তিক' ও 'সাপ্তভক্তিক' শব্দের ব্যবহার করিয়াছেন।

'সাম' বলিয়া থাকেন ; আর যাহা অসাধু, অর্থাৎ শোভনের বিপরীত, তাহাই 'অসাম' [ বলিয়া থাকেন ] ॥ ১০৩ ॥ ১

'তদ্ধুতাপ্যাহুঃ সাম্নৈনমুপাগাদিতি—সাধুনৈনমুপাগাদিত্যেব তদাহুরসাম্নৈনমুপাগাদিত্যসাধুনৈনমুপাগাদিত্যেব তদাহুঃ॥১০৪॥২

তৎ ( তত্র—সাধ্বসাধু-বিচারণে ) উত ( বিতর্কে ) আহুঃ ( কথয়ন্তি ) অপি ( সম্ভাবনায়াং ) [ জনা ইতি শেষঃ ],—সাম্না ( শোভনবৃত্ত্যা ) এনং ( রাজানম্ অন্যং বা ) উপাগাৎ ( উপগতবান্ প্রাপ্তঃ ) ইতি যৎ, তৎ সাধুনা ( শোভনব্যবহারেণ ) এনম্ উপাগাৎ ইতি এব ( অবধারণে ) আহুঃ ( কথয়ন্তি, নতু অন্যদিত্যাশয়ঃ ) [ জনাঃ ইতি শেষঃ ]। [ তথা ] অসাম্না ( অশোভনবৃত্ত্যা ) এনম্ ( জনম্ ) উপাগাৎ ইতি [ চ যৎ আহুঃ ], তৎ [ খলু ] অসাধুনা ( অভদ্র ব্যবহারেণ ) এনম্ উপাগাৎ ইতি এব ( অবধারণে ) আহুঃ ॥

এই সাধু ও অসাধু বিভাগ সম্বন্ধে লোকেরাও যে বলিয়া থাকে—[এই ব্যক্তি], 'সাম' দ্বারা ইহাকে প্রাপ্ত হইয়াছে,—[ ইহাতেও ] এই কথাই বলিয়া থাকে যে, 'সাধু বৃত্তি বা সদ্ব্যবহার দ্বারাই ইহাকে প্রাপ্ত হইয়াছে', আর যে 'অসাম' দ্বারা ইহাকে প্রাপ্ত হইয়াছে, বলিয়া থাকে ; তাহাতেও এই কথাই বলিয়া থাকে যে, অসাধু ব্যবহার দ্বারা ইহাকে প্রাপ্ত হইয়াছে ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** তৎ তত্রৈব সাধ্বসাধুবিবেককরণে উতাপ্যাহুঃ—সাম্না এনং রাজানং সামন্তঞ্চ উপাগাৎ উপগতবান্। কোঽসৌ ? যতঃ অসাধুত্ব-প্রাপ্ত্যাশঙ্কা, স ইত্যভিপ্রায়ঃ। শোভনাভিপ্রায়েণ সাধুনৈনম্ উপাগাদিত্যেব তৎ তত্রাহুঃ লৌকিকা বন্ধনাদ্যসাধুকার্য্যমপশ্যন্তঃ। যত্র পুনর্বিপর্য্যয়েণ বন্ধনাদ্য-সাধুকার্য্যং পশ্যন্তি, তত্র অসাম্না এনমুপাগাদিতি অসাধুনৈনম্ উপাগাদিত্যেব তদাহুঃ ॥ ১০৪ ॥ ২

আনন্দগিরিঃ। কিং পুনরেবং বিবেক:করণে কারণমিত্যাশঙ্ক্যাহ—তত্তত্রেতি। বিবেককরণোপায়ভেদবিকল্পার্থমুতেতি উভয়ত্র পদম্। সাম্নৈনমিত্যাদিনা সাধুনেত্যাদিবাক্যস্য পৌনরুক্ত্যমাশঙ্ক্য ব্যাখ্যাব্যাখ্যেয়ভাবান্নৈবমিত্যাহ—শোভনেতি। শোভনকার্য্যদর্শনেসতীতি যাবৎ। তত্রৈব হেত্বন্তরমাহ—বন্ধনাদীতি। অসাম্নেত্যাদি ব্যাচষ্টে—যত্রেতি ॥১০৪॥ ২

**ভাষ্যানুবাদ।** সেই বিষয়ে অর্থাৎ সাধু ও অসাধু ব্যবহারের

পার্থক্যকরণকালে [ লোকেরা ] বলিয়াও থাকে যে, 'সাম' * দ্বারা এই রাজাকে কিংবা সামন্তকে ( অধীন রাজাকে ) উপগত—প্রাপ্ত হইয়াছেন। ইনি কে? যাহার নিকট হইতে অসাধু ব্যবহার প্রাপ্তির সম্ভাবনা ছিল, সেই লোক। অভিপ্রায় এই যে, জনসাধারণ বন্ধনাদিরূপ কোনও অসাধু ( মন্দ ) কার্য্য না দেখিয়া, এই কথাই বলিয়া থাকে যে, শোভনভাবে ( অদুষ্ট অভিপ্রায়ে ) অর্থাৎ সাধু ব্যবহারেই ইহাকে প্রাপ্ত হইয়াছেন ( ইহার আশ্রয় লইয়াছেন )। পক্ষান্তরে, যেখানে বন্ধনাদি অসাধু কার্য্য দর্শন করে, সেখানে [ তাহারা ] বলিয়া থাকে যে, 'অসাম' দ্বারা ইহাকে প্রাপ্ত হইয়াছে অর্থাৎ অসাধু ভাবেই ইহাকে প্রাপ্ত হইয়াছে, এই কথাই বলিয়া থাকে ॥ ১০৪ ॥ ২

অথোতাপ্যাহুঃ সাম নো বতেতি, যৎ সাধু ভবতি সাধু বতেত্যেব তদাহুঃ। অসাম নো বতেতি যদসাধু ভবত্যসাধু বতেত্যেব তদাহুঃ ॥ ১০৫ ॥ ৩

অথ ( প্রকারান্তরে ) তৎ ( তত্র ) উত ( বিতর্কে ) আহুঃ ( কথয়ন্তি ) অপি [ লোকাঃ ]—নঃ ( অস্মাকং ) বত ( কৃপা-সম্পাদনে ) সাম [ সংবৃত্তং ] ইতি; তৎ [ খলু ] যৎ সাধু ( শোভনং ) ভবতি, সাধু বত ইতি এব তৎ আহুঃ। [ তথা ] নঃ ( অস্মাকং ) অসাম বত [ সংবৃত্তং ] ইতি, যৎ অসাধু ভবতি, আসাধু ত ইতি এব তৎ আহুঃ ॥

প্রকারান্তরে [ বলা হইতেছে, ] লোকসমূহ যে বলিয়াথাকে, আমাদের সম্বন্ধে সাম সিদ্ধ হইয়াছে; যাহা সাধু ( শোভন ) হয়, [ ঐ কথায় ] তাহাই প্রকাশ করিয়া থাকে। [ আর যে, ] আমাদের 'অসাম' সিদ্ধ হইয়াছে, বলা হইয়া থাকে; যাহা অসাধু ( ভাল নহে ) তাহাই 'অসাধু বত' কথায় প্রকাশ করিয়া থাকে ॥

* তাৎপর্য্য—'সাম' অর্থ সান্ত্ব, অর্থাৎ সন্তোষ বা প্রীতিপূর্ব্বক ব্যবহার। সাম, দান, ভেদ, দণ্ড, এই চতুর্ব্বিধ উপায়ের অন্তর্গত 'সাম' শব্দের অর্থও ঐ প্রকার। এইজন্যই দান, ভেদ ও দণ্ড, এই উপায়ত্রয় অপেক্ষা 'সাম' উপায়ই সর্ব্বোৎকৃষ্ট বলিয়া বর্ণিত হইয়াছে। সেই কারণ এখানে বেদরূপী সামকেও 'সাধু' ( শোভন ) শব্দে নির্দ্দেশ করিয়াছেন।

শাঙ্কর-ভাষ্যম্। অথোতাপ্যাহুঃ স্বসংবেদ্যং সাম নোঽস্মাকং বতেতি অনুকম্পয়ন্তঃ সংবৃত্তমিত্যাহুঃ। এতত্তৈরুক্তং ভবতি—যৎ সাধু ভবতি সাধু বতেত্যেব তদাহুঃ; বিপর্য্যয়ে জাতে অসাম নো বতেতি; যদসাধু ভবত্যসাধু বতেত্যেব তদাহুঃ। তস্মাৎ সাম-সাধুশব্দয়োরেকার্থত্বং সিদ্ধম্॥ ১০৫॥ ৩

আনন্দগিরিঃ। কার্য্যগম্যং সাধুত্বমসাধুত্বং চোক্ত্বা স্বানুভবগম্যং তদুপন্যস্যতি—অথেতি। কার্য্যাৎ তস্য সাধুত্বাদিবিবেকানন্তর্য্যমথশব্দার্থঃ। স্বসংবেদ্যং সাধুত্বমসাধুত্বং চেতি শেষঃ। তত্র সাধুত্বং স্বানুভবসিদ্ধমিত্যেতদ্ ব্যুৎপাদয়তি—সামেতি। যৎ সাধ্বিত্যাদি বাক্যস্য পূর্ব্বেণ পৌনরুক্ত্যমাশঙ্ক্যাহ—এতদিতি। অসামেত্যাদি ব্যাচষ্টে—বিপর্য্যয় ইতি। বতেত্যাহুরিতি সম্বন্ধঃ। কিং তৈরুক্তং ভবতি, তদাহ—যদসাধ্বিতি। সাধুশব্দঃ শোভনবাচীত্যুক্তমুপসংহরতি—তস্মাদিতি॥ ১০৫॥৩

ভাষ্যানুবাদ। প্রকারান্তরে লোকেরা এরূপও বলিয়া থাকে যে, স্বানুভবগম্য 'সাম' আমাদের সম্পন্ন হইয়াছে। 'বত' অর্থ কৃপাপ্রকাশক। [যাহারা ঐরূপ বলে,] তাহারা এই কথাই বলিয়া থাকে যে, যাহা সাধু (উত্তম) হয়, 'সাধু বত' এইরূপে তাহাই প্রকাশ করিয়া থাকে; বিপরীত (অসাধু) হইলে বলে—আমাদের অসাম; অর্থাৎ যাহা সাম নহে, 'অসাধু বত' বলিয়া তাহাই প্রকাশ করিয়া থাকে; অতএব, সাম ও সাধু শব্দ যে, একার্থবোধক, ইহা সিদ্ধ হইল॥ ১০৫॥ ৩

স য এতদেবং বিদ্বান্ সাধু সামেত্যুপাস্তেঽভ্যাশো হ যদেনꣳ সাধবো ধর্ম্মা আ চ গচ্ছেয়ুরুপ চ নমেয়ুঃ॥ ১০৬॥৪

ইতি দ্বিতীয়াধ্যায়স্য প্রথমঃ খণ্ডঃ॥ ১॥

সঃ যঃ (যঃ কশ্চিৎ) এতৎ (সাম) এবং (সাধুগুণযুক্তং) বিদ্বান্ (জানন্ সন্) 'সাধু সাম' ইতি উপাস্তে, এনং (উপাসকং) সাধবঃ ধর্ম্মাঃ (গুণাঃ) অভ্যাশঃ (শীঘ্রং) হ (এব) যৎ (ক্রিয়াবিশেষণং) আগচ্ছেয়ুঃ চ (আপ্নুয়ুঃ চ) উপ চ নমেয়ুঃ ('উপনমেয়ুশ্চ উপভোগ্যাশ্চ ভবেয়ুরিত্যর্থঃ)॥

যে কোন লোক সামকে এরূপে জানিয়া সাধুত্ব-গুণবিশিষ্ট বলিয়া সামের উপাসনা করে; অবিলম্বে তাহার নিকট উত্তম গুণসমূহ উপস্থিত হয় এবং তাহার উপভোগ্য হয়॥

শাঙ্কর-ভাষ্যম্। অতঃ স যঃ কশ্চিৎ সাধু সামেতি সাধুগুণবৎ সামেতি উপাস্তে সমস্তং সাম সাধুগুণবদ্ বিদ্বান্, তস্যৈতৎ ফলম্—অভ্যাশো হ ক্ষিপ্রং হ; যদিতি

ক্রিয়াবিশেষণার্থম্। এনম্ উপাসকং সাধবঃ শোভনাঃ ধর্ম্মাঃ শ্রুতিস্মৃত্যবিরুদ্ধাঃ ত্বা চ গচ্ছেয়ুঃ আগচ্ছেয়ুশ্চ ; ন কেবলমাগচ্ছেয়ুঃ, উপ চ নমেয়ুঃ উপনমেয়ুশ্চ, ভোগ্যত্বেন উপতিষ্ঠেয়ুরিত্যর্থঃ ॥ ১০৭ ॥ ৪

ইতি দ্বিতীয়াধ্যায়ে প্রথমখণ্ডভাষ্যম্ ॥ ১ ॥

আনন্দগিরিঃ। তয়োরেকার্থত্বমতঃশব্দার্থঃ। উপাসকমেব বিশিনষ্টি—সমস্তমিতি। আগচ্ছেয়ুরিতি যত্তৎ ক্ষিপ্রমেবেতি ক্রিয়াবিশেষণত্বং যদিত্যস্য দ্রষ্টব্যম্ ॥ ১০৭ ॥ ৪

ইতি দ্বিতীয়াধ্যায়স্য প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

ভাষ্যানুবাদ। অতএব, যে কোনও লোক সমস্ত সামকে সাধুত্বগুণ সম্পন্ন বলিয়া অবগত হইয়া, সামকে সাধু বলিয়া অর্থাৎ 'সাম সাধুত্বগুণবান্' এইরূপে উপাসনা করে, তাহার এই ফল হয় যে, শীঘ্রই শ্রুতিস্মৃতিসম্মত সাধু অর্থাৎ শোভন ধর্ম্মসমূহ (গুণসমূহ) এই উপাসককে প্রাপ্ত হয়, কেবল প্রাপ্ত হয় না—উপনতও হয় অর্থাৎ তাহার ভোগ্যরূপেও উপস্থিত হয়। 'যৎ' শব্দটি 'আগমন' ও 'উপভোগ' ক্রিয়ার বিশেষণার্থ প্রযুক্ত হইয়াছে ॥ ১০৭ ॥ ৪

ইতি দ্বিতীয় অধ্যায়ের প্রথম খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ১ ॥

---

# দ্বিতীয়ঃ খণ্ডঃ।

লোকেষু পঞ্চবিধꣳ সামোপাসীত; পৃথিবী হিঙ্কারঃ। অগ্নিঃ প্রস্তাবোঽন্তরিক্ষমুদ্গীথ আদিত্যঃ প্রতিহারো দ্যৌর্নিধন-মিত্যূর্দ্ধেষু॥ ১০৮॥১

[ইদানীং সাধুদৃষ্টি-বিষয়ত্বয়া উপাস্যানি সমস্তানি সামানি উচ্যন্তে—"লোকেষু" ইত্যাদিনা।]—লোকেষু (পৃথিব্যাদিষু) পঞ্চবিধং (পঞ্চভক্তিযুক্তং—পঞ্চপ্রকারং) সাম উপাসীত [সাধক ইতি শেষঃ]। [তদ্ যথা]—পৃথিবী হিংকারঃ; (হিঙ্কারে পৃথিবী-দৃষ্টিঃ কর্ত্তব্যা ইত্যর্থঃ)। [তথা], অগ্নিঃ প্রস্তাবঃ, (প্রস্তাবে অগ্নি-দৃষ্টিঃ কর্ত্তব্যা ইত্যর্থঃ)। অন্তরিক্ষম্ উদ্গীথঃ (উদ্গীথে আকাশ-দৃষ্টিঃ কর্ত্তব্যা ইত্যর্থঃ) আদিত্যঃ প্রতিহারঃ, (প্রতিহারে আদিত্যবুদ্ধিঃ কর্ত্তব্যা); দ্যৌঃ নিধনং (নিধনে স্বর্গ-দৃষ্টিঃ কর্ত্তব্যা ইত্যর্থঃ)। ইতি (এতং উপাসনম্) ঊর্দ্ধেষু ঊর্দ্ধস্থিতেষু (লোকেষু) উপদিষ্টম্ ইত্যাশয়ঃ

সমস্ত সামে সাধুদৃষ্টিতে যেরূপে উপাসনা করিতে হইবে, তাহা কথিত হইতেছে—পৃথিব্যাদি লোকদৃষ্টিতে পঞ্চবিধ সামের উপাসনা করিবে। [যথা]—পৃথিবীই হিংকার, অগ্নিই প্রস্তাব, অন্তরিক্ষই উদ্গীথ, আদিত্যই প্রতিহার, এবং দ্যুলোকই (স্বর্গই) নিধন; ইহা ঊর্দ্ধস্থ লোক বিষয়ে উপাসনা। হিংকারাদি সামভক্তিতে পৃথিবীপ্রভৃতি লোক-দৃষ্টি করিবে॥

**শাঙ্কর-ভাষ্যম্।** কানি পুনস্তানি সাধুদৃষ্টিবিশিষ্টানি সমস্তানি সামান্যুপাস্যা-নীতি, ইমানি তান্যুচ্যন্তে—'লোকেষু পঞ্চবিধম্'ইত্যাদীনি। নন্বু লোকাদিদৃষ্ট্যা তান্যুপাস্যানি সাধুদৃষ্ট্যা চেতি বিরুদ্ধম্; ন, সাধ্বর্থস্য লোকাদিকার্য্যেষু কারণ-ত্বানুগতত্বাৎ—মৃদাদিবদ্ ঘটাদিবিকারেষু। সাধুশব্দবাচ্যোঽর্থো ধর্ম্মো ব্রহ্ম বা সর্ব্বথাপি লোকাদিকার্য্যেষ্বনুগতম্। অতো যথা যত্র ঘটাদিদৃষ্টিঃ মৃদাদিদৃষ্ট্যানুগতৈব সা, তথা সাধুদৃষ্ট্যানুগতৈব লোকাদিদৃষ্টিঃ—ধর্ম্মাদিকার্য্যত্বাৎ লোকাদীনাম্। যদ্যপি কারণত্বমবিশিষ্টং ব্রহ্ম-ধর্ম্ময়োঃ, তথাপি ধর্ম্ম এব সাধুশব্দবাচ্য ইতি যুক্তম্, "সাধুকারী সাধুর্ভবতি" ইতি ধর্ম্মবিষয়ে সাধুশব্দপ্রয়োগাৎ।

নন্বু লোকাদিকার্য্যেষু কারণস্যানুগতত্বাদর্থপ্রাপ্তৈব তদ্দৃষ্টিরিতি .. 'সাধু

সামেত্যুপাস্তে” ইতি ন বক্তব্যম্; ন, শাস্ত্রগম্যত্বাৎ তদ্দৃষ্টেঃ; সর্ব্বত্র হি শাস্ত্রপ্রাপিতা এব ধর্ম্মা উপাস্যা ন বিদ্যমানা অপ্যশাস্ত্রীয়াঃ।

লোকেষু পৃথিব্যাদিষু পঞ্চবিধং পঞ্চভক্তিভেদেন পঞ্চপ্রকারং সাধু সমস্তং সামোপাসীত। কথম্? পৃথিবী হিঙ্কারঃ। লোকেষ্বিতি যা সপ্তমী, তাং প্রথমাত্বেন বিপরিণময্য পৃথিব্যাদিদৃষ্ট্যা হিঙ্কারে "পৃথিবী হিঙ্কারঃ" ইত্যুপাসীত। ব্যত্যস্য বা সপ্তমীশ্রুতিং লোকবিষয়াং হিঙ্কারাদিষু পৃথিব্যাদিদৃষ্টিং কৃত্বা উপাসীত। তত্র পৃথিবী হিঙ্কারঃ, প্রাথম্যসামান্যাৎ। অগ্নিঃ প্রস্তাবঃ; অগ্নৌ হি কর্ম্মাণি প্রস্তূয়ন্তে। প্রস্তাবশ্চ ভক্তিঃ। অন্তরিক্ষমুদ্গীথঃ; অন্তরিক্ষং হি গগনম্; গকারবিশিষ্টশ্চোদ্গীথঃ। আদিত্যঃ প্রতিহারঃ; প্রতিপ্রাণ্যভিমুখত্বাৎ মাং প্রতি মাং প্রতীতি। দ্যৌঃ নিধনম্; দিবি নিধীয়ন্তে হি ইতো গতাঃ; ইত্যূর্দ্ধ্বেষু ঊর্দ্ধ্বংগতেষু লোকদৃষ্ট্যা সামোপাসনম্ ॥ ১০৮॥ ১

আনন্দগিরিঃ। একস্যোভয়দৃষ্টিবিষয়ত্বমযুক্তম্; নহি ঘটদৃষ্টিগোচরঃ সন্ পটদৃষ্টেরপি গোচরঃ স্যাদিতি শঙ্কতে—নম্বিতি। একস্মিন্নপি প্রস্তুতং দৃষ্টিদ্বয়মবিরুদ্ধমিতি সমাধত্তে—ন সাধ্বর্থস্যেতি। যথা ঘটাদিষু মৃদাদ্যনুগতং, তথা সাধুশব্দার্থস্য কারণস্য লোকাদিষু কার্য্যেষ্বনুগতত্বাৎ তদ্দৃষ্টৌ সাধুদৃষ্টেরনুগমান্ন দৃষ্টিদ্বয়স্যৈকত্র বিরোধোঽস্তীত্যর্থঃ। তদেব স্ফুটয়তি—সাধুশব্দেতি। সাধ্বর্থস্য লোকেষ্বনুগতিরপিশব্দার্থঃ। যত্রেতি দেবদত্তোক্তিঃ। সা ঘটাদিদৃষ্টি স্তত্রেতি শেষঃ। নন্তু সাধুশব্দার্থয়োর্ধর্ম্মব্রহ্মণোস্তুল্যং কারণত্বম্। তথা চাত্র সাধুশব্দার্থো ন ব্যবস্থিতঃ স্যাৎ, অন্যাযাং চানেকার্থত্বমিত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। ধর্ম্ম এবেত্যত্র তথাপীতি চ বক্তব্যম্। ব্রহ্মণি তু পরমানন্দে সাধুশব্দো ভক্ত্যা গময়িতব্যঃ। ন চ ধর্ম্মস্য নিমিত্তকারণত্বান্ন কার্য্যেঽনুগতিরিতি বাচ্যম্; কর্ম্মাপূর্ব্বসহিত-দধিপয়ঃপ্রভৃত্যবয়বসমুদায়স্য ধর্ম্মত্বাৎ, তৎপরিণামত্বাচ্চ কার্য্যস্য তত্র তদনুগতিসিদ্ধেরিতি দ্রষ্টব্যম্। অপূর্ব্বত্বাভাবেন বিধিমাক্ষিপতি—নম্বিতি। কারণানুগমস্যানুমানিকত্বেঽপি তদ্দৃষ্টিকরণমপূর্ব্বমেবেতি পরিহরতি—ন, শাস্ত্রগম্যত্বাদিতি। যশ্চার্থাদর্থো ন স চোদনার্থ ইতি ন্যায়েনোক্তং বিবৃণোতি—সর্ব্বত্রেতি।

লোকেষ্বিত্যাদিবাক্যে পঞ্চবিধসামদৃষ্ট্যা লোকানামুপাস্যত্বপ্রতীতেরত্রাপি হিংকারদৃষ্ট্যা পৃথিব্যা ধ্যেয়ত্বে প্রাপ্তে প্রত্যাহ—লোকেম্বিতীতি। লোকাঃ পঞ্চবিধং সামেত্যুপাসীতেতি বিভক্তিবিপরিণামেন প্রথমবাক্যার্থপর্য্যবসানাৎ তদনুসারেণাত্রাপি পৃথিবীদৃষ্ট্যা হিংকারে ধ্যেয়ে সতি পৃথিবী হিংকার ইতি পৃথিবীদৃষ্টিমারোপ্য হিংকারমুপাসীতেতি দ্বিতীয়বাক্যং পর্য্যবস্যতীত্যর্থঃ। লোকসম্বদ্ধা সপ্তমীশ্রুতিঃ হিংকারাদিষু তৎসম্বদ্ধা চ দ্বিতীয়া লোকেষু নেতব্যা। তথাচ লোকবিষয়া সপ্তমীশ্রুতিঃ হিংকারাদিষু তৎসম্বদ্ধা চ দ্বিতীয়া লোকেষু ব্যত্যস্য পৃথিব্যাদিদৃষ্টিং হিংকারাদিষু কৃত্বোপাসীতেতি পক্ষান্তরমাহ—ব্যত্যস্যেতি। ব্রহ্মদৃষ্টিবৎকর্ষাদিতি ন্যায়েন পক্ষদ্বয়মুক্ত্বা প্রতিবাক্যং ব্যাচষ্টে—তত্রেতি। উক্তরীত্যাঽস্যোপাসনে প্রস্তুতে সতীতি যাবৎ। অধ্যাসস্য সাদৃশ্যনিবন্ধনত্বাদ্ ব্যক্তসাদৃশ্যাভাবেঽপি যথাকথঞ্চিৎ কল্পনীয়মিতি মত্বাহ—প্রাথম্যেতি। লোকেষু পৃথিব্যাঃ সামসু চ হিংকারস্য প্রাথম্যমস্তি, তস্মাৎ সামান্যাদিতি যাবৎ। অগ্নিদৃষ্ট্যা প্রস্তাবোপাসনে প্রস্তাবত্বং সামান্যমাহ—অগ্নৌ হীতি। অন্তরিক্ষদৃষ্ট্যোদ্গীথোপাসনে গকারসম্বন্ধসাদৃশ্যং দর্শয়তি—অন্তরিক্ষং হীতি। আদিত্যদৃষ্ট্যা প্রতিহারোপাস্তৌ প্রতিশব্দসামান্যং হেতুমাহ—প্রতিপ্রাণীতি। দ্যুদৃষ্ট্যা নিধনোপাসনে নিধনত্বসামান্যমাহ—দিবীতি। উক্তমুপাসনমুপসংহরতি—ইত্যূর্দ্ধ্বেম্বিতি ॥ ১০৮ ॥ ১

ভাষ্যানুবাদ। সাধুদৃষ্টি-বিশিষ্টরূপে সেই যে সমস্ত সামের উপাসনা করিতে হইবে, সেই সাম গুলি কি কি? এই সেই গুলি কথিত হইতেছে—"লোকেষু পঞ্চবিধম্" ইত্যাদি। এখন প্রশ্ন হইতেছে যে, লোকাদিদৃষ্টিতে যাহাদিগের উপাসনা করিতে হইবে, তাহাদিগকেই যে, আবার সাধু দৃষ্টিতেও উপাসনা করা, ইহা ত বিরুদ্ধ কথা হইতেছে। না,—এ আপত্তি হইতে পারে না; কারণ, মৃদ্‌বিকার ঘটাদি কার্য্যে যেরূপ মৃত্তিকাদৃষ্টি করিবার বিধান আছে, তদ্রূপ পৃথিব্যাদি-লোকরূপ কার্য্যেও সাধু উদ্দেশ্যরূপ কারণটি নিয়তই অনুগত আছে। 'সাধু' শব্দের প্রতিপাদ্য অর্থ—ধর্ম্ম বা ব্রহ্ম, যাহাই হউক, তাহা লোকাদি-কার্য্যে সর্ব্বথাই অনুগত আছে; অতএব, যেখানেই ঘটাদি জ্ঞান হয়, সেখানেই ঘটাদি-জ্ঞান যেমন নিশ্চয়ই মৃত্তিকাদি-বিষয়ক দৃষ্টির অনুগত, পৃথিব্যাদি লোক-দৃষ্টিও তেমনি সাধু-দৃষ্টির অনুগতই বটে; কেননা, পৃথিবীলোক প্রভৃতি সমস্তই ধর্ম্ম-কার্য্য বা ধর্ম্মের ফল। যদিও ধর্ম্ম ও ব্রহ্ম, এতদুভয়ের কারণত্ব-ধর্ম্মের কিছুমাত্র পার্থক্য নাই, তথাপি ধর্ম্মই যে, 'সাধু' শব্দের অর্থ, ইহা যুক্তিযুক্ত; কারণ, 'সাধুকর্ম্মকারী সাধু হয়' এই স্থলে ধর্ম্ম বিষয়েও 'সাধু' শব্দের প্রয়োগ রহিয়াছে।

ভাল, পৃথিবী-লোকাদিরূপ কার্য্যে তাহার কারণ-পদার্থটি যখন অনুগতই রহিয়াছে, তখন লোকাদি পদার্থে যে, তৎকারণের দৃষ্টি, তাহা ত অর্থপ্রাপ্তই (ফলবলেই লব্ধ) বটে; তাহা হইলে 'সাধু সাম ইত্যুপাস্তে' একথা বলিবার আর কোন আবশ্যক হয় না। না—এ দোষও হয় না; কারণ, [উক্তপ্রকার] দৃষ্টিটি একমাত্র শাস্ত্রগম্য; অর্থাৎ শাস্ত্রোপদিষ্ট ধর্ম্মসমূহই সর্ব্বত্র উপাসনাযোগ্য; কিন্তু শাস্ত্রোপদিষ্ট না হইলে অশাস্ত্রীয় ধর্ম্মসমূহ বিদ্যমান থাকিলেও [উপাস্য নহে]।

পৃথিব্যাদি লোকদৃষ্টিতে পঞ্চবিধ অর্থাৎ [হিংকারাদি] পঞ্চভক্তিভেদে পঞ্চপ্রকার ও সাধুগুণবিশিষ্ট সমস্ত সামের উপাসনা করিবে। কি প্রকারে? [তাহা বলা হইতেছে]—পৃথিবীই হিংকার;

'লোকেষু' এই যে, সপ্তমী বিভক্তি, তাহাকে প্রথমা বিভক্তিরূপে বিপরিণত করিয়া হিংকারে পৃথিবীদৃষ্টি করিয়া 'পৃথিবী হিংকার,' এইরূপে উপাসনা করিবে। অথবা, লোকবিষয়ক অর্থাৎ লোক-শব্দের পর শ্রূয়মাণ সপ্তমী বিভক্তিকে স্থানচ্যুত করিয়া হিংকারে সন্নিবেশিত করিয়া হিংকারাদিতে পৃথিব্যাদি দৃষ্টি করিয়া উপাসনা করিবে। তন্মধ্যে, প্রথমত্বরূপ সমান ধর্ম্ম থাকায় পৃথিবীই হিংকার; অগ্নিতেই কর্ম্মসমুদয় প্রস্তুত (সম্পন্ন) হইয়া থাকে, আর প্রস্তাবও একটি সামভক্তি; এই সাদৃশ্যানুসারে অগ্নিই প্রস্তাব। অন্তরিক্ষ অর্থ গগন, আর উদ্গীথভক্তিটিও গকারযুক্ত; অতএব, অন্তরিক্ষই উদ্গীথ। প্রত্যেক প্রাণীই আদিত্যকে 'আমার প্রতি (অভিমুখে) আমার প্রতি (অভিমুখে)' মনে করে; এইজন্য ('প্রতি' শব্দের যোগ থাকায়) আদিত্যই প্রতিহার। এখান হইতে প্রস্থিত জীবগণ স্বর্গে নিহিত (অবস্থিত) হয়, এই কারণে দ্যুলোকই (স্বর্গই) নিধন। ইহা ঊর্দ্ধস্থিত লোক সমূহে সামোপাসনা কথিত হইল * ॥১০৮॥১

অথাবৃত্তেষু দ্যৌর্হিঙ্কার আদিত্যঃ প্রস্তাবোঽন্তরিক্ষ-মুদ্গীথোঽগ্নিঃ প্রতিহারঃ পৃথিবী নিধনম্ ॥ ১০৯ ॥ ২

[ অথ (অনন্তরং) আবৃত্তেষু (অধোমুখেষু লোকেষু [ পঞ্চবিধ-সামোপাসনম্ উচ্যতে]—দ্যৌঃ (স্বর্গঃ) হিংকারঃ; আদিত্যঃ (সূর্য্যঃ) প্রস্তাবঃ; অন্তরিক্ষম্ উদ্গীথঃ; অগ্নিঃ প্রতিহারঃ; পৃথিবী নিধনম্। [ দ্যুলোকাদি দৃষ্ট্যা হিংকারাদ্যুপাসনং কর্ত্তব্যমিত্যভিপ্রায়ঃ ॥

অনন্তর অধোমুখ পঞ্চলোক দৃষ্টিতে পঞ্চবিধ সামের উপাসনা অভিহিত হইতেছে—দ্যুলোকই (স্বর্গই হিংকার, আদিত্যই প্রস্তাব; অন্তরিক্ষই উদ্গীথ, অগ্নিই প্রতিহার এবং পৃথিবীই নিধন, ॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ আবৃত্তেষু অবাঙ্মুখেষু পঞ্চবিধমুচ্যতে সামোপাসনম্।

---

* তাৎপর্য্য—প্রথমে যে, সমগ্র সামকে 'পাঞ্চভক্তিক' ও 'সাপ্তভক্তিক' শব্দে অভিহিত করা হইয়াছে; এখন ক্রমে তাহারই বিবরণ প্রদত্ত হইতেছে। তন্মধ্যে, এই চতুর্থ শ্রুতিতে 'পাঞ্চভক্তিক' সাম উদাহৃত হইয়াছে। হিংকার, প্রস্তাব, উদ্গীথ, প্রতিহার ও নিধন, এই পাঁচটিই সামের অংশ; এই পাঁচটি 'ভক্তি' লইয়াই 'পাঞ্চভক্তিক' সাম সম্পূর্ণ হইয়াছে। ইহার পর অষ্টম খণ্ডে 'সপ্তবিধ' সামভক্তি বর্ণিত হইবে।

গত্যাগতিবিশিষ্টা হি লোকাঃ। যথা তে, তথাদৃষ্ট্যৈব সামোপাসনং বিধীয়তে যতঃ, অত আবৃত্তেষু লোকেষু। দ্যৌঃ হিঙ্কারঃ প্রাথম্যাৎ। আদিত্যঃ প্রস্তাবঃ; উদিতে হি আদিত্যে প্রস্তূয়ন্তে কর্ম্মাণি প্রাণিনাম্। অন্তরিক্ষম্ উদ্গীথঃ, পূর্ব্ববৎ। অগ্নিঃ প্রতিহারঃ; প্রাণিভিঃ প্রতিহরণাদগ্নেঃ। পৃথিবী নিধনম্; তত আগতানামিহ নিধনাৎ॥ ১০৯॥ ২

আনন্দগিরিঃ। অথ আবৃত্তেম্বিতি বাক্যং ব্যাকরোতি—অথেতি। পৃথিবীমুখ্যেষু দ্যুপর্য্যন্তেষু পঞ্চবিধসামোপাসনকথনানন্তর্য্যমথশব্দার্থঃ। পূর্ব্বোত্তরগ্রন্থয়োর্মিথোবিরোধং শঙ্কিত্বা পরিহরতি—গত্যাগতীতি। যথা বা তে গতিবিশিষ্টাস্তথাদৃষ্ট্যৈব হিংকারাদ্যুপাসনং বিহিতম্। যথা চ আগতিবিশিষ্টাস্তে তথাদৃষ্ট্যৈব তদুপাসনং বিধীয়তে। তথাচ শাস্ত্রানুসারেণ ক্রিয়মাণয়োরুপাসনয়োর্ন বিরোধোঽস্তি ইত্যর্থঃ। দ্বিবিধোপাস্তিবিষয়সন্দর্ভয়োর্বিরোধাভাবমনূদ্য ফলিতমুপাসনং দর্শয়তি—যত ইতি। দ্যুলোকদৃষ্ট্যা হিংকারস্যোপাস্যত্বে হেতুমাহ—প্রাথম্যাদিতি। আবৃত্তৌ দ্যুলোকস্যারম্ভে চ হিংকারস্য প্রাথম্যং দ্রষ্টব্যম্। আদিত্যদৃষ্ট্যা প্রস্তাবস্যোপাস্যত্বে হেতুমাহ—উদিত ইতি। পূর্ব্ববদিতি গকারাক্ষরসামান্যং বিবক্ষিতম্। অগ্নিদৃষ্ট্যা প্রতিহারোপাস্তৌ হেতুমাহ—প্রাণিভিরিতি। প্রতিহরণমিতস্ততো নয়নম্॥ ১০৯॥ ২

ভাষ্যানুবাদ। অনন্তর, আবৃত্ত অর্থাৎ অধোমুখ লোকসমূহে পঞ্চপ্রকার সামোপাসনা কথিত হইতেছে—লোক অর্থ—যাহা হইতে গমনাগমন হইয়া থাকে; সেই (প্রসিদ্ধ) লোকসমূহ যেরূপ, ঠিক সেইরূপ দৃষ্টিতেই এই সামের উপাসনা অভিহিত হইতেছে; সেই কারণেই এই লোকসমূহ 'আবৃত্ত' [নামে অভিহিত]। প্রথমত্বরূপ সাদৃশ্যানুসারে দ্যুলোকই হিংকার; আদিত্য উদিত হইলে প্রাণিগণের কর্ম্মসমূহ প্রস্তুত (আরব্ধ) হইয়া থাকে, এইজন্য আদিত্যই প্রস্তাব। পূর্ব্বের ন্যায় (ঊর্দ্ধত্ব-সাধর্ম্ম্য হেতু) অন্তরিক্ষই উদ্গীথ; প্রাণিগণ অগ্নির আহরণ করে বলিয়াই অগ্নি প্রতিহার, সেখান হইতে (স্বর্গ হইতে) আগত লোকদিগের নিধন (বিনাশ) হয় বলিয়া পৃথিবীই নিধন॥ ১০৯॥ ২

কল্পন্তে হাস্মৈ লোকা ঊর্দ্ধাশ্চাবৃত্তাশ্চ, য এতদেবং বিদ্বাঁল্লোকেষু পঞ্চবিধং সামোপাস্তে॥ ১১০॥ ৩

ইতি দ্বিতীয়াধ্যায়স্য দ্বিতীয়ঃ খণ্ডঃ॥ ২

যঃ (উপাসকঃ) এতৎ (সাম) এবং (যথোক্তগুণযুক্তং যথা স্যাৎ, তথা) বিদ্বান্ (জানন্ সন্) লোকেষু (পৃথিব্যাদিষু) পঞ্চবিধং হিংকারাদি-

পঞ্চভক্তি যুক্তং ) সাম উপাস্তে, ঊর্দ্ধাঃ ( উপরিস্থিতাঃ ) চ, আবৃত্তাঃ ( অধোমুখাঃ ) চ ( অপি ) লোকাঃ হ ( অবধারণে ) অস্মৈ কল্পন্তে ( ভোগ্যতয়া উপতিষ্ঠন্তে ইত্যর্থঃ ) ॥

যে লোক যথোক্ত প্রকারে অবগত হইয়া এই পঞ্চবিধ সামের উপাসনা করে, তাহার জন্য উপরিস্থিত ও অধঃস্থিত লোকসমূহ ভোগ্যরূপে উপস্থিত হইয়া থাকে ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে দ্বিতীয় খণ্ড।

শাঙ্কর-ভাষ্যম্। উপাসনফলং—কল্পন্তে সমর্থা ভবন্তি, অস্মৈ লোকা উর্দ্ধাশ্চ আবৃত্তাশ্চ গত্যাগতিবিশিষ্টা ভোগ্যত্বেন ব্যবতিষ্ঠন্তে ইত্যর্থঃ। য এতদেবং বিদ্বান্ লোকেষু পঞ্চবিধং সমস্তং সাধু সামেত্যুপাস্তে, ইতি সর্ব্বত্র যোজনা পঞ্চবিধে সপ্তবিধে চ ॥ ১১০ ॥ ৩

ইতি দ্বিতীয়াধ্যায়ে দ্বিতীয়খণ্ডভাষ্যম্ ॥ ২ ॥

আনন্দগিরিঃ। সাধ্বিতিপদং সর্ব্বত্র দ্রষ্টব্যম্, ইত্যাহ—ইতি সর্ব্বত্রেতি। সর্ব্বত্রেত্যস্য ব্যাখ্যা—পঞ্চবিধ ইত্যাদি ॥ ১১০ ॥ ৩

ইতি দ্বিতীয়াধ্যায়স্য দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

ভাষ্যানুবাদ। উপাসনার ফল [কথিত হইতেছে]—যে লোক এইরূপ অবগত হইয়া লোকেতে পঞ্চবিধ সমস্ত সামকে সাধু-গুণবিশিষ্টরূপে উপাসনা করে। উর্দ্ধ ও আবৃত্ত লোকসমূহ তাহার উদ্দেশে কল্পিত হয়—সমর্থ হয়, অর্থাৎ গতি ও অগতি বিশিষ্ট লোক-সমূহ তাহার ভোগ্যরূপে উপস্থিত হয়। পঞ্চবিধ ও সপ্তবিধ, সর্ব্বত্রই এইরূপ বাক্য যোজনা করিতে হইবে ॥ ১১০ ॥ ৩

ইতি দ্বিতীয় অধ্যায়ের দ্বিতীয় খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ২

# তৃতীয়ঃ খণ্ডঃ।

বৃষ্টৌ পঞ্চবিধꣳসামোপাসীত, পুরোবাতো হিঙ্কারো মেঘো জায়তে স প্রস্তাবো বর্ষতি স উদ্গীথো বিদ্যোততে স্তনয়তি স প্রতিহার উদ্গৃহ্ণাতি তন্নিধনম্ ॥ ১১১ ॥১

[ইদানীং প্রকারান্তরেণ পঞ্চবিধ-সামোপাসানম্ উচ্যতে "বৃষ্টৌ" ইতি।]—বৃষ্টৌ (মেঘবিষয়ে) পঞ্চবিধং (পঞ্চপ্রকারং) সাম উপাসীত। [তদ্যথা]—পুরোবাতঃ (পূর্ব্বদিক্-সমাগতঃ) বায়ুঃ হিংকারঃ। [তস্মাৎ] মেঘঃ (পর্জ্জন্যঃ) জায়তে (উৎপদ্যতে), সঃ (মেঘঃ) প্রস্তাবঃ; [যৎ] বর্ষতি (জলং মুঞ্চতি) সঃ (তৎ বর্ষণং) উদ্গীথঃ; [যৎ] বিদ্যোততে (স্ফুরতি), স্তনয়তি (গর্জ্জতি) [চ], সঃ (তৎ—বিদ্যোতনং, গর্জ্জনং চ) প্রতিহারঃ; [যৎ] উদ্গৃহ্ণাতি (উদকং—জলং গৃহ্ণাতি), তৎ নিধনং। [অত্র চ হিংকারাদি-নিধনান্তানি পঞ্চ সামানি পুরোবাতাদিদৃষ্ট্যা উপাসীত ইতি ভাবঃ]॥

এখন বৃষ্টিতে পঞ্চপ্রকার সামোপাসনা প্রদর্শিত হইতেছে—বৃষ্টিতে পঞ্চপ্রকার সামোপাসনা করিবে; [তন্মধ্যে] পূর্ব্বদিক্ হইতে যে বায়ু আইসে, সেই পুরোবাতই হিংকারস্বরূপ; [তাহা হইতে যে] মেঘ উৎপন্ন হয়, তাহা প্রস্তাব-স্বরূপ; আর যে বর্ষণ করে, তাহা উদ্গীথ; আর যে, বিদ্যুৎ প্রকাশ পায় ও গর্জ্জন হয়, তাহাই প্রতিহার; আর যে, জল গ্রহণ করে, তাহাই নিধন। উক্ত হিংকার, প্রস্তাব, উদ্গীথ, প্রতিহার ও নিধন, এই পাঁচটি সামভক্তির নাম॥

**শাঙ্কর-ভাষ্যম্।** বৃষ্টৌ পঞ্চবিধং সামোপাসীত। লোকস্থিতের্বৃষ্টিনিমিত্তত্বাদানন্তর্য্যম্। পুরোবাতো হিঙ্কারঃ; পুরোবাতাদ্যুদগ্রহণান্তা হি বৃষ্টিঃ, যথা সাম হিঙ্কারাদিনিধনান্তম্; অতঃ পুরোবাতো হিঙ্কারঃ, প্রাথম্যাৎ। মেঘো জায়তে স প্রস্তাবঃ; প্রাবৃষি মেঘোপজননে বৃষ্টেঃ প্রস্তাব ইতি হি প্রসিদ্ধিঃ। বর্ষতি স উদ্গীথঃ, শ্রৈষ্ঠ্যাৎ। বিদ্যোততে স্তনয়তি স প্রতিহারঃ, প্রতিহৃতত্বাৎ; উদ্গৃহ্ণাতি তন্নিধনং; সমাপ্তিসামান্যাৎ॥ ১১১ ॥১

আনন্দগিরিঃ। নমু লোকদৃষ্ট্যা সামোপাস্ত্যনন্তরং কিমিতি বৃষ্টিদৃষ্ট্যা তদুপাস্তিরুপক্রম্যতে? তত্রাহ—লোকস্থিতেরিতি। পুরোবাতদৃষ্ট্যা হিংকারোপাসনে হেতুমাহ—পুরোবাতাদীতি। উদগ্রহণং বর্ষোপসংহরণম্। অতঃশব্দার্থমাহ—প্রাথম্যাদিতি, মেঘদৃষ্ট্যা প্রস্তাবোপাস্তৌ হেতুমাহ—প্রাবৃষীতি। বর্ষণদৃষ্ট্যোদ্গীথোপাসনে হেতুমাহ

—শ্রৈষ্ঠ্যাদিতি। বিদ্যোতনস্তনয়িত্নু দৃষ্ট্যা প্রতিহারোপাসনে কারণমাহ—প্রতিহৃতত্বাদিতি। বিদ্যুতাং স্তনয়িত্নূনাং চ প্রতিহৃতত্বং বিপ্রকীর্ণত্বং, তেন প্রতিশব্দসাদৃশ্যাদ্‌বিদ্যোতনাদিদৃষ্ট্যা কর্ত্তব্যা প্রতিহারোপাস্তিরিত্যর্থঃ। উদগ্রহণদৃষ্ট্যা নিধনোপাসনে নিদানমাহ—সমাপ্তীতি॥ ১১১ ॥ ১

ভাষ্যানুবাদ। বৃষ্টিতে পঞ্চপ্রকার সামের উপাসনা করিবে। বৃষ্টিই লোকস্থিতির প্রধান কারণ; এই জন্যই [উভয়ের মধ্যে] আনন্তর্য্য অর্থাৎ লোকোপাসনার পর বৃষ্টি-উপাসনার উপদেশ হইতেছে। সামের যেমন আদিতে 'হিংকার'; অন্তে 'নিধন'; বৃষ্টিরও তেমনি প্রথমে পুরোবাত এবং অন্তে উদকগ্রহণ; এই সাদৃশ্য বশতঃ এবং প্রথমত্বনিবন্ধন পুরোবাত অর্থাৎ পূর্ব্বদিক্ হইতে যে বায়ু আনয়ন করে, তাহাই হিংকার; [তাহা হইতে যে,] মেঘ জন্মে, তাহাই প্রস্তাব; কেন না, বর্ষাকালে মেঘ হইলেই বৃষ্টির প্রস্তাব (আরম্ভ) হয়, এইরূপ প্রসিদ্ধি আছে। আর যে, বর্ষণ করে, তাহাই উদ্গীথ; কারণ, উভয়ই শ্রেষ্ঠ। আর যে, বিদ্যুৎ হয় ও গর্জ্জন করে, তাহাই প্রতিহার; কারণ, উভয়েই প্রতিহৃত হইয়া থাকে। আর যে, উদক গ্রহণ করে, তাহাই নিধন; কেননা, সমাপ্তিরূপ ধর্ম্ম উভয়েরই সমান ॥ ১১১ ॥ ১

বর্ষতি হাস্মৈ বর্ষয়তি হ য এতদেবং বিদ্বান্ বৃষ্টৌ পঞ্চবিধং সামোপাস্তে ॥ ১১২॥২

ইতি দ্বিতীয়াধ্যায়ে তৃতীয়ঃ খণ্ডঃ ॥৩

[যথোক্তোপাসনস্য ফলমুচ্যতে—"বর্ষতি" ইত্যাদিনা। যঃ (জনঃ) এবং (যথোক্তপ্রকারং) বিদ্বান্ (জানন্ সন্) এতৎ (উক্তং) পঞ্চবিধং সাম বৃষ্টৌ (পুরোবাতাদিরূপায়াং) উপাস্তে; অস্মৈ (উপাসকায়) বর্ষতি হ, বর্ষয়তি [বৃষ্ট্যভাবেঽপি] (বর্ষণং কারয়তি) হ (প্রসিদ্ধৌ)॥

পূর্ব্বোক্ত প্রকার উপাসনার ফল কথিত হইতেছে, যে লোক যথোক্তপ্রকার অবগত হইয়া বৃষ্টিতে এই পঞ্চপ্রকার সামের উপাসনা করে, তাহার জন্য মেঘ বর্ষণ করে, এবং বৃষ্টির অভাবে বর্ষণও করাইয়া থাকেন ॥ ১১২ ॥ ২

ইতি দ্বিতীয় অধ্যায়ে তৃতীয় খণ্ড ব্যাখ্যা ॥ ৩

শাঙ্কর-ভাষ্যম্। ফলমুপাসনস্য বর্ষতি হ অস্মৈ ইচ্ছাতঃ। তথা বর্ষয়তি হ অসত্যামপি বৃষ্টৌ; য এতদিত্যাদি পূর্ব্ববৎ॥ ১১২॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ে তৃতীয়খণ্ড-ভাষ্যম্॥ ৩

আনন্দগিরিঃ। বর্ষতি পর্জন্যে তদনুমন্তৃত্বমকিঞ্চিৎকরমিত্যাশঙ্ক্যাহ—অসত্যামপীতি॥ ১১২॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য তৃতীয়ঃ খণ্ডঃ॥ ৩

ভাষ্যানুবাদ। উপাসনার ফল কথিত হইতেছে—ইহার জন্য ইচ্ছানুসারে বর্ষণ করে; সেইরূপ বৃষ্টি না থাকিলেও বর্ষণ করাইয়া থাকেন। "যঃ এতৎ" ইত্যাদির ব্যাখ্যা পূর্ব্ববৎ॥ ১১২॥ ২

দ্বিতীয় অধ্যায়ের তৃতীয় খণ্ডের ভাষ্যানুবাদ॥ ৩

---

## দ্বিতীয়াধ্যায়ে

# চতুর্থঃ খণ্ডঃ।

**সর্ব্বাস্বপ্সু পঞ্চবিধꣳ সামোপাসীত, মেঘো যৎ সংপ্লবতে স হিঙ্কারো যদ্‌বর্ষতি স প্রস্তাবো যাঃ প্রাচ্যঃ স্যন্দন্তে স উদ্‌গীথো যাঃ প্রতীচ্যঃ স প্রতিহারঃ সমুদ্রো নিধনম্ ॥ ১১৩ ॥ ১**

সর্ব্বাসু অপ্‌সু পঞ্চবিধং ( যথোক্তপ্রকারং ) সাম উপাসীত ; [ তদ্‌যথা ]—মেঘঃ যৎ সংপ্লবতে ( পরস্পরং একীভাবেন ঘনতাং প্রতিপদ্যতে ), যদ্‌বা, ইতস্ততঃ পরিভ্রমতি, সঃ ( তং সংপ্লবনং ) হিংকারঃ ; যৎ বর্ষতি ( জলং মুঞ্চতি ), সঃ ( তদ্‌বর্ষণং ) প্রস্তাবঃ ; যাঃ প্রাচ্যঃ (পূর্ব্বদিগ্‌গামিন্যঃ) [ নদ্যঃ, আপঃ বা ] স্যন্দন্তে ( ক্ষরন্তি ), সঃ ( তৎ—স্যন্দনং ) উদ্‌গীথঃ ; যাঃ প্রতীচ্যঃ ( পশ্চিমদিক্‌স্থাঃ ) [ স্যন্দন্তে ]; সঃ প্রতিহারঃ, সমুদ্রঃ নিধনং ( তত্রৈব অপাং সাম্নাং চ নিধনাৎ সমাপনাদিত্যর্থঃ ] ॥

জলে পঞ্চবিধ সামের উপাসনা করিবে। যথা—মেঘ যে পরস্পরে মিলিত হইয়া ঘনীভূত হয়, অথবা ইতস্ততঃ পরিভ্রমণ করে, তাহাই 'হিংকার', আর যে বর্ষণ করে, তাহাই 'প্রস্তাব' ; পূর্ব্বদিকের নদী বা জল সমূহ যে, ক্ষরিত হয়, তাহাই 'উদ্‌গীথ' ; আর পশ্চিমদিকের নদী সমূহ যে, ক্ষরিত হয়, তাহাই 'প্রতিহার'; এবং সমুদ্রই 'নিধন' ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** সর্ব্বাসু অপ্‌সু পঞ্চবিধং সাম উপাসীত। বৃষ্টিপূর্ব্বকত্বাৎ সর্ব্বাসামপামানন্তর্য্যাম্। মেঘো যৎ সংপ্লবতে একীভাবেন ইতরেতরং ঘনীভবতি মেঘো যদা উন্নতঃ, তদা সংপ্লবত ইত্যুচ্যতে। তদা অপামারম্ভঃ স হিঙ্কারঃ। যদ্‌বর্ষতি সঃ প্রস্তাবঃ ; আপঃ সর্ব্বতো ব্যাপ্তুং প্রস্তুতাঃ। যাঃ প্রাচ্যঃ স্যন্দন্তে, স উদ্‌গীথঃ ; শ্রৈষ্ঠ্যাৎ। যাঃ প্রতীচ্যঃ স প্রতিহারঃ ; প্রতিশব্দসামান্যাৎ। সমুদ্রো নিধনম্ ; তন্নিধনত্বাদপাম্ ॥ ১১৩॥১

**আনন্দগিরিঃ।** কিমিতি বৃষ্টিদৃষ্টেরনন্তরমপাং দৃষ্টিঃ সামি ক্ষিপ্যতে, তত্রাহ—বৃষ্টিপূর্ব্বকত্বাদিতি। মেঘসংপ্লবদৃষ্ট্যা হিংকারমারম্ভসামান্যাদুপাসীতেত্যাহ—মেঘ ইতি। বর্ষদৃষ্ট্যা প্রস্তাবস্যোপাস্যত্বে হেতুমাহ—আপ ইতি। প্রাচ্যো নদ্যো গঙ্গাদ্যাঃ। প্রতীচ্যস্তু নর্মদাদ্যাঃ, ইতি ভেদঃ ॥ ১১৩ ॥ ১

ভাষ্যানুবাদ। সমস্ত জলে পঞ্চবিধ সামের উপাসনা করিবে। বৃষ্টির পরেই জল হয়; এই কারণেই বৃষ্টির অনন্তর জলের নির্দ্দেশ। মেঘ যে সম্যক্ প্লবমান হয়, পরস্পর একীভূত হইয়া ঘনীভাব প্রাপ্ত হয়, অর্থাৎ মেঘ যখন উন্নত হয়, তখন তাহাকে প্লবমাণ বলা হইয়া থাকে; তখনই জলের আরম্ভ হয়, তাহাই (সেই আরম্ভই) হিংকার; আর যে বর্ষণ করে, তাহাই প্রস্তাব; কেননা, সে সময় হইতেই জলসমূহ সর্ব্বতোভাবে (পৃথিবীকে) ব্যাপ্ত করিতে আরম্ভ করে। পূর্ব্ব দিকের জল বা নদী সমূহ যে ক্ষরিত হয়, তাহাই উদ্গীথ; কেননা, উভয়ই শ্রেষ্ঠ; পশ্চিম দিকের যে সমস্ত জল বা নদী ক্ষরিত হয়, তাহাই প্রতিহার; কেননা, উভয়স্থলেই 'প্রতি'শব্দ সমান; সমুদ্রই নিধন; কেননা, জলসমূহ তাহাতেই (সমুদ্রেই) পরিসমাপ্ত হয়॥ ১১৩॥ ১

ন হাপ্সু প্রৈত্যপ্সুমান্ ভবতি; য এতদেবং বিদ্বান্ সর্ব্বাস্বপ্সু পঞ্চবিধꣳ সামোপাস্তে॥ ১১৪॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ে চতুর্থঃ খণ্ডঃ॥ ৪

এতদুপাসনস্য ফলমুচ্যতে—যঃ (জনঃ) এবং (যথোক্তপ্রকারং) এতৎ (সাম) বিদ্বান্ (জানন্) সর্ব্বাসু অপ্সু (যথোক্তেষু জলেষু) পঞ্চবিধং সাম উপাস্তে, সঃ (উপাসকঃ) অপ্সু (জলে) ন হ (ন এব) প্রৈতি (ম্রিয়তে) [তদিচ্ছাং বিনা ইতি শেষঃ]; অপ্সুমান্ (প্রচুরজলঃ চ) ভবতি॥

উক্তপ্রকার উপাসনার ফল কথিত হইতেছে—যে লোক উক্তপ্রকারে সাম অবগত হইয়া জলে পঞ্চবিধ সামের উপাসনা করে, সে লোক ইচ্ছা না করিলে জলে পড়িয়া মরে না, এবং যথেষ্ট জলশালী হয়॥ ১২৪॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ে চতুর্থ খণ্ড।

শাঙ্কর-ভাষ্যম্। ন হ অপ্সু প্রৈতি; নেচ্ছতি চেৎ অপ্সুমান্ অম্মান ভবতি ফলম্॥ ১২৪॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ে চতুর্থ-খণ্ড ভাষ্যম্॥ ৪॥

আনন্দগিরিঃ। তর্হি গঙ্গাদাবপেক্ষিতমপি মরণং ন স্যাদিতি চেত্তত্রাহ নেচ্ছতি চেদিতি। অসাবুপাসকো মরুস্থলীষপি যথেচ্ছমুদকবান্ ভবতীত্যর্থঃ॥ ১১৪॥২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য চতুর্থঃ খণ্ডঃ ॥৪॥

ভাষ্যানুবাদ। যদি ইচ্ছা না করে, তাহা হইলে তাহার জলেতে মৃত্যু হয় না; অপ্স্বুমান্ অর্থাৎ প্রচুর জলের স্বামী হয়, ইহাই [ এই উপাসনার ] ফল॥ ১১৪॥ ২

ইতি দ্বিতীয় অধ্যায়ের চতুর্থ খণ্ডের ভাষ্যানুবাদ।

---

# পঞ্চমঃ খণ্ডঃ।

ঋতুষু পঞ্চবিধꣳ সামোপাসীত; বসন্তো হিঙ্কারো গ্রীষ্মঃ প্রস্তাবো বর্ষা উদ্গীথঃ শরৎ প্রতিহারো হেমন্তো নিধনম্ ॥ ১১৫ ॥ ১

[ইদানীম্ অন্যথাপি সামোপাসনমুচ্যতে—"ঋতুষু" ইত্যাদিনা]—ঋতুষু (বসন্তাদিষু) পঞ্চবিধং (বক্ষ্যমাণপঞ্চপ্রকারং) সাম উপাসীত। [তদ্‌যথা—] বসন্তঃ হিংকারঃ, গ্রীষ্মঃ প্রস্তাবঃ; বর্ষাঃ (প্রাবৃট্) উদ্গীথঃ; শরৎ প্রতিহারঃ; হেমন্তঃ নিধনম্। [অত্র হেমন্ত-শিশিরৌ একীকৃত্য ঋতূনাং পঞ্চত্ব-গণনম্ ॥

পুনশ্চ প্রকারান্তরে সামোপাসনা অভিহিত হইতেছে—বক্ষ্যমাণ ঋতু সমূহে পঞ্চবিধ সামের উপাসনা করিবে; যথা—বসন্তই হিংকার; গ্রীষ্মই প্রস্তাব; বর্ষাই উদ্গীথ; শরৎই প্রতিহার; এবং হেমন্তই নিধন। এখানে হেমন্ত ও শিশির ঋতুকে একীকৃত করিয়া পঞ্চ ঋতু গণনা করা হইয়াছে ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** ঋতুষু পঞ্চবিধং সাম উপাসীত। ঋতুব্যবস্থায়া যথোক্তাম্বুনিমিত্তত্বাদানন্তর্য্যম্। বসন্তো হিঙ্কারঃ, প্রাথম্যাৎ। গ্রীষ্মঃ প্রস্তাবঃ; যবাদিসংগ্রহঃ প্রস্তূয়তে হি প্রাবৃড়র্থম্। বর্ষা উদ্গীথঃ, প্রাধান্যাৎ। শরৎ প্রতিহারঃ রোগিণাং মৃতানাঞ্চ প্রতিহরণাৎ। হেমন্তো নিধনম্; নিবাতে নিধনাৎ প্রাণিনাম্ ॥

আনন্দগিরিঃ। কিমিতি সলিলদৃষ্ট্যনন্তরম্ ঋতুদৃষ্টিঃ সাম্ন্যুপদিশ্যতে তত্রাহ—ঋতুব্যবস্থায়া ইতি ॥ ১১৫ ॥ ১

**ভাষ্যানুবাদ।** [বসন্ত প্রভৃতি] ঋতুতে পঞ্চপ্রকার সামের উপাসনা করিবে। জল হইতেই যথোক্ত ঋতুর ব্যবস্থা (পারম্পর্য্য) হইয়া থাকে; এই কারণে জলোপাসনার অনন্তর ঋতুর উপাসনা নির্দ্দিষ্ট হইয়াছে। বসন্তও প্রথম, আর হিংকারও সামভক্তির প্রথম; * এই কারণে বসন্তই হিংকারস্বরূপ, বর্ষাকালের জন্য গ্রীষ্মেই যবাদি

* তাৎপর্য্য—ঋতুগণনা অনেকপ্রকার; তন্মধ্যে এখানে বসন্ত হইতে ঋতুর গণনা করা হইয়াছে। সাধারণতঃ ঋতু ছয়টি; এখানে কিন্তু, হেমন্ত ও শিশির, এই দুইটি ঋতুকে এক করিয়া পঞ্চ ঋতু গণনা করা হইয়াছে।

খাদ্য দ্রব্যের সংগ্রহ আরব্ধ হয়, এই জন্য গ্রীষ্মই 'প্রস্তাব'; প্রাধান্য নিবন্ধন বর্ষাকালই 'উদ্গীথ'; রোগী ও মৃত ব্যক্তিগণকে প্রতিহৃত করা হয় বলিয়া, শরৎকালই 'প্রতিহার'; বায়ুর অভাবে প্রাণিগণের নিধন হয়; এইজন্য হেমন্ত ঋতুই 'নিধন' ॥ ১১৫ ॥ ১

কল্পন্তে হাস্মা ঋতবঃ, ঋতুমান্ ভবতি; য এতদেবং বিদ্বানৃতুষু-পঞ্চবিধং সামোপাস্তে ॥ ১১৬ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ে পঞ্চমঃ খণ্ডঃ ॥৫॥

[এতদুপাসনস্য ফলমুচ্যতে—"কল্পন্তে" ইত্যাদিনা।]—যঃ (জনঃ) এবং (যথোক্তপ্রকারেণ) এতৎ (সাম) বিদ্বান্ (জানন্ সন্) ঋতুষু (বসন্তাদিষু) পঞ্চবিধং সাম উপাস্তে, অস্মৈ (বিদুষে) ঋতবঃ কল্পন্তে (ভোগ্যত্বেন উপতিষ্ঠন্তে) হ (এব); [ কিঞ্চ, সঃ ] ঋতুমান্ (তত্তদৃতু-ভোগৈশ্চ সম্পন্নঃ ভবতি) ॥

এই উপাসনার ফল কথিত হইতেছে—যে লোক যথোক্তপ্রকারে সামের উপাসনা করে; সমস্ত ঋতু তাহার ভোগযোগ্য হয়, এবং ঋতু-ভোগ্য বিষয়-সমূহও তাহার নিকট উপস্থিত হয় ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে পঞ্চম খণ্ড।

শাঙ্কর-ভাষ্যম্। ফলং—কল্পন্তে হ ঋতুব্যবস্থানুরূপভোগ্যত্বেন অস্মৈ উপাসকায় ঋতবঃ। ঋতুমান্ আর্ত্তবৈর্ভোগৈশ্চ সম্পন্নো ভবতীত্যর্থঃ ॥ ১১৬॥২

ইতি দ্বিতীয়াধ্যায়ে পঞ্চমখণ্ড ভাষ্যম্ ॥ ৫ ॥

আনন্দগিরিঃ। ঋতুব্যবস্থানুরূপ. ত্ত্র ক্রিয়াবিশেষণম্। কস্যচিদনুপাসিতুরপি ক্রমেন তত্তদৃতুফলভোগভাগিত্বোপপত্তেঃ নেদমুপাসনানুরূপং ফলমিত্যাশঙ্ক্যাহ—ঋতুমানিতি। সম্পন্নঃ সর্ব্বদা স্বেচ্ছাবশাদিতি শেষঃ ॥ ১১৬ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য পঞ্চমঃ খণ্ডঃ ॥৫॥

ভাষ্যানুবাদ। ফল [ উক্ত হইতেছে ] ঋতু সমূহ ব্যবস্থিত নিয়মানুসারে এই উপাসকের জন্য কল্পিত হয়। আর [ উপাসক ] ঋতুমান্ হয়, অর্থাৎ ঋতুসম্বন্ধীয় ভোগসমূহ-সম্পন্নও হয় ॥ ১১৬ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ের পঞ্চম খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৫ ॥

## ষষ্ঠঃ খণ্ডঃ।

**পশুষু পঞ্চবিধꣳ সামোপাসীত; অজা হিঙ্কারোঽবয়ঃ-প্রস্তাবো গাব উদ্গীথোঽশ্বাঃ প্রতিহারঃ পুরুষো নিধনম্ ॥১১৭॥১**

পশুষু (বক্ষ্যমাণাজাদিষু) পঞ্চবিধং সাম উপাসীত; [তদ্যথা] অজাঃ (ছাগাঃ) 'হিংকারঃ'; অবয়ঃ (মেষাঃ) 'প্রস্তাবঃ; গাবঃ 'উদ্গীথঃ' অশ্বাঃ 'প্রতিহারঃ'; পুরুষঃ 'নিধনম্' ॥

এখন প্রকারান্তরে পঞ্চবিধ সামের উপাসনা কথিত হইতেছে—ছাগ প্রভৃতি পশুতে পঞ্চপ্রকার সামের উপাসনা করিবে। যথা—ছাগ সমূহই 'হিংকার'; মেষগণ 'প্রস্তাব'; গোসমূহ 'উদ্গীথ'; অশ্বসমূহ 'প্রতিহার'; এবং পুরুষই 'নিধন' ॥

**শঙ্কর-ভাষ্যম্।** পশুষু পঞ্চবিধং সাম উপাসীত। সম্যগ্বৃত্তেষু ঋতুষু পশবঃ কাল্ ইত্যানন্তর্য্যম্। অজা হিঙ্কারঃ; প্রাধান্যাৎ প্রাথম্যাদ্বা। অজঃ পশূনাং প্রথম ইতি শ্রুতেঃ। অবয়ঃ প্রস্তাবঃ, সাহচর্য্যদর্শনাদজাবীনাম্। গাব উদ্গীথঃ, শ্রৈষ্ঠ্যাৎ। অশ্বাঃ প্রতিহারঃ প্রতিহরণাৎ পুরুষাণাম্। পুরুষো নিধনং পুরুষাশ্রয়ত্বাৎ পশূনাম্ ॥১১৭॥১

আনন্দগিরিঃ। ঋতুদৃষ্ট্যনন্তরং সাম্নি পশুদৃষ্ট্যারোপকারণমাহ—সম্যগিতি। অজাদৃষ্ট্যা হিংকারোপাসনে হেতুদ্বয়মাহ—প্রাধান্যাদিত্যাদিনা। অজায়া যজ্ঞসম্বন্ধাৎ প্রাধান্যম্। প্রাথম্যং তু প্রথমপাঠাদিতি দ্রষ্টব্যম্। ব্রাহ্মণঃ মনুষ্যাণামজঃ পশূনাং তস্মাত্তে মুখ্যা মুখতো হ্যসৃজ্যন্তেতি শ্রুতিমজাপ্রাধান্যে প্রমাণয়তি—অজ ইতি। তস্মাজ্জাতা অজাবয় ইতি শ্রুতে রজানামবীনাং চ সাহচর্য্যং হিংকারপ্রস্তাবয়োশ্চ সাহচর্য্যং প্রসিদ্ধম্ ॥১১৭॥১

**ভাষ্যানুবাদ।** পশুবিষয়ে পঞ্চপ্রকার সামের উপাসনা করিবে। ঋতুসমূহ উপযুক্তরূপে সম্পন্ন হইলেই পশুর হিতকর কাল উপস্থিত হয়, এইজন্য ঋতুর পর পশুর উল্লেখ। প্রাধান্য নিবন্ধন (*) অথবা, প্রথমত্ব হেতু, অজাই হিংকার; যে হেতু শ্রুতি আছে—'অজই পশুর মধ্যে প্রথম'। অজের সহিত মেষের সাহচর্য্য (একত্র

* তাৎপর্য্য—সর্ব্বপশুর অভাবে ছাগ পশু বলির বিধান আছে; এইজন্য ছাগের প্রাধান্য গ্রহণ করা হইয়াছে।

গমনাগমন ) হেতু অবিসমূহই ('মেষ') 'প্রস্তাব', শ্রেষ্ঠত্ব-নিবন্ধন গোসমূহই 'উদ্‌গীথ'; অশ্বসমূহ 'প্রতিহারস্বরূপ', কারণ, অশ্বই পুরুষগণকে প্রতিহরণ করে অর্থাৎ বহন করিয়া লইয়া যায়; পশুগণ পুরুষে আশ্রিত; এইজন্য পুরুষই 'নিধন' ॥ ১১৭ ॥ ১

ভবন্তি হাস্য পশবঃ, পশুমান্ ভবতি য এতদেবং বিদ্বান্ পশুষু পঞ্চবিধং সামোপাস্তে ॥ ১১৮ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ে ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬॥

[ ইদানীমুপাসনাফলমুচ্যতে ]—যঃ ( জনঃ ) এবং বিদ্বান্ ( জানন্ সন্ ) পশুষু পঞ্চবিধং সাম উপাস্তে, অস্য ( বিদুষঃ ) পশবঃ ভবন্তি হ; কিঞ্চ, [ অয়ং ] পশুমান্ ( প্রচুরপশুসম্পন্নশ্চ ) ভবতি ॥

উপাসনার ফল কথিত হইতেছে—যে লোক এই প্রকার সামকে অবগত হইয়া এই পশুবিষয়ে এই পঞ্চবিধ সামের উপাসনা করে; পশুগণ তাহার ভোগার্হ হয়, এবং সে লোক পশুসম্পত্তি-সম্পন্নও হয় ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে ষষ্ঠখণ্ড ॥ ৬ ॥

শাঙ্কর-ভাষ্যম্। ফলং—ভবন্তি হ অস্য পশবঃ; পশুমান্ ভবতি, পশুফলৈশ্চ ভোগত্যাগাদিভির্যুজ্যত ইত্যর্থঃ ॥১১৮॥২

ইতি দ্বিতীয়াধ্যায়ে ষষ্ঠখণ্ড-ভাষ্যম্ ॥ ৬ ॥

আনন্দগিরিঃ। পশুমান্ ভবতীত্যস্য পূর্ব্বেণ পৌনরুক্ত্যং পরিহরতি—পশুফলৈশ্চেতি ॥ ১১৮॥২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য ষষ্ঠঃ খণ্ডঃ ॥৬॥

ভাষ্যানুবাদ। [ উপাসনার ] ফল—নিশ্চয়ই ইহার বহু পশু হয়, এবং [ সে লোক ] পশুমান্ হয়, অর্থাৎ ভোগ-বিতরণাদি দ্বারা পশু-ফলেও সংযুক্ত হয় ॥ ১১৮ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ের ষষ্ঠখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৬ ॥

---

## দ্বিতীয়াধ্যায়ে

# সপ্তমঃ খণ্ডঃ।

প্রাণেষু পঞ্চবিধং পরোবরীয়ঃ সামোপাসীত প্রাণো হিঙ্কারো বাক্ প্রস্তাবশ্চক্ষুরুদ্গীথঃ শ্রোত্রং প্রতিহারো মনো নিধনং, পরোবরীয়াংসি বা এতানি ॥ ১১৯॥১

[ইদানীম্ অন্যথাপি পরোবরীয়স্ত্বাদিগুণযোগেন পঞ্চবিধ-সামোপাসনমুচ্যতে "প্রাণেষু" ইত্যাদিনা।]—প্রাণেষু পঞ্চবিধং পরোবরীয়ঃ (উত্তরোত্তরশ্রেষ্ঠত্বগুণ-বিশিষ্টং)'সাম উপাসীত—প্রাণঃ (মুখ্যঃ প্রাণঃ) 'হিংকারঃ'; বাক্ (বাগিন্দ্রিয়ং) 'প্রস্তাবঃ'; চক্ষুঃ 'উদ্গীথঃ'; শ্রোত্রং (কর্ণদ্বয়ং) 'প্রতিহারঃ'; মনঃ (অন্তঃকরণং) 'নিধনম'; এতানি (প্রাণাদীনি সর্ব্বাণি) পরোবরীয়াংসি (পরোবরত্বাদিগুণ-সম্পন্নানি) বৈ (এব)॥

এখন আবার প্রাণ প্রভৃতিতে পরোবরীয়স্ত্বাদিগুণবিশিষ্ট সামের উপাসনা করিবে। পঞ্চবৃত্তিসম্পন্ন প্রাণই হিংকার, বাগিন্দ্রিয়ই প্রস্তাব; চক্ষুই উদ্গীথ; শ্রোত্রই প্রতিহার; মনই (অন্তঃকরণই) নিধন; প্রাণাদি সমস্তই পরোবরীয়ান্ অর্থাৎ উত্তরোত্তর শ্রেষ্ঠত্বগুণবিশিষ্টরূপে উপাস্য॥

শঙ্কর-ভাষ্যম্। প্রাণেষু পঞ্চবিধং পরোবরীয়ঃ সাম উপাসীত। পরস্পরং পরোবরীয়স্ত্ব-গুণবৎপ্রাণদৃষ্টিবিশিষ্টং সাম উপাসীতেত্যর্থঃ। প্রাণো ঘ্রাণো হিঙ্কারঃ; উত্তরোত্তরবরীয়সাং প্রাথম্যাৎ। বাক্ প্রস্তাবঃ; বাচা হি প্রস্তূয়তে সর্ব্বম্; বাগ্ বরীয়সী প্রাণাৎ—অপ্রাপ্তমপ্যুচ্যতে বাচা; প্রাপ্তস্যৈব তু গন্ধস্য গ্রাহকঃ প্রাণঃ; চক্ষুঃ উদ্গীথঃ, বাচো বহুতরবিষয়ং প্রকাশয়তি চক্ষুঃ, অতো বরীয়ো বাচ উদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। শ্রোত্রং প্রতিহারঃ; প্রতিহৃতত্বাৎ। বরীয়শ্চক্ষুষঃ সর্ব্বতঃ শ্রবণাৎ। মনো নিধনম্; মনসি হি নিধীয়ন্তে পুরুষস্য ভোগ্যত্বেন সর্ব্বেন্দ্রিয়াহৃতা বিষয়াঃ; বরীয়স্ত্বং চ শ্রোত্রাৎ মনসঃ, সর্ব্বেন্দ্রিয়বিষয়ব্যাপকত্বাৎ; অতীন্দ্রিয়বিষয়োঽপি মনসো গোচর এবেতি। যথোক্তহেতুভ্যঃ পরোবরীয়াংসি প্রাণাদীনি বৈ এতানি ॥ ১১৯ ॥ ১

আনন্দগিরিঃ। পশুপ্রসৃত-পরোযুতাদিনিমিত্তত্বাৎ প্রাণস্থিতেঃ, তদৃষ্ট্যনন্তরং প্রাণদৃষ্ট্যা সামোপাস্তিং প্রত্যৌতি—প্রাণেম্বিতি। প্রাণশব্দস্য মুখ্যপ্রাণবিষয়ত্বং ব্যাবর্ত্তয়তি—ঘ্রাণ ইতি। মুখ্যপ্রাণাদুত্তরেষাং বরীয়স্ত্বাসম্ভবাৎ তস্য সর্ব্বশ্রেষ্ঠতায়া নির্ধারিতত্বাৎ পরং পরং বরীয়সাং

বাগাদীনাং মধ্যে প্রথমভাবিত্বেনোক্তত্বাৎ ঘ্রাণ এবাত্র প্রাণশব্দ ইত্যর্থঃ। কথং প্রাণাৎ বাচো গরীয়স্ত্বম্? তত্রাহ—বাচেতি। অপ্রাপ্তত্বং ব্যবহিতত্বম্। চক্ষুষো বরীয়স্ত্বং সাধয়তি—বাচ ইতি। শব্দস্যেতি যাবৎ। বাচঃ শব্দাৎ সকাশাৎ ইত্যর্থঃ। উদ্গীথত্বে চক্ষুষো হেতুমাহ—শ্রৈষ্ঠ্যাদিতি। মনসো বরীয়স্ত্বে হেত্বন্তরমাহ—অতীন্দ্রিয়েতি। ইতি বরীয়স্ত্বম্ ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। অপ্রাপ্তমপ্যুচ্যতে বাচেত্যাদয়ো যথোক্তহেতবঃ ॥ ১১৯ ॥ ১

ভাষ্যানুবাদ। প্রাণে পরোবরীয়স্ত্ব-গুণসম্পন্ন পঞ্চবিধ সামের উপাসনা করিবে, অর্থাৎ উত্তরোত্তর-শ্রেষ্ঠত্ব-গুণবিশিষ্ট প্রাণ-দৃষ্টিতে সামের উপাসনা করিবে। উত্তরোত্তর-শ্রেষ্ঠত্ব-গুণসম্পন্ন প্রাণাদির মধ্যে প্রথমত্বনিবন্ধন প্রাণই (ঘ্রাণই) হিংকার; বাগিন্দ্রিয় দ্বারাই সমস্ত কর্ম্ম প্রারব্ধ হইয়া থাকে; আর প্রাণ (ঘ্রাণ) কেবল প্রাপ্ত (উপস্থিত) গন্ধেরই গ্রহণ করে, বাগিন্দ্রিয় দ্বারা কিন্তু অপ্রাপ্ত বিষয়ও কথিত বা প্রকাশিত করা হইয়া থাকে, এইজন্য প্রাণ অপেক্ষাও বাক্ শ্রেষ্ঠ। এই শ্রেষ্ঠত্ব নিবন্ধনই বাক্-ইন্দ্রিয় প্রস্তাবস্বরূপ; চক্ষুই উদ্গীথ; কারণ, বাক্যেরও বহুতর বিষয় চক্ষু দ্বারা প্রকাশিত হইয়া থাকে; অতএব শ্রেষ্ঠত্বহেতু বাক্ অপেক্ষাও বরীয়ান্ চক্ষুই উদ্গীথস্বরূপ। শ্রোত্রই প্রতিহার; কারণ, [ সমস্ত বিষয় হইতে ] শ্রোত্রকে প্রত্যাহৃত করা হইয়া থাকে; অতএব, সর্ব্বপ্রকার বিষয় শ্রবণ করে বলিয়া চক্ষু অপেক্ষাও শ্রবণেন্দ্রিয়টি বরীয়ান্। মনই নিধন; কারণ মনুষ্যের [অন্যান্য] সমস্ত ইন্দ্রিয় দ্বারা আহৃত বিষয়সমূহ মনেই সংস্থাপিত হইয়া থাকে; আর সমস্ত ইন্দ্রিয়ের বিষয়ই মনের বিষয়ীভূত হইয়া থাকে; এই কারণে শ্রোত্র অপেক্ষাও মনের শ্রেষ্ঠত্ব; বিশেষতঃ অতীন্দ্রিয় বিষয়সমূহও নিশ্চয় মনের বিষয়ীভূত হয়। পূর্ব্বোক্ত হেতুবশতঃ এই প্রাণাদি ইন্দ্রিয়সমূহ নিশ্চয়ই পরোবরীয়ান্ অর্থাৎ উত্তরোত্তর উৎকর্ষযুক্ত ॥ ১১৯ ॥ ১

পরোবরীয়ো হাস্য ভবতি পরোবরীয়সো হ লোকান্ জয়তি, য এতদেবং বিদ্বান্ প্রাণেষু পঞ্চবিধং পরোবরীয়ঃ সামোপাস্ত ইতি তু পঞ্চবিধস্য ॥১২০॥২

ইতি দ্বিতীয়াধ্যায়ে সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

যঃ ( জনঃ ) এতৎ ( পঞ্চবিধং সাম ) এবং বিদ্বান্ [ সন্ ] প্রাণেষু ( ঘ্রাণাদিষু ) পঞ্চবিধং পরোবরীয়ঃ সাম উপাস্তে ; অস্য [জীবনং ] পরোবরীয়ঃ হ ( এব ) ভবতি ; [ কিঞ্চ, অয়ং ] পরোবরীয়সঃ হ ( এব ) লোকান্ ( স্বর্গাদীন্ ) জয়তি, ( বশীকরোতি ) ; ইতি তু ( পুনঃ ) পঞ্চবিধস্য ( হিংকারাদিপঞ্চপ্রকারস্য ) [ সাম্নঃ উপাসনম্ উক্তম্ ] ॥

যে লোক যথোক্তপ্রকার অবগত হইয়া প্রাণসমূহে পরোবরীয়স্ত্বগুণসম্পন্ন পঞ্চবিধ সামের উপাসনা করে, তাহার উৎকৃষ্ট জীবন লাভ হয়, এবং সে পরোবরীয় লোকসমূহ জয় করে ( নিজের আয়ত্ত করে )। ইহাই পঞ্চপ্রকার সামের উপাসনা ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে সপ্তম খণ্ড ॥ ৭ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** এতদৃষ্ট্যা বিশিষ্টং যঃ পরোবরীয়ঃ সাম উপাস্তে, পরোবরীয়ো হ অস্য জীবনং ভবতীতি উক্তার্থম্। ইতি তু পঞ্চবিধস্য সাম্ন উপাসনমুক্তম্, ইতি সপ্তবিধে বক্ষ্যমাণবিষয়ে বুদ্ধিসমাধানার্থম্। নিরপেক্ষো হি পঞ্চবিধে, বক্ষ্যমাণে বুদ্ধিং সমাধিৎসতি ॥ ১২০ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ে সপ্তম-খণ্ড-ভাষ্যম্ ॥ ৭ ॥

আনন্দগিরিঃ। উক্তোপসংহারবিরহেঽপি বক্ষ্যমাণে বুদ্ধিসমাধানং কিং ন স্যাৎ ? ইত্যাশঙ্ক্যাহ—নিরপেক্ষো হীতি ॥ ১২০ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

**ভাষ্যানুবাদ।** যে লোক উক্ত প্রকার দৃষ্টিতে অর্থাৎ প্রাণ ও বাগাদি জ্ঞানে উত্তরোত্তরোৎকৃষ্ট সামের উপাসনা করে, নিশ্চয়ই ইহার জীবন পরোবরীয় হয় ; ইহার বিস্তৃত অর্থ পূর্ব্বেই উক্ত হইয়াছে। ইতঃপর যে সপ্তপ্রকার সামোপাসনা কথিত হইবে, তদ্‌বিষয়ে [ শ্রোতার ] বুদ্ধি প্রবেশের জন্য এখানে 'পঞ্চবিধ সামের উপাসনা' এই কথাটি উক্ত হইয়াছে। অভিপ্রায় এই যে, উক্ত পঞ্চবিধসামবিষয়ক উপাসনার কোন অপেক্ষা না রাখিয়াই বক্ষ্যমাণ সপ্তবিধ উপাসনায় মনোনিবেশ করিতে পারিবে ; অর্থাৎ পঞ্চবিধ সামোপাসনা না করিয়াও সপ্তবিধ সামোপাসনায় প্রবৃত্ত হইতে পারিবে ॥ ১২০ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ের সপ্তমখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৭ ॥

---

## অষ্টমঃ খণ্ডঃ ।

অথ সপ্তবিধস্য, বাচি সপ্তবিধং সামোপাসীত ; যৎ কিঞ্চ বাচো হুমিতি, স হিঙ্কারো যৎ প্রেতি স প্রস্তাবো যদেতি স আদিঃ ॥ ১২১॥১

অথ ( অনন্তরং ) সপ্তবিধস্য ( বক্ষ্যমাণসপ্তপ্রকারস্য ) [ সাম্ন উপাসনম্ উচ্যতে ইতি শেষঃ ]। বাচি ( শব্দে ) সপ্তবিধং ( বক্ষ্যমাণহিংকারাদিরূপং ) সাম উপাসীত। [ তদ্‌যথা ]—বাচঃ ( শব্দস্য ) যৎ কিঞ্চ ( যৎ কিঞ্চিৎ ) 'হুং' ইতি ( হুংকারঃ ), সঃ ( হুঙ্কারঃ ) হিংকারঃ ( সামভক্তিবিশেষঃ )। যৎ প্রেতি ( 'প্র' ইতি রূপং ), সঃ [ 'প্র'-সম্বন্ধাৎ ] প্রস্তাবঃ ; যৎ এতি ( 'আ' ইতি রূপং ) সঃ আদিঃ ( সামভক্তিবিশেষঃ )।

অনন্তর সপ্তবিধ সামের উপাসনা অভিহিত হইতেছে। বাক্যে সপ্তপ্রকার সামের উপাসনা করিবে [ যথা ]—বাক্যের যাহা কিছু 'হুম্' ইত্যাকার উচ্চারণ, অর্থাৎ যে কোন প্রকার হুঙ্কার, তাহাই হিংকার ; যাহা 'প্র' ইত্যাকার রূপ, তাহাই প্রস্তাব ; আর যাহা 'আ' ইত্যাকার উচ্চারণ, তাহাই 'আদি' ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** অথ অনন্তরং সপ্তবিধস্য সমস্তস্য সাম্ন উপাসনং সাধিবদমারভ্যতে। বাচি ইতি সপ্তমী পূর্ব্ববৎ, বাগ্‌দৃষ্টিবিশিষ্টং সপ্তবিধং সাম উপাসীতেত্যর্থঃ। যৎ কিঞ্চ বাচঃ শব্দস্য হুম্ ইতি যো বিশেষঃ, স হিঙ্কারঃ ; হকারসামান্যাৎ। যৎ প্রেতি-শব্দরূপং, স প্রস্তাবঃ ; প্র-সামান্যাৎ। যৎ আ ইতি, স আদিঃ ; আ-কারসামান্যাৎ। আদিরিতি ওঙ্কারঃ, সর্ব্বাদিত্বাৎ ॥ ১২১॥১

**আনন্দগিরিঃ।** অধিকসংখ্যাজ্ঞানস্যাল্পসংখ্যাজ্ঞানপূর্ব্বকত্বাৎ পঞ্চবিধোপাসনানন্তরং সপ্তবিধোপাসনং প্রস্তৌতি—অথেত্যি। পূর্ব্ববৎ—লোকেষিতিবৎ সপ্তমী চ নেতব্যেত্যর্থঃ। বাক্‌শব্দেন শব্দসামান্যমুচ্যতে তৎসপ্তধাপ্রবিভক্ত-সামাবয়বেষু আরোপ্য উপাসনং কর্ত্তব্যমিতি বাক্যার্থমাহ—বাগ্‌দৃষ্টীতি। যৎকিঞ্চ বাচ ইতি বাক্যোপাদানং, তস্যার্থমাহ—শব্দস্যেতি ॥১২১॥১

**ভাষ্যানুবাদ।** 'অথ' অর্থ—অনন্তর, অর্থাৎ পঞ্চবিধ সামোপাসনা নিরূপণের পর সর্ব্বাবয়ব-সম্পন্ন সপ্তবিধ সামের এই উত্তম উপাসনা

কাণ্ড আরব্ধ হইতেছে। পূর্ব্বোক্ত 'প্রাণেষু' ইত্যাদির ন্যায়ই এখানেও 'রাচি' এই পদে সপ্তমী বিভক্তি হইয়াছে, অর্থাৎ বাগ্‌দৃষ্টিতে সপ্তবিধ সামের উপাসনা করিবে। বাক্যের অর্থাৎ শব্দের 'হুম্' ইত্যাকার যে উচ্চারণ-বিশেষ, তাহাই হিংকার; কারণ, উভয় স্থলেই 'হ' অক্ষরের সাম্য রহিয়াছে। আর শব্দের যে, 'প্র' ইত্যাকার রূপ, তাহাই প্রস্তাব; কারণ, 'প্র' অক্ষরটি উভয়েতেই সমান। আর যে 'আ' ইত্যাকার রূপ, তাহাই 'আদি'; কেননা, [ উভয়েতেই ] 'আ' অক্ষরের সাম্য রহিয়াছে; সকলের ( সমস্ত বেদের ) প্রথমে উচ্চারণীয় বলিয়া ওঙ্কারই-'আদি' পদবাচ্য ॥ ১২১ ॥ ১

যদুদিতি স উদ্গীথো যৎপ্রতীতি স প্রতিহারো যদুপেতি স উপদ্রবো যন্নীতি তন্নিধনম্ ॥ ১২২ ॥ ২

[ শব্দস্য ] যৎ 'উৎ' ইতি [রূপম্], সঃ ( তৎ ) 'উদ্গীথঃ'; যৎ 'প্রতি' ইতি [রূপং], সঃ 'প্রতিহার'; যৎ 'উপ' ইতি [রূপং]. সঃ 'উপদ্রবঃ' ( সামভক্তিবিশেষঃ ) যচ্চ [ চ ] 'নি' ইতি [রূপং], তৎ নিধনম্ ॥

আর শব্দের যে, 'উৎ' ইত্যাকার রূপ, তাহাই 'উদ্গীথ'; যাহা 'প্রতি' ইত্যাকার রূপ, তাহা 'প্রতিহার'; যাহা 'উপ' ইত্যাকার রূপ, তাহা 'উপদ্রব' নামক সামভক্তি স্বরূপ; আর যাহা 'নি' ইত্যাকার রূপ তাহাই 'নিধন' ॥

শাঙ্কর-ভাষ্যম্। যৎ 'উৎ' ইতি স উদ্গীথঃ; উৎ-পূর্ব্বত্বাৎ উদ্গীথস্য। যৎ 'প্রতি' ইতি স প্রতিহারঃ; প্রতি-সামান্যাৎ। যৎ 'উপ' ইতি স উপদ্রবঃ; উপোপক্রমত্বাৎ উপদ্রবস্য। যৎ 'নি' ইতি তৎ নিধনম্। নি-শব্দসামান্যাৎ ॥ ১২২॥২

আনন্দগিরিঃ। ১২২।২

ভাষ্যানুবাদ। [ শব্দের ] যাহা 'উৎ' ইত্যাকার রূপ, তাহা 'উদ্গীথ'; কারণ, উদ্গীথেরও পূর্ব্বে 'উৎ' আছে; যাহা 'প্রতি' অক্ষর, তাহা প্রতিহার; [উভয়েতেই] 'প্রতি' শব্দের সাম্য রহিয়াছে। যাহা 'উপ' ইত্যাকার রূপ, তাহা উপদ্রব; কেননা, 'উপদ্রবে'রও উপক্রম ( প্রথম অংশ ) 'উপ' অক্ষর দ্বারা প্রস্তুত হইয়াছে। যাহা

'নি' ইত্যাকার, স্বরূপ, তাহাই 'নিধন'; 'নি' অক্ষরের সাদৃশ্যই ইহার কারণ ॥১২২॥ ২

দুগ্ধেঽস্মৈ বাগ্‌দোহং যো বাচো দোহঃ; অন্নবানন্নাদো ভবতি য এতদেবং বিদ্বান্‌বাচি সপ্তবিধꣳ সামোপাস্তে ॥১২৩॥৩

ইতি দ্বিতীয়াধ্যায়ে অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮॥

[যথোক্তোপাসনস্য ফলমাহ—"দুগ্ধে" ইত্যাদিনা।]—যঃ (জনঃ) এবং বিদ্বান্ সন্ বাচি (বাক্যে) সপ্তবিধং সাম উপাস্তে, বাক্ (শব্দঃ) অস্মৈ (উপাসকায়) দোহং (দুগ্ধং) দুগ্ধে (প্রসূতে); [কোঽসৌ দোহঃ? ইত্যাহ]— বাচঃ (শব্দস্য) যঃ দোহঃ (প্রদানযোগ্যঃ) [তম্ ইতি শেষঃ] ॥

এখন উক্ত উপাসনার ফল কথিত হইতেছে—যে লোক এইরূপ অবগত হইয়া বাক্যে সপ্তবিধ সামের উপাসনা করে, বাক্যের যাহা দোহ অর্থাৎ প্রদানযোগ্য সার, বাক্য তাহা ইহাকে প্রদান করে ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে অষ্টম খণ্ড ॥ ৮ ॥

শাঙ্কর-ভাষ্যম্। দুগ্ধেঽস্মৈ ইত্যাদ্যুক্তার্থম্ ॥ ১২৩ ॥ ৩॥

ইতি দ্বিতীয়াধ্যায়স্য অষ্টম-খণ্ড-ভাষ্যম্ ॥ ৮ ॥

আনন্দগিরিঃ। ১২৩।৩

ইতি দ্বিতীয়াধ্যায়স্য অষ্টমঃ খণ্ডঃ ॥ ৮ ॥

ভাষ্যানুবাদ। "দুগ্ধে অস্মৈ" ইত্যাদির অর্থ পূর্ব্বেই উক্ত হইয়াছে ॥ ১২২ ॥ ৩

ইতি দ্বিতীয়াধ্যায়ের অষ্টমখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৮ ॥

---

# নবমঃ খণ্ডঃ ।

অথ খল্বমুমাদিত্যꣳ সপ্তবিধꣳ সামোপাসীত সর্ব্বদা সমস্তেন সাম, মাং প্রতি মাং প্রতীতি সর্ব্বেণ সমস্তেন সাম ॥ ১২৪ ॥ ১

অথ (অনন্তরং), খলু (নিশ্চয়ে) অমুম্ (দৃশ্যমানম্) আদিত্যং (সূর্য্যং) সপ্তবিধং সাম উপাসীত, (সপ্তবিধে সাম্নি আদিত্যদৃষ্টিং কুর্ব্বীত ইত্যর্থঃ)। [আদিত্যঃ হি] সর্ব্বদা সমঃ (একরূপঃ), তেন (সমত্বেন হেতুনা) [আদিত্যঃ] সাম; [আদিত্যস্য সর্ব্বকালীনং সমত্বম্ এব সামরূপত্বে হেতুরিত্যর্থঃ]। [তদেব বিশদয়তি]— 'মাং প্রতি মাং প্রতি' (মদাভিমুখ্যেন বর্ত্ততে) ইতি (ইত্থং) [তুল্যবুদ্ধিসমুৎপাদনাৎ আদিত্যঃ] সর্ব্বেণ (জনেন) সমঃ (সমানরূপঃ); তেন [হেতুনা] সাম, (সাম্নি আদিত্যদৃষ্টিঃ কর্ত্তব্যা ইত্যর্থঃ)॥

অনন্তর আদিত্যরূপে সপ্তবিধ সামের উপাসনা অবশ্য করিবে। সর্ব্বদা সমান (অবিকৃত বা একরূপ), এইহেতু [আদিত্য] সাম; বিশেষতঃ, আদিত্য 'আমার দিকে, আমার দিকে' এইরূপে সকলেরই মনে সমান বুদ্ধি সমুৎপাদন করে বলিয়া, সকলের পক্ষেই সমান; এইজন্য আদিত্য (সূর্য্য দেব) সাম-পদবাচ্য॥

**শাঙ্কর-ভাষ্যম্।** অবয়বমাত্রে সাম্নি আদিত্যদৃষ্টিঃ পঞ্চবিধেষু উক্তা প্রথমে চাধ্যায়ে। অথ ইদানীং খলু অমুম্ আদিত্যং সমস্তে সাম্নি অবয়ববিভাগশোঽধ্যস্য সপ্তবিধং সাম উপাসীত। কথং পুনঃ সামত্বমাদিত্যস্যেতি? উচ্যতে—উদ্গীথত্বে হেতুবৎ আদিত্যস্য সামত্বে হেতুঃ। কোঽসৌ? সর্ব্বদা সমঃ, বৃদ্ধিক্ষয়াভাবাৎ; তেন হেতুনা সাম আদিত্যঃ মাং প্রতি মাং প্রতীতি তুল্যাং বুদ্ধিমুৎপাদয়তি; অতঃ সর্ব্বেণ সমঃ; অতঃ সাম, সমত্বাদিত্যর্থঃ। উদ্গীথভক্তিসামান্যবচনাদেব লোকাদিষু উক্তসামান্যাৎ হিঙ্কারাদিত্বং গম্যত ইতি হিঙ্কারাদিত্বে কারণং নোক্তম্; সামত্বে পুনঃ সবিতুরনুক্তং কারণং ন সুবোধমিতি সমত্বমুক্তম্॥১২৪॥ ১

আনন্দগিরিঃ। বাগ্দৃষ্টেরনন্তরমাদিত্যদৃষ্টির্বিধীয়তে; তস্য বাঙ্ময়ত্বাৎ। ন চ তদ্বিধানং যুক্তম্, পূর্ব্বমপ্যাদিত্যদৃষ্টিবিশিষ্টোপাসনস্যোপদিষ্টত্বাৎ, ইত্যাশঙ্ক্যাহ—অবয়বমাত্র ইতি। তস্য সামত্বে হেতুং পৃচ্ছতি—কথমিতি। সর্ব্বদেত্যাদি বাক্যমুত্তরত্বেনাদত্তে—

উচ্যত ইতি। উচ্চৈঃ সত্ত্বমাদিত্যং "গায়ত্রীত্যাদিনাঽস্যোদ্‌গীথত্বে হেতুঃ প্রত্যোক্তঃ। তথা সামত্বেঽপি তত্ত হেতুরুচ্যত ইত্যর্থঃ। তমেব প্রশ্নপূর্ব্বকং বিবৃণোতি—কোঽসাবিতি। নোদেতা নাস্তমেতেত্যাদিদর্শনাদিত্যর্থঃ। মাং প্রতীত্যাদি ব্যাচষ্টে—মাং প্রতীতি। অস্তুশব্দস্যাত্র বৃত্তির্নাস্তরেণ কিঞ্চিন্নিমিত্তম্, ইত্যাদিত্যস্য সামত্বে হেতুরুচ্যতে চেৎ, তদ্ভেদানাং হিংকারাদিত্বেঽপি কুতো নিমিত্তং শ্রুত্যা নোক্তমিত্যাশঙ্ক্যাহ—উদ্‌গীথেতি। আদিত্যস্য উদ্‌গীথেন সংগোদ্ধত্বং সামান্যং শ্রুতোাক্তম্, তদনুসারেণাস্মত্তক্তপ্রাথম্যাদিসামান্যং যথা পৃথিব্যাদিষু হিঙ্কারাদিত্বং গম্যতে, তথাদিত্যপ্রভেদানামপি হিংকারাদিত্বং শক্যাবগমমিতি শ্রুত্যা তেষাং তদ্ভাবে নোক্তং কারণমিত্যর্থঃ। তর্হি সামত্বেঽপি কারণোৎপ্রেক্ষাসম্ভবান্ন বক্তব্যং কারণম্, ইত্যাশঙ্ক্যাহ—সামত্বে পুনরিতি। সমত্বং তত্র নিমিত্তমিতি যাবৎ। ১২৪।১

ভাষ্যানুবাদ। প্রথম অধ্যায়ে কেবলই সামাবয়বে পঞ্চবিধ আদিত্যদৃষ্টি উক্ত হইয়াছে। অতঃপর এখন ঐ আদিত্যকে ভিন্ন ভিন্ন এক একটি অবয়বক্রমে সমস্ত সামে অধ্যস্ত করিয়া সেই সামের উপাসনা উপদিষ্ট হইতেছে; ভাল, আদিত্যের সামত্ব (সাম-সাধর্ম্য) হয় কি প্রকারে? আদিত্যের উদ্‌গীথত্বে যেমন হেতু প্রদর্শিত হইয়াছে, তেমনি সামত্বেও হেতু প্রদর্শিত হইতেছে—সেই হেতুটি কি? সর্ব্বদাই সম (একরূপ); কারণ, উহার হ্রাস কিংবা বৃদ্ধি নাই; সেই হেতুতেই আদিত্য 'সাম' স্বরূপ। 'আমার প্রতি, আমার প্রতি' অর্থাৎ আদিত্য 'আমার অভিমুখে আমার অভিমুখে আছেন', এইরূপ তুল্য বুদ্ধি উৎপাদন করেন বলিয়া, সকলের পক্ষেই সম (সমান); অতএব সমত্বই সামশব্দ নির্ব্বচনের হেতু। এখানে সাধারণতঃ উদ্‌গীথভক্তির নিরূপণ করা হইতেছে; সুতরাং ইতঃপূর্ব্বে 'লোক' প্রভৃতিতে যেরূপ সাদৃশ্য কথিত হইয়াছে, তদনুসারে এখানেও যে, হিংকারই [সপ্তবিধ সামের] আদিভূত, তাহা বেশ বুঝা যাইতেছে; এই কারণেই হিংকারের প্রথমত্ব জ্ঞাপনের জন্য কোনরূপ কারণ প্রদর্শিত হয় নাই; পরন্তু সূর্য্যের সামত্ব-সাধক কারণটি উল্লিখিত না হইলে তাহা সুখবোধ্য হয় না; এইজন্য কেবল [তদ্বিষয়েই] 'সমত্ব' রূপ কারণ অভিহিত হইয়াছে ॥ ১২৪ ॥ ১

তস্মিন্নিমানি সর্ব্বাণি ভূতান্যন্বায়ত্তানীতি বিদ্যাৎ, তস্য যৎ পুরোদয়াৎ স হিঙ্কারস্তদস্য পশবোঽন্বায়ত্তাস্তস্মাত্তে হিং কুর্ব্বন্তি, হিঙ্কারভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ১২৫॥২

তাহার সামান্য বা সাদৃশ্য। গবাদি পশুগণ আবার সেই আদিত্যরূপী সামের সেই অংশে অনুগত রহিয়াছে; অর্থাৎ সেই ভক্তিকেই উপজীব্য করিয়া থাকে। যে হেতু এইরূপ ব্যবস্থা, সেই হেতুতেই পশুগণ উদয়ের পূর্ব্বে 'হিং' ইত্যাকার শব্দ উচ্চারণ করিয়া থাকে; অতএব সেই হেতুতে [ পশুগণ ] স্বভাবতই এই আদিত্য-নামক সামের নিয়ত ভজনাকারী। বিশেষতঃ তাহারা নিয়মিতরূপে সামভক্তির ভজনা করে বলিয়াই এরূপ অবস্থান করে॥ ১২৪ ॥ ২

অথ যৎ প্রথমোদিতে স প্রস্তাবঃ; তদস্য মনুষ্যা অন্বায়ত্তাঃ; তস্মাত্তে প্রস্তুতিকামাঃ প্রশংসাকামাঃ; প্রস্তাব-ভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ১২৫॥৩

অথ ( প্রকারান্তরসূচনায়াং ) প্রথমোদিতে ( প্রথমম্ উদগতে সূর্য্যে ) যৎ ( রূপম্ ), স ( তৎ—সূর্য্যরূপং ) প্রস্তাবঃ; মনুষ্যাঃ অস্য ( আদিত্যস্য ) তৎ ( রূপম্ ) অন্বায়ত্তাঃ; তস্মাৎ ( হেতোঃ ) তে ( মনুষ্যাঃ ) প্রস্তুতিকামাঃ প্রশংসাকামাঃ [ চ ভবন্তি ]; হি ( যস্মাৎ ) [ তে মনুষ্যাঃ ] এতস্য সাম্নঃ প্রস্তাবভাজিনঃ ( প্রস্তাবভক্তিং ভজন্তে ইত্যর্থঃ )। অত্র স্তুতি-প্রশংসয়োঃ একার্থত্বেঽপি প্রত্যক্ষ-পরোক্ষাভ্যাং ভেদো বোধ্যঃ—প্রত্যক্ষা স্তুতিঃ, পরোক্ষা চ প্রশংসা ইত্যর্থঃ। শব্দান্তরেণ অর্থকথনং বা ]॥

— প্রকারান্তরে বলা হইতেছে—প্রথম উদয়ের পরই যে, সূর্য্যের রূপ, তাহা প্রস্তাবস্বরূপ; মনুষ্যগণ ইহার ( আদিত্যের ) সেই রূপে অনুগত রহিয়াছে; সেই জন্যই তাহারা স্তুতি ও প্রশংসা কামনা করিয়া থাকে; কারণ, তাহারা এই সামের প্রস্তাবাংশ-ভজনাশীল॥

**শাঙ্কর-ভাষ্যম্।** অথ যৎ প্রথমোদিতে সবিতৃরূপম্, তদস্য আদিত্যাখ্যস্য সাম্নঃ স প্রস্তাবঃ; তদস্য মনুষ্যা অন্বায়ত্তাঃ পূর্ব্ববৎ। তস্মাৎ তে প্রস্তুতিং প্রশংসাং কাময়ন্তে; যস্মাৎ প্রস্তাব-ভাজিনো হ্যেতস্য সাম্নঃ॥ ১২৫ ॥৩

**আনন্দগিরিঃ।** সবিতরি প্রথমোদিতে সতি যত্তস্য রূপং, তদ্দৃষ্ট্যা প্রস্তাবস্তোপাস্ত্যে পূর্ব্বস্মাদানন্তর্য্যং হেতুঃ। যথোদয়াৎ প্রাচীনং রূপং পশুভিরুপজীব্যতে, তথেত্যাহ—পূর্ব্ব-বদিতি। উদয়াৎ পরাচীনমাদিত্যরূপং মনুষ্যা উপজীবন্তীত্যত্র লিঙ্গমাহ—তস্মাদিতি। প্রত্যক্ষপরোক্ষভাবেন প্রস্তুতি-প্রশংসয়োর্ভেদঃ॥ ১২৫ ॥ ৩

**ভাষ্যানুবাদ।** আর প্রথম উদয়ের পর যে, সূর্য্যের রূপ,

তাহাই আদিত্য-সংজ্ঞক সামের প্রস্তাব-স্বরূপ ; পূর্ব্বের স্থায় মনুষ্যগণ ইহারও সেইরূপে অনুগত রহিয়াছে ; সেই কারণে তাহারা স্তুতি অর্থাৎ প্রশংসা লাভের কামনা করে ; কেন না, যেহেতু তাহারা এই সামের 'প্রস্তাব'-ভক্তি ভজনা করিয়া থাকে * ॥ ১২৫ ॥ ৩

অথ যৎ সঙ্গববেলায়াং স আদিত্যস্তদস্য বয়াংস্যন্বায়ত্তানি ; তস্মাত্তান্যন্তরিক্ষেঽনারম্বণান্যাদায়াত্মানং পরিপতন্তি আদিভাজীনি হ্যেতস্য সাম্নঃ ॥ ১২৬ ॥ ৪

অথ সঙ্গববেলায়াং (প্রাতঃকালাৎ পরং মুহূর্ত্তত্রয়াত্মকে কালে) যৎ (আদিত্যস্য রূপং), সঃ আদিঃ (সামভক্তিবিশেষরূপঃ) ; বয়াংসি (পক্ষিণঃ) অস্য (আদিত্যস্য) তৎ (সঙ্গবকালীনং রূপং) অন্বায়ত্তানি ; তস্মাৎ [হেতোঃ] তানি (বয়াংসি) অনারম্বণানি (নিরালম্বনানি সন্তি) আত্মানম্ (স্বদেহম্) আদায় (পরিগৃহ্য) অন্তরিক্ষে (আকাশে) পরিপতন্তি (পরিভ্রমন্তি); হি (যস্মাৎ) [তানি বয়াংসি] এতস্য সাম্নঃ আদিভাজীনি (আদিং ভক্তিং ভজন্তে ইত্যর্থঃ) ॥

---

* তাৎপর্য্য—এই নবম খণ্ডে দৃশ্যমান আদিত্যাবলম্বনে সপ্তবিধ সামের উপাসনা অভিহিত হইয়াছে। তন্মধ্যে, প্রথমতঃ আদিত্যকে সাম বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে, এবং তাহার কারণ-নির্দ্দেশ স্থলে বলা হইয়াছে যে, সাম যেমন উদ্গীথাদি সমস্ত ভক্তির পক্ষে সমান, আদিত্যও তেমনি সর্ব্বভূতের পক্ষে সমান, প্রত্যেকেই আদিত্যকে 'আমার সম্মুখস্থ' বলিয়া মনে করিয়া থাকে ; এই সমত্বই আদিত্যে সাম-শব্দ প্রয়োগের কারণ। তাহার পর, আদিত্যের উদয়লাভের পূর্ব্ববর্ত্তী ও পরবর্ত্তী ভিন্ন ভিন্ন রূপ সমুদয় সপ্তবিধ সামাবয়বে সম্পাদিত করিয়া তাহার উপাসনাক্রম উপদেশ করা হইয়াছে। প্রত্যেক স্থলেই আদিত্যের রূপে ও সামাবয়বে যথাকথঞ্চিৎ সাদৃশ্য ধরিয়া লইতে হইবে। আপাত-দৃষ্টিতে প্রস্তুতি ও প্রশংসা শব্দের অর্থগত পার্থক্য না থাকিলেও এখানে তাহার পার্থক্য বুঝিতে হইবে—সাক্ষাৎ গুণকথনের নাম প্রস্তুতি, আর পরোক্ষভাবে গুণবাদের নাম প্রশংসা। এখানে 'প্রথমোদিত' কথায় প্রাতঃকালের পূর্ব্ববর্ত্তী তিন মুহূর্ত্ত (ছয় দণ্ড) বুঝিতে হইবে। কারণ পরবর্ত্তী শ্রুতিগুলিতে প্রাতঃকালের পরবর্ত্তী 'সঙ্গব' প্রভৃতি কালের উল্লেখ রহিয়াছে। 'প্রাতঃ' প্রভৃতি কালের বিভাগ এইরূপ—

> প্রাতঃকালো মুহূর্ত্তাংস্ত্রীন্ সঙ্গবস্তাবদেব তু।
> মধ্যাহ্নস্ত্রিমুহূর্ত্তঃ স্যাদ্ অপরাহ্নস্ততঃ পরম্।
> সায়াহ্নস্ত্রিমুহূর্ত্তঃ স্যাৎ শ্রাদ্ধং তত্র ন কারয়েৎ।
> রাক্ষসী নাম সা বেলা গর্হিতা সর্ব্বকর্ম্মসু॥"

সাধারণতঃ দুই দণ্ডে এক মুহূর্ত্ত ধরা হয় ; সুতরাং তিন মুহূর্ত্তে ছয় দণ্ড হইয়া থাকে।

তাহার পর সঙ্গব সময়ে যে আদিত্যরূপ, তাহাই 'আদি' স্বরূপ; পক্ষিগণ তাহা আশ্রয় করিয়া থাকে, সেই জন্যই পক্ষিগণ আকাশে নিরালম্বভাবে শরীর লইয়া পরিভ্রমণ করে; কেননা, তাহারা এই সামের 'আদি'-সংজ্ঞক ভক্তির ভজনা করিয়া থাকে ॥

শাঙ্করভাষ্যম্। অথ যৎ সঙ্গববেলায়াং গবাং রশ্মীনাং সঙ্গমনং সঙ্গবো যস্যাং বেলায়াং, গবাং বা বৎসৈঃ সহ, সা সঙ্গববেলা, তস্মিন্ কালে যৎ সাবিত্রং রূপং, স আদিঃ ভক্তিবিশেষঃ—ওঙ্কারঃ। তদস্য বয়াংসি পক্ষিণঃ অন্বায়ত্তানি। যত এবং, তস্মাৎ তানি বয়াংসি অন্তরিক্ষে অনারম্বণানি অনালম্বনানি আত্মানমাদায় আত্মানমেব অবলম্বনত্বেন গৃহীত্বা পরিপতন্তি গচ্ছন্তি; অত আকারসামান্যাৎ আদিভক্তিভাজীনি হি এতস্য সাম্নঃ ॥ ১২৬ ॥ ৪

আনন্দগিরিঃ। গোশব্দবাচ্যানাং রশ্মীনাং জগন্মণ্ডলেন সংগমনং সংবন্ধগমনমিত্যর্থঃ। বৎসৈঃ সংগমনমিতি সম্বন্ধঃ। সঙ্গবকালীনমাদিত্যরূপমারোপ্য আদিভক্তেরোংকারস্যোপাস্যত্বে দ্বয়োরাকারসামান্যং হেতুঃ। পক্ষিণাং যথোক্তমাদিত্যরূপমুপজীব্যমিত্যত্র হেতুমাহ—যত ইতি। ১২৬॥৪

ভাষ্যানুবাদ। অতঃপর সংগব-বেলায় অর্থাৎ যে সময় সূর্য্য-রশ্মি সমূহের সংগব অর্থাৎ ইতস্ততঃ প্রসারণ হয়, অথবা বৎসের সহিত গো-সমূহ (মাঠে) গমন করে, তাহার নাম সংগববেলা, সেই সময়ে সূর্য্যের যে রূপ, তাহাই 'আদি', অর্থাৎ সামভক্তি—ওঙ্কার; পক্ষিগণ তাহার এইরূপে অনুগত; যেহেতু এই প্রকার (অনুগত), সেই কারণেই সেই পক্ষিগণ অন্তরিক্ষে নিরালম্বভাবে আত্মাকে লইয়া, অর্থাৎ কেবল আপনাকেই আশ্রয় রূপে গ্রহণ করিয়া ইতস্ততঃ গমন করিয়া থাকে; অতএব এইরূপ আকারগত সাদৃশ্য বশতই তাহারা এই সামের আদি-ভক্তিভাগী ॥ ১২৬ ॥ ৪

অথ যৎ সম্প্রতিমধ্যন্দিনে, স উদ্গীথস্তদস্য দেবা অন্বায়ত্তাঃ; তস্মাত্তে সত্তমাঃ প্রাজাপত্যানাম্; উদ্গীথভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥ ১২৭ ॥ ৫

অথ (প্রকারান্তরসূচনায়াং), সম্প্রতি-মধ্যন্দিনে (সঙ্গবানন্তর-মুহূর্ত্তত্রয়াত্মকে মধ্যাহ্নসময়ে) যৎ (আদিত্যস্য রূপং), সঃ (তৎ রূপম্) উদ্গীথঃ; দেবাঃ অস্য (আদিত্যস্য) তৎ (রূপম্) অন্বায়ত্তাঃ; তস্মাৎ (হেতোঃ) তে (দেবাঃ)

প্রাজাপত্যানাং (প্রজাপতিসম্ভূতানাং প্রাণিনাং মধ্যে) সত্তমাঃ (বিশিষ্টাঃ); হি (যস্মাৎ) [তে] এতস্য সাম্নঃ উদ্গীথভাজিনঃ ॥

অতঃপর, সম্প্রতিমধ্যন্দিনে অর্থাৎ ঠিক মধ্যাহ্নসময়ে আদিত্যের যে রূপ, তাহাই উদ্গীথস্বরূপ; দেবগণ তাহাতে অনুগত, সেই কারণেই তাঁহারা প্রজাপতি-জাত প্রাণিগণের মধ্যে সত্তম বা সর্ব্বশ্রেষ্ঠ; কারণ, তাঁহারা এই সামেরই উদ্গীথ-ভক্তি ভজনা করিয়া থাকেন।

**শাঙ্কর-ভাষ্যম্।** অথ যৎ সম্প্রতিমধ্যন্দিনে ঋজুমধ্যন্দিনে ইত্যর্থঃ, স উদ্গীথভক্তিঃ, তদস্য দেবা অন্বায়ত্তাঃ; দ্যোতনাতিশয়াৎ তৎকালে। তস্মাৎ তে সত্তমা বিশিষ্টতমাঃ প্রাজাপত্যানাম্—প্রজাপত্যপত্যানাম্; উদ্গীথভাজিনো হি এতস্য সাম্নঃ ॥ ১২৭ ॥ ৫

**আনন্দগিরিঃ।** ঋজুমধ্যন্দিনে যদাদিত্যস্য রূপং তদ্দ্যোতকীথোপাসনে শ্রেষ্ঠ্যং হেতুঃ। তৎকালীনাদিত্যরূপস্য দেবোপজীব্যত্বে হেতুমাহ—দ্যোতনেতি। তথাপি তস্য দেবৈরুপজীব্যত্বং কথমিতি চেৎ; তত্রাহ—তস্মাদিতি ॥ ১২৭ ॥ ৫

**ভাষ্যানুবাদ।** অনন্তর, সম্প্রতি-মধ্যন্দিনে অর্থাৎ ঠিক মধ্যাহ্ন সময়ে যে [আদিত্যের রূপ], তাহাই উদ্গীথ-ভক্তিস্বরূপ; দেবগণ ইহার সেইরূপে অনুগত; কেন না, মধ্যাহ্ন কালেই সৌরপ্রকাশের আতিশয্য ঘটে। সেই কারণেই তাঁহারা প্রাজাপত্যগণের অর্থাৎ প্রজাপতির সন্তানগণের মধ্যে সত্তম অর্থাৎ অতিশয় শ্রেষ্ঠ, কারণ, [তাঁহারা] এই সামেরই উদ্গীথ-ভজনাকারী ॥ ১২৭ ॥ ৫

**অথ যদূর্দ্ধং মধ্যন্দিনাৎ প্রাগপরাহ্নাৎ স প্রতিহারঃ, তদস্য গর্ভা অন্বায়ত্তাস্তস্মাত্তে প্রতিহৃতা নাবপদ্যন্তে; প্রতিহারভাজিনো হ্যেতস্য সাম্নঃ ॥১২৮॥৬**

অথ, মধ্যন্দিনাৎ উর্দ্ধম্ অপরাহ্নাৎ [চ] প্রাক্ যৎ (আদিত্যস্য রূপং), সঃ 'প্রতিহারঃ'; গর্ভাঃ অস্য (আদিত্যস্য) তৎ (রূপম্) অন্বায়ত্তাঃ; তস্মাৎ [হেতোঃ] তে (গর্ভাঃ) প্রতিহৃতাঃ (উর্দ্ধম্ আকৃষ্টাঃ সন্তঃ) ন অবপদ্যন্তে (ন অধঃ পতন্তি); হি (যস্মাৎ) [তে] এতস্য সাম্নঃ প্রতিহারভাজঃ (প্রতিহারং ভজমানাঃ) ॥

অতঃপর, মধ্যন্দিনের পর ও অপরাহ্নের পূর্ব্বে যে, আদিত্যের রূপ, তাহাই প্রতিহার; গর্ভসমূহ তাহাতে আশ্রিত আছে; সেই কারণেই গর্ভসমূহ জরায়ুতে

সেই কারণে তাহারা মনুষ্যকে দর্শন করিয়া ভয়ে অরণ্যে বা গর্ত্তমধ্যে দ্রুত পলায়ন করে; কেননা, তাহারা এই সামের উপদ্রব অংশকে ভজনা করে॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ যদূর্দ্ধম্ অপরাহ্লাৎ প্রাগস্তময়াৎ, স উপদ্রবঃ, তদস্য আরণ্যাঃ পশবঃ অন্বায়ত্তাঃ। তস্মাৎ তে পুরুষং দৃষ্ট্বা ভীতাঃ কক্ষম্ অরণ্যং শ্বভ্রং ভয়শূন্যম্ ইতি উপদ্রবন্তি উপগচ্ছন্তি; দৃষ্ট্বোপদ্রবনাদ্ উপদ্রবভাজিনো হি এতস্য সাম্নঃ॥ ১২৯॥৭

আনন্দগিরিঃ। অত্র তৎকালীনাদিত্যদৃষ্ট্যোপদ্রবমুপাসীত তস্য। তদা অস্তাচলং প্রত্যুপদ্রবণাৎ ইত্যাহ—অথেতি। আরণ্যানাং পশূনাং যথোক্তরূপোপজীবনমুপপাদয়তি—তস্মাদিত্যাদিনা। শ্বভ্রং গর্ত্তং গুহেতি যাবৎ॥ ১২৯॥৭

ভাষ্যানুবাদ। অতঃপর, সূর্য্যের যে মধ্যাহ্নের পরবর্ত্তী ও সায়ং-সময়ের পূর্ব্ববর্ত্তী রূপ, তাহাই 'উপদ্রব'; আরণ্য পশুগণ তাঁহার সেই রূপেতে অনুগত; সেই জন্যই তাহারা পুরুষকে (মানুষকে) দর্শন করিয়া ভীত হইয়া কক্ষ অর্থাৎ অরণ্য ও গর্ত্তস্থানকে ভয়শূন্য মনে করিয়া [তদভিমুখে] ধাবিত হইয়া থাকে। দর্শনের পর উপদ্রুত হয়, এইজন্য [বুঝা যায় যে,] নিশ্চয়ই তাহারা এই সামের 'উপদ্রব' অংশ ভজনা করে॥ ১২৯॥ ৭

অথ যৎ প্রথমাস্তমিতে তন্নিধনং, তদস্য পিতরোঽন্বায়ত্তাস্তস্মাত্তান্ নিদধতি; নিধনভাজিনো হ্যেতস্য সাম্নঃ এবং খল্বমুমাদিত্যং সপ্তবিধং সামোপাস্তে॥ ১৩০॥৮.

ইতি দ্বিতীয়াধ্যায়স্য নবমঃ খণ্ডঃ॥ ৯॥

অথ, প্রথমাস্তমিতে (অস্তগমনোন্মুখে সূর্য্যে) যৎ (রূপং), তৎ নিধনং, পিতরঃ (পিতৃপুরুষাঃ) অস্য (সূর্য্যস্য) তৎ (রূপং) অন্বায়ত্তাঃ; তস্মাৎ [হেতোঃ] তান্ (পিতৃ-পিতামহাদিরূপান্) নিদধতি (দর্ভেষু নিক্ষিপন্তি [গৃহিণঃ ইতি শেষঃ]; হি (যস্মাৎ) [তে] এতস্য সাম্নঃ নিধনভাজিনঃ। এবম্ (উক্তরীত্যা) খলু অমুম্ আদিত্যং সপ্তবিধং সাম উপাস্তে॥

ইতঃপর অস্তগমনোন্মুখ সূর্য্যের যে রূপ, তাহাই নিধনস্বরূপ; পিতৃগণ তাঁহার সেইরূপে অনুগত; সেইকারণেই [শ্রাদ্ধকালে] তাঁহাদিগকে কুশের উপর

স্থাপন করা হইয়া থাকে; এইরূপেই এই আদিত্য-দৃষ্টিতে সপ্তবিধ সামের উপাসনা করিয়া থাকে ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে নবম খণ্ড ॥ ৯ ॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ যৎ প্রথমাস্তমিতে অদর্শনং জিগমিষতি সবিতরি, তন্নিধনং; তদস্য পিতরঃ অন্বায়ত্তাঃ, তস্মাৎ তান্ নিদধতি—পিতৃপিতামহ-প্রপিতামহরূপেণ দর্ভেষু নিক্ষিপন্তি তান্; তদর্থং পিণ্ডান্ বা স্থাপয়ন্তি। নিধনসম্বন্ধাৎ নিধনভাজিনো হি এতস্য সাম্নঃ পিতরঃ। এবমবয়বশঃ সপ্তধা বিভক্তং খলু অমুম্ আদিত্যং সপ্তবিধং সাম উপাস্তে যঃ, তস্য তদাপত্তিঃ ফলমিতি বাক্যশেষঃ ॥ ১৩০॥৮

ইতি দ্বিতীয়াধ্যায়ে নবমখণ্ডভাষ্যম্ ॥ ৯ ॥

আনন্দগিরিঃ। তৎ সবিতৃরূপমিতি শেষঃ। তদ্দৃষ্ট্যা নিধনোপাসনে সমাপ্তিসামান্যং হেতুঃ। যথোক্তমাদিত্যরূপং পিতৃভিরুপজীব্যমিত্যত্র গমকমাহ—তস্মাদিত্যাদিনা। তত্র তত্র অথশব্দস্তত্তদুপাসনানন্তর্য্যার্থো ব্যাখ্যেয়ঃ। এবং খল্বিত্যাদিবাক্যমপেক্ষিতং পূরয়ন্ ব্যাকরোতি—এবমিতি ॥ ১৩০॥৮

ইতি দ্বিতীয়াধ্যায়স্য নবমঃ খণ্ডঃ ॥ ৯ ॥

ভাষ্যানুবাদ। ইহার পর যে, প্রথম অস্তমিতে অর্থাৎ সূর্য্য অস্তগমনোন্মুখ হইলে যে রূপ হয়, তাহাই 'নিধন'; পিতৃগণ ইহার সেইরূপে অনুগত আছেন; সেই কারণেই তাহাদিগকে নিহিত করে, অর্থাৎ পিতা, পিতামহ ও প্রপিতামহরূপে তাহাদিগকে কুশের উপর স্থাপন করিয়া থাকে; অথবা তাহাদের নিমিত্ত পিণ্ড স্থাপন করিয়া থাকে। পিতৃগণ যেহেতু নিধনের (কুশোপরি স্থাপনের) সহিত সম্বন্ধ, সেই হেতুই তাঁহারা এই সামের 'নিধন'-ভাজী বলিয়া নিরূপিত হন। যে লোক উক্ত প্রকারে অবয়বক্রমে সপ্তভাগে বিভক্ত এই আদিত্যকে সপ্তবিধ সামরূপে উপাসনা করে, তদ্ভাবপ্রাপ্তিই তাহার ফল হয়, এই অংশটুকু শ্রুতিবাক্যের শেষ বা অবশিষ্ট ॥ ১৩০ ॥ ৮

ইতি দ্বিতীয়াধ্যায়ে নবম খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৯ ॥

---

## দশমঃ খণ্ডঃ ।

শাঙ্কর-ভাষ্যম্। মৃত্যুঃ আদিত্যঃ, অহোরাত্রাদিকালেন জগতঃ প্রমাপয়িতৃত্বাৎ। তস্য অতিতরণায়েদং সামোপাসনমুপদিশ্যতে—

ভাষ্যানুবাদ। দিবা রাত্রি প্রভৃতি কাল পরিণাম দ্বারা জগতের বিনাশ সাধন করে বলিয়া আদিত্যই মৃত্যুস্বরূপ; সেই মৃত্যু অতিক্রমের উদ্দেশে এই সামোপাসনা উপদিষ্ট হইতেছে।

অথ খল্বাত্মসম্মিতমতিমৃত্যু সপ্তবিধ্ঃ সামোপাসীত। হিঙ্কার ইতি ত্র্যক্ষরং প্রস্তাব ইতি ত্র্যক্ষরং, তৎসমম্ ॥১৩১॥১

অথ ( আদিত্য-সামোপাসনাৎ পরং ) খলু ( নিশ্চয়ে ) আত্ম-সম্মিতং ( আত্মনা সামাবয়বতুল্যতয়া সম্মিতং, স্বসমানাক্ষরযুক্তমিত্যর্থঃ), অতিমৃত্যু ( মৃত্যুভয়বারকং ) সপ্তবিধং সাম উপাসীত,—'হিঙ্কারঃ ইতি ত্র্যক্ষরং– ( ত্রিভিঃ অক্ষরৈঃ যুক্তং ), 'প্রস্তাবঃ' ইতি ত্র্যক্ষরং ( হিঙ্কারপদং যথা ত্রিভিঃ অক্ষরৈঃ বর্ণৈঃ যুক্তং প্রস্তাব-পদমপি তথা ত্রিভিঃ অক্ষরৈঃ যুক্তম্ ) ইতি হেতোঃ ত্র্যক্ষরং ) তৎ ( হিঙ্কার-প্রস্তাব ভক্তিদ্বয়ং ) সমং ( সমানাক্ষরভাগিত্বাৎ ) ॥

আদিত্যরূপী সামোপাসনার পর মৃত্যুভয়-বারক আত্মসম্মিত অর্থাৎ পরস্পর তুল্যাক্ষরযুক্ত সপ্তবিধ সামের উপাসনা করিবে। 'হিঙ্কার' এই পদটি তিন অক্ষর যুক্ত, 'প্রস্তাব' পদটিও তিন অক্ষর যুক্ত, অতএব, হিঙ্কার ও প্রস্তাব উভয়ে সমান ॥

শাঙ্কর ভাষ্যম্। অথ খলু অনন্তরম্, আদিত্যমৃত্যুবিষয়সামোপাসনস্য; আত্মসম্মিতং স্বাবয়বতুল্যতয়া মিতং, পরমাত্মতুল্যতয়া বা সম্মিতম্, অতিমৃত্যু মৃত্যুজয়হেতুত্বাৎ।

যথা প্রথমেঽধ্যায়ে উদ্গীথভক্তি-নামাক্ষরাণি 'উদ্গীথঃ' ইত্যুপাস্যত্বেনোক্তানি, তথেহ সাম্নঃ সপ্তবিধভক্তি-নামাক্ষরাণি সমাহৃত্য ত্রিভিস্ত্রিভিঃ সমতয়া সামত্বং পরিকল্প্য উপাস্যত্বেনোচ্যন্তে। তদুপাসনং মৃত্যুগোচরাক্ষর-সঙ্খ্যাসামান্যেন মৃত্যুং প্রাপ্য, তদতিরিক্তাক্ষরেণ তস্যাদিত্যস্য মৃত্যোরতিক্রমণায়ৈব সংক্রমণং কল্পয়তি। অতিমৃত্যু সপ্তবিধং সামোপাসীত; মৃত্যুমতিক্রান্তম্ অতিরিক্তাক্ষরসঙ্খ্যয়েতি

অতিমৃত্যু সাম। তস্য প্রথমভক্তি-নামাক্ষরাণি হিঙ্কার ইতি ; এতৎ ত্র্যক্ষরং ভক্তিনাম। প্রস্তাব ইতি চ ভক্তেঃ ত্র্যক্ষরমেব নাম ; তৎ পূর্ব্বেণ সমম্ ॥১৩১॥১

আনন্দগিরিঃ। অথ খল্বাত্মসংমিতমিত্যাদেস্তাৎপর্য্যমাহ—মৃত্যুরিতি। অনন্তর-মিত্যস্যাপেক্ষিতং নিক্ষিপতি—আদিত্যেতি। স্বশব্দেন সামোচ্যতে, তস্যাবয়বা হিংকারাদয়ঃ তন্নামাক্ষরাণাং ত্রিত্বেন ত্রিত্বেন তুল্যতয়া মিতং জ্ঞাতং সামেত্যর্থঃ। যথা পরমাত্মাবগমো মৃত্যোর্মোক্ষণহেতুঃ, তথেদমুপাসনমপীত্যর্থান্তরমাহ—পরমাত্মেতি। কীদৃগত্রোপাসনং বিবক্ষিতম্? ইত্যপেক্ষায়াং সদৃষ্টান্তমুত্তরমাহ—যথেত্যাদিনা। উদ্গীথ ইত্যুদ্গীথভক্তের্নাম, তদক্ষরাণীতি যাবৎ। সামত্বং তেষাং নামাক্ষরাণামিত্যধ্যাহার্য্যম্। তদুপাসনং তেষামক্ষরাণামাদিত্যদৃষ্ট্যোপাসনমিত্যর্থঃ। মৃত্যুগোচরাক্ষরসংখ্যা একবিংশতিত্বলক্ষণা, সা অস্তি একানেকেষু-ক্ষরেষু তৎসামান্যেন তেষ্বক্ষরেষ্বাদিত্যদৃষ্ট্যা মৃত্যুমাদিত্যমিত্যর্থঃ। অতিক্রমণায় তৎসাধনমুপাসনমিতি শেষঃ। অতিমৃত্যু মৃত্যোরত্যয়হেতুত্বাদিত্যাক্তমেব স্পষ্টয়তি—মৃত্যুমিতি। নামাক্ষরাণি কথ্যন্ত ইতি শেষঃ ॥১৩১॥১

ভাষ্যানুবাদ। অথ অর্থ অনন্তর, অর্থাৎ আদিত্য ও মৃত্যু-বিষয়ক সামোপাসনার পর ; আত্ম-সম্মিত অর্থ—স্বীয় অবয়বের তুল্য-পরিমাণ, [যে দুইটি সাম-ভক্তির চিন্তা করিতে হইবে, তাহাদের অক্ষর-সংখ্যা সমান থাকা চাই ], অথবা পরমাত্মারই সমান ; যেহেতু ইহাই মৃত্যুজয়ের হেতু ; এই হেতু অতিমৃত্যু এই সপ্তপ্রকার সামের উপাসনা করিবে। অক্ষরগত সংখ্যার আধিক্যনিবন্ধন মৃত্যুকে অতিক্রম করিয়াছে, এই কারণে সামকে 'অতিমৃত্যু' [ বলা হয় ], * সেই সামের প্রথম ভক্তিগত নামের অক্ষর—'হিঙ্কার', এই ভক্তি-নামটি তিন অক্ষর-( হিং, কা, র ) যুক্ত ; আবার 'প্রস্তাব'-ভক্তির নামটিও তিন অক্ষরযুক্ত ; সুতরাং ইহা ( 'প্রস্তাব' নামটি ) পূর্ব্বের ( হিঙ্কার নামের ) সমান।

প্রথম অধ্যায়ে যেরূপ 'উদ্গীথ' শব্দের উৎ, গী, থ, এই অক্ষর সমূহই 'উদ্গীথ'-রূপে উপাস্য বলিয়া অভিহিত হইয়াছে ; তেমনি এখানেও সামের সপ্তপ্রকার ভক্তির ( হিং, কা, র প্রভৃতি ) নামাক্ষর সমূহ একত্র করিয়া তিন-তিন অক্ষরে সমান হয় বলিয়া তাহাদের

* তাৎপর্য্য—সপ্তবিধ সামভক্তির সমস্ত নামই তিন কিংবা দুই অক্ষর হিসাবে গণনা করিলে পরস্পরে সমান হয়, কেবল একটি মাত্র অক্ষর অধিক থাকে ; সেই অতিরিক্ত অক্ষরটিকেই মৃত্যুজয়ের হেতু বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।

সামন্ত কল্পনা করিয়া এখানে উপাসনা অভিহিত হইতেছে। একবিংশতি অক্ষরই মৃত্যুর অধিকারভুক্ত; সুতরাং তদনুসারে সেই (একবিংশতি) অক্ষরের উপাসনায়ও মৃত্যু-প্রাপ্তি অবশ্যম্ভাবী হইয়া থাকে; কেবল সেই অতিরিক্ত একটিমাত্র অক্ষর দ্বারাই আদিত্যসংজ্ঞক মৃত্যুভয় অতিক্রম করিতে পারা যায়; এই জন্য ইতঃপর তদুপযুক্ত উপাসনা পরিকল্পিত হইতেছে * ॥ ১৩১ ॥১

আদিরিতি দ্ব্যক্ষরং প্রতিহার ইতি চতুরক্ষরম্; তত ইহৈকং তৎ সমম্ ॥১৩২॥২

আদিঃ ইতি দ্ব্যক্ষরং (অক্ষরদ্বয়যুক্তং), প্রতিহারঃ ইতি [তু] চতুরক্ষরং (বর্ণচতুষ্টয়যুক্তং), ততঃ (তস্মাৎ 'প্রতিহার'-শব্দাৎ) একম্ (অক্ষরম্) [আনীয়] ইহ (আদিশব্দে) [দীয়তে, ততশ্চ] তৎ ('আদি'-পদং) সমং (ত্র্যক্ষরত্বেন সমানং ভবতি)॥

আদি এই পদটি দুই অক্ষরযুক্ত, আর 'প্রতিহার' পদটি চারি অক্ষরযুক্ত; এই প্রতিহার পদ হইতে একটি অক্ষর লইয়া 'আদি' পদে সংযোজিত করিলে [তিন অক্ষর হয়; সুতরাং তাহা হইলেই] ইহা তাহার সমান হইয়া যায়॥

শাঙ্কর-ভাষ্যম্। আদিরিতি দ্ব্যক্ষরং, সপ্তবিধস্য সাম্নঃ সঙ্খ্যাপূরণে ওঙ্কারঃ 'আদিঃ' ইত্যুচ্যতে। প্রতিহার ইতি চতুরক্ষরম্। তত ইহ একমক্ষরম্ অবচ্ছিদ্য আদ্যক্ষরয়োঃ প্রক্ষিপ্যতে; তেন তৎ সমমেব ভবতি ॥ ১৩২ ॥ ২

আনন্দগিরিটীকা। আদ্যক্ষরয়োঃ আদিভক্তি-নামাক্ষরয়োরিতি যাবৎ। তেন প্রক্ষেপেণ তৎ আদি-ভক্তিনাম প্রতিহারনাম্না তুল্যমেবেত্যর্থঃ। ১৩২। ২

ভাষ্যানুবাদ। সংখ্যানুসারে 'ওঙ্কার'ই সপ্তবিধ সামের আদি, এই জন্য তাহাকে 'আদি' বলা হইয়া থাকে; 'আদি' এইটি দুই অক্ষরযুক্ত; আর 'প্রতিহার' পদটি চারি অক্ষর-যুক্ত; সেই হেতু এই 'প্রতিহার' পদ হইতে একটি অক্ষরকে পৃথক্ করিয়া 'আদির' অক্ষর-

---

* তাৎপর্য্য—সপ্তবিধ সামভক্তির সাতটি নামে মোট ২২টি অক্ষর আছে; তন্মধ্যে তিন তিনটি করিয়া একুশটি অক্ষর পরস্পর সমান হইলে, কেবল একটি মাত্র অক্ষর অবশিষ্ট থাকিল; সেই অক্ষরটির উপাসনা দ্বারাই মৃত্যুভয় অতিক্রম করা যায়, কিন্তু অপর একুশটির উপাসনায় নহে।

দ্বয় মধ্যে প্রক্ষেপ করা হয়, তাহাতে উহারা উভয়েই ( তিন অক্ষরযুক্ত হওয়ায় ) সমান হয় ॥ ১৩২ ॥২

উদ্গীথ ইতি ত্র্যক্ষরমুপদ্রব ইতি চতুরক্ষরং ; ত্রিভিস্ত্রিভিঃ সমং ভবত্যক্ষরমতিশিষ্যতে, ত্র্যক্ষরং তৎসমম্ ॥১৩৩॥৩

উদ্গীথ ইতি ত্র্যক্ষরম্, উপদ্রবইতি চতুরক্ষরম্ ; [ সুতরাং ] ত্রিভিঃ ত্রিভিঃ ( উৎ-গী-থকাররূপৈঃ উ-প-দ্র-ব-রূপৈশ্চ অক্ষরৈঃ ) সমং ( তুল্যাক্ষরং ) ভবতি, অক্ষরং ( একো বর্ণঃ—বকারঃ ) অতিশিষ্যতে ( অতিরিচ্যতে ) ; [ অতঃ ত্র্যক্ষরং তৎ ( পদদ্বয়ং ) সমম্ [ এব ] নতু বিষমম্ ॥

'উদ্গীথ' এই পদটি তিন অক্ষরযুক্ত, আর 'উপদ্রব' এই পদটি চারি অক্ষর-যুক্ত, ইহারা তিন তিন অক্ষরে সমান হয়, কিন্তু একটিমাত্র অক্ষর ( ব অক্ষরটি ) অতিরিক্ত থাকে ; তিন অক্ষর যুক্ত অপর অংশগুলি সমান ॥

শাঙ্কর-ভাষ্যম্। উদ্গীথ ইতি ত্র্যক্ষরম্ উপদ্রব ইতি চতুরক্ষরং, ত্রিভিঃ ত্রিভিঃ সমং ভবতি। অক্ষরমতিশিষ্যতে অতিরিচ্যতে। তেন বৈষম্যে প্রাপ্তে সাম্নঃ সমত্বকরণায়াহ—তদেকমপি সদ্ অক্ষরমিতি ত্র্যক্ষরমেব ভবতি ; অতঃ তৎ সমম্ ॥ ১৩৩ ॥ ৩

আনন্দগিরিঃ। ১৩৩ ॥৩

ভাষ্যানুবাদ। 'উদ্গীথ' এইটি তিন অক্ষরযুক্ত, আর 'উপদ্রব' পদটি চারি অক্ষরযুক্ত ; তিন তিন অক্ষরে উহারা সমান ; একটিমাত্র ( 'ব'কার ) অতিরিক্ত বা অধিক থাকে। এই জন্য বৈষম্য-প্রাপ্তির সম্ভাবনায় সামের সমত্ব ধর্ম্ম সম্পাদনের জন্য বলিতেছেন—উহা একটি মাত্র অক্ষর হইলেও প্রকৃত পক্ষে উহা ত্র্যক্ষরই বটে ; অতএব তাহা সমানই বটে ॥ ১৩৩ ॥ ৩

নিধনমিতি ত্র্যক্ষরং তৎসমমেব ভবতি, তানি হ বা এতানি দ্বাবিংশতিরক্ষরাণি ॥১৩৪॥৪

নিধনম্ ইতি [ পদং ] ত্র্যক্ষরং ; তৎ ( নিধনং ) সমম্ ( ত্র্যক্ষরত্বেন অন্যাসাং সামপদানাং সমানম্ ) এব ভবতি। তানি এতানি, হ বৈ ( ইত্যনর্থকৌ নিপাতৌ ) দ্বাবিংশতিঃ অক্ষরাণি [ ভবন্তি ]॥

নিধন এই পদটি তিন অক্ষর বিশিষ্ট, সুতরাং ইহা সমানই বটে। সেই এই সামাক্ষরসমূহ (মোট সংখ্যায়) দ্বাবিংশতি ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** নিধনমিতি ত্র্যক্ষরং, তৎ সমমেব ভবতি, এবং ত্র্যক্ষর-সমতয়া সামত্বং সম্পাদ্য যথাপ্রাপ্তান্যেব অক্ষরাণি সঙ্খ্যায়ন্তে—তানি হ বা এতানি সপ্তভক্তিনামাক্ষরাণি দ্বাবিংশতিঃ ॥ ১৩৪ ॥ ৪

**আনন্দগিরিঃ।** ননু যথোক্তয়া রীত্যা চতুর্বিংশত্যক্ষরাণি, তৎ কথং তানি হ বা এতানি দ্বাবিংশতিরক্ষরাণীতি ? তত্রাহ—এবমিতি ॥ ১৩৪ ॥ ৪

**ভাষ্যানুবাদ।** 'নিধন' এই পদটি তিন অক্ষরযুক্ত ; সুতরাং ইহা সমানই বটে (অন্যান্য তিন অক্ষরযুক্ত শব্দের সমান)। এইরূপে তিন অক্ষরে সমান হওয়ায় ঐ পদের সমত্ব সমর্থন করিয়া উপস্থিত অক্ষর সমূহের পরিগণনা করা হইতেছে—সেই এই সপ্তভক্তি সামের অক্ষর সমূহ দ্বাবিংশতি-সংখ্যক, অর্থাৎ সংখ্যায় বাইশটি ॥ ১৩৪ ॥ ৪

একবিꣳশত্যাদিত্যমাপ্নোত্যেকবিꣳশো বা ইতোঽসাবা-দিত্যো দ্বাবিꣳশেন পরমাদিত্যাজ্জয়তি তন্নাকং তদ্বি-শোকম্ ॥ ১৩৫ ॥ ৫

একবিংশত্যা [অক্ষরৈঃ] আদিত্যম্ (মৃত্যুরূপম্) আপ্নোতি ; বৈ (যতঃ) অসৌ আদিত্যঃ ইতঃ (অস্মাৎ লোকাৎ দ্বাদশমাস-পঞ্চর্ত্তু-ত্রিলোকাপেক্ষয়া) একবিংশঃ (একবিংশতিসংখ্যকঃ) ; দ্বাবিংশেন (অতিরিক্তেন অক্ষরেণ) আদিত্যাৎ পরং (স্থানং) জয়তি ; তৎ (স্থানং) নাকং, (সুখময়ং) তচ্চ বিশোকং (সর্ব্বশোকবিরহিতম্) ॥

উক্ত একুশটি অক্ষর দ্বারা মৃত্যুরূপী আদিত্যকে প্রাপ্ত হইয়া থাকে ; কেননা, উক্ত আদিত্য এই লোক অপেক্ষা গণনা করিলে একবিংশতি হইয়া থাকে। আর অতিরিক্ত দ্বাবিংশতি অক্ষরটি দ্বারা আদিত্যেরও অতীত লোককে জয় করিয়া থাকে ; সেই স্থানই নাক—সেই স্থানই বিশোক অর্থাৎ সর্ব্ববিধ শোক-দুঃখরহিত আনন্দময় ॥ ১৩৫ ॥ ৫

**শাঙ্কর-ভাষ্যম্।** তত্রৈকবিংশত্যক্ষরসঙ্খ্যয়া আদিত্যম্ আপ্নোতি মৃত্যুম্। যস্মাৎ একবিংশ ইতোঽস্মাৎ লোকাৎ অসাবাদিত্যঃ সঙ্খ্যয়া। 'দ্বাদশ মাসাঃ

পঞ্চর্ত্তবঃ, ত্রয় ইমে লোকাঃ, অসাবাদিত্য একবিংশঃ' ইতি শ্রুতেঃ; অতিশিষ্টেন দ্বাবিংশেন অক্ষরেণ পরং মৃত্যোরাদিত্যাৎ জয়তি আপ্নোতীত্যর্থঃ। যচ্চ তদাদিত্যাৎ পরম্; কিং তৎ? নাকম্, কমিতি সুখং, তস্য প্রতিষেধোঽকং, তৎ ন ভবতীতি নাকম্, কমেবেত্যর্থঃ, অমৃত্যুবিষয়ত্বাৎ। বিশোকং চ তৎ বিগতশোকং মানসদুঃখ-রহিতমিত্যর্থঃ,—তৎ আপ্নোতীতি ॥ ১৩৫ ॥ ৫

আনন্দগিরিঃ। আদিত্যস্য অস্মাল্লোকাদেকবিংশত্বে শ্রুত্যন্তরং প্রমাণয়তি—দ্বাদশেতি। হেমন্তশিশিরাবেকীকৃত্য পঞ্চর্ত্তব ইত্যুক্তম্। আদিত্যস্যাহোরাত্রাভ্যাং পৌনঃপুন্যেন মৃত্যুহেতুত্বমস্মিন্ লোকে দৃশ্যতে। তদয়ং লোকঃ মৃত্যুবিষয়ত্বাৎ দুঃখাত্মকঃ, তদভাবাদ্ ব্রহ্মলোকঃ সুখাত্মক ইতি মত্বাহ—মৃত্যুবিষয়ত্বাদিতি ॥ ১৩৫ ॥ ৫

ভাষ্যানুবাদ। তন্মধ্যে একবিংশতিসংখ্যক অক্ষর দ্বারা মৃত্যুরূপী আদিত্যকে প্রাপ্ত হয়; কারণ, ঐ আদিত্য এই লোক হইতে গণনা করিলে সংখ্যায় নিশ্চয়ই একবিংশতি হয়; যেহেতু শ্রুতি আছে যে, 'দ্বাদশ মাস, পঞ্চ ঋতু, এই ত্রিলোক [ইহারা মিলিতভাবে বিংশতি, আর] এই আদিত্যই তাহাদের একবিংশতি—'ইতি। একবিংশতির অধিক—দ্বাবিংশ অক্ষর দ্বারা মৃত্যুরূপী আদিত্যেরও পরবর্ত্তী স্থানকে জয় করে, অর্থাৎ প্রাপ্ত হইয়া থাকে। আদিত্যের পরবর্ত্তী যে স্থান, তাহা কি? [উত্তর]—'নাক'; ক অর্থ—সুখ; তাহার অভাব—'অক', যাহা 'অক' হয় না, তাহা 'নাক', অর্থাৎ তাহা মৃত্যুর অবিষয় বলিয়া কেবলই ক—সুখস্বরূপ। আর তাহা বিশোক—বিগতশোক, অর্থাৎ মানসিক দুঃখ রহিতও বটে; এবংবিধ সেই স্থানকে প্রাপ্ত হয় ॥১৩৫॥৫

আপ্নোতি হাদিত্যস্য জয়ং, পরো হাস্যাদিত্যজয়াজ্জয়ো ভবতি, য এতদেবং বিদ্বানাত্মসম্মিতমতিমৃত্যু সপ্তবিধꣳ সামোপাস্তে সামোপাস্তে ॥ ১৩৬ ॥ ৬

ইতি দ্বিতীয়াধ্যায়স্য দশমঃ খণ্ডঃ ॥ ১০

[উক্তমেবার্থং সংক্ষিপ্যাহ—"আপ্নোতি" ইত্যাদিনা।] আদিত্যস্য জয়ম্ [অমুং—লক্ষীকৃত্য] আপ্নোতি [তৎ স্থানমিত্যর্থঃ]। [কিঞ্চ,] যঃ (জনঃ) এতৎ (উক্তং সাম) এবং (যথোক্ত প্রকারেণ) বিদ্বান্ (জানন্ সন্) আত্মসম্মিতম্

( আত্মতুল্যম্ ) অতিমৃত্যু সপ্তবিধং সাম উপাস্তে, অস্য ( এবংবিদঃ ) হ আদিত্য-জয়াৎ পরঃ ( উত্তমঃ ) জয়ঃ ভবতি। দ্বিরুক্তিঃ সপ্তবিধ-সামোপাসনসমাপ্ত্যর্থা ॥

পূর্ব্বোক্ত বিষয়ই সংক্ষেপে বলিতেছেন—আদিত্য জয়ের পর [ সেই বিশোক স্থান ] প্রাপ্ত হয়, বিশেষতঃ, যে লোক ইহা এইরূপে অবগত হইয়া আত্মতুল্য ও মৃত্যুর অগোচর সপ্তবিধ সামের উপাসনা করে, তাহার আদিত্য জয় অপেক্ষাও উত্তম স্থান জয় হয়। সপ্তবিধ সামোপাসনার প্রসঙ্গ-সমাপ্তি সূচনার জন্য "সামোপাস্তে" কথায় দ্বিরুক্তি হইয়াছে ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে দশম খণ্ড।

শাঙ্কর-ভাষ্যম্। উক্তস্যৈব পিণ্ডিতার্থমাহ—একবিংশতিসঙ্খ্যয়া আদিত্যস্য জয়ম্ অনু; ( * ) পরো হ, অস্য এবংবিদঃ আদিত্যজয়াৎ মৃত্যুগোচরাৎ পরো জয়ো ভবতি, দ্বাবিংশত্যক্ষরসঙ্খ্যয়েত্যর্থঃ। য এতদেবং বিদ্বানিত্যাদি উক্তার্থম্; তস্যৈতৎ যথোক্তং ফলমিতি। দ্বিরভ্যাসঃ সাপ্তবিধ্য-সমাপ্ত্যর্থঃ ॥ ১৩৬ ॥ ৬

ইতি দ্বিতীয়াধ্যায়ে দশমখণ্ডভাষ্যম্ ॥ ১০ ॥

আনন্দগিরিঃ। পূর্ব্বেণোত্তরস্য পৌনরুক্ত্যমাশঙ্ক্যাহ—উক্তস্যৈবেতি। ব্যাখ্যাতস্যৈব গ্রন্থস্য সমুদায়ার্থঃ সংক্ষিপ্য বুদ্ধিসৌকর্য্যার্থমনন্তরগ্রন্থেনোচ্যতে। তন্ন পৌনরুক্ত্যমিত্যর্থঃ। জয়ম্ অনু পরো জয়ো ভবতীতি সম্বন্ধঃ। পরো হাস্যেত্যুপাত্তং বাক্যং ব্যাকরোতি—এবংবিধ ইতি। ফলমিতি শেষ ইতি যাবৎ। সাপ্তবিধ্যং সপ্তবিধত্বং, তদুপেতসামোপাসনস্য সমাপ্ত্যর্থোঽভ্যাস ইত্যর্থঃ ॥ ১৩৬ ॥ ৬

ইতি দ্বিতীয়াধ্যায়স্য দশমঃ খণ্ডঃ।

ভাষ্যানুবাদ। পূর্ব্বোক্ত শ্রুতিরই সংক্ষিপ্তার্থ বলিতেছেন—একবিংশতি সংখ্যা দ্বারা আদিত্য জয়কে লক্ষ্য করিয়া [ প্রাপ্ত হয়, ] ইহার—যথোক্তপ্রকার বিদ্বানের দ্বাবিংশতি অক্ষর সংখ্যা দ্বারা মৃত্যুর অধিকৃত আদিত্য জয়াপেক্ষাও উৎকৃষ্ট জয় হইয়া থাকে। 'যিনি ইহা এইরূপ জানিয়া' ইত্যাদির অর্থ পূর্ব্বেই উক্ত হইয়াছে; ইহাই উক্ত প্রকার উপাসনার ফল। সপ্তবিধ সামোপাসনা সমাপ্তির জন্য [ "সামোপাস্তে" কথার ] দ্বিরুক্তি হইয়াছে ॥ ১৩৬॥৬

ইতি দ্বিতীয় অধ্যায়ের দশম খণ্ডের ভাষ্যানুবাদ।

---

* 'জয়মাপ্নোতি' ইতি ক্বচিৎ পাঠঃ।

## একাদশঃ খণ্ডঃ।

মনো হিঙ্কারো বাক্‌প্রস্তাবশ্চক্ষুরুদ্গীথঃ শ্রোত্রং প্রতিহারঃ প্রাণো নিধনম্; এতদ্গায়ত্রং প্রাণেষু প্রোতম্ ॥ ১৩৭ ॥ ১

[ইদানীং নামনির্দ্দেশপূর্ব্বকং পৃথক্ পৃথক্ সামোপাসনপ্রকারান্ বক্তুমুপক্রমতে "মনঃ" ইত্যাদি।]—মনঃ (চিত্তং) হিঙ্কারঃ; বাক্ (বাগিন্দ্রিয়ং) প্রস্তাবঃ; চক্ষুঃ উদ্গীথঃ; শ্রোত্রং প্রতিহারঃ; প্রাণঃ (পঞ্চবৃত্তিকঃ) নিধনম্; এতৎ (যথোক্তং) গায়ত্রং (গায়ত্রসংজ্ঞকম্ উপাসনং) প্রাণেষু প্রোতম্ (অনুস্যূতম্, প্রাণাধীনত্বাৎ গায়ত্র্যা ইতি ভাবঃ)।

এখন গায়ত্রাদি নাম নির্দ্দেশপূর্ব্বক সামভক্তির উপাসনাপ্রণালী কথিত হইতেছে—মনই হিঙ্কারস্বরূপ; তাহার পর বাগিন্দ্রিয়ই প্রস্তাবস্বরূপ; চক্ষুরিন্দ্রিয়ই উদ্গীথস্বরূপ; শ্রোত্রই প্রতিহার এবং পঞ্চবৃত্তি বায়ুরূপী প্রাণ নিধনস্বরূপ; এই 'গায়ত্র'-নামক উপাসনা প্রাণবিষয়েই নিয়তসম্বদ্ধ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** বিনা নামগ্রহণং পঞ্চবিধস্য সপ্তবিধস্য চ সাম্ন উপাসনমুক্তম্। অথেদানীং গায়ত্রাদি-নামগ্রহণপূর্ব্বকং বিশিষ্টফলানি সামোপাসনান্তরাণ্যুচ্যন্তে। যথাক্রমং গায়ত্রাদীনাং কর্ম্মণি প্রয়োগঃ, তথৈব মনো হিঙ্কারঃ, মনসঃ সর্ব্বকরণপ্রবৃত্তীনাং প্রাথম্যাৎ। তদানন্তর্য্যাৎ বাক্ প্রস্তাবঃ; চক্ষুঃ উদ্গীথঃ, শ্রৈষ্ঠ্যাৎ। শ্রোত্রং প্রতিহারঃ, প্রতিহৃতত্বাৎ। প্রাণো নিধনং, যথোক্তানাং প্রাণে নিধনাৎ স্বাপকালে। এতদ্ গায়ত্রং সাম প্রাণেষু প্রোতম্; গায়ত্র্যাঃ প্রাণসংস্তুতত্বাৎ ॥ ১৩৭ ॥ ১

**আনন্দগিরিঃ।** নন্বু পঞ্চবিধস্য সপ্তবিধস্য চ সাম্নো ধ্যানং ব্যাখ্যাতম্। তথা চ জ্ঞাতবিষয়ে বক্তব্যাভাবাদলমনন্তরগ্রন্থেন, ইত্যাশঙ্ক্য পূর্ব্বোত্তরগ্রন্থয়োরর্থভেদমাহ—বিনেত্যাদিনা। গায়ত্রং রথন্তরমিত্যাদি-নামগ্রহণেন বিশিষ্টানি বিশিষ্টফলানি চেত্যর্থঃ। কথং পুনর্ব্বক্ষ্যমাণেষু উপাসনেষু নির্দ্দেশক্রমসিদ্ধিঃ তত্রাহ—যথাক্রমমিতি। যাদৃশং ক্রমমাশ্রিত্য তেষাং কর্ম্মণি প্রয়োগঃ কর্ম্মিণামিষ্টঃ তেনৈব ক্রমেণ তদুপাসনোক্তিরিত্যর্থঃ। তত্রাপ্রাণস্য ক্রিয়াজ্ঞানয়োরসম্ভবাৎ প্রাণস্য প্রধানত্বাৎ তদ্দৃষ্ট্যা গায়ত্রোপাস্তিমাদৌ দর্শয়তি—মনো হিঙ্কার ইত্যাদিনা। প্রাণমেব বাগপ্যেতীত্যাদিশ্রুত্যা স্বাপকালে প্রাণে বাগাদীনাং নিধনত্বধেয়ম্। প্রোতং প্রগতং প্রতিষ্ঠিতমিতি যাবৎ। গায়ত্রস্য প্রাণেষু প্রতিষ্ঠিতত্বে হেতুমাহ—গায়ত্র্যা ইতি। প্রাণো বৈ গায়ত্রীতি হি শ্রুতিঃ ॥ ১৩৭ ॥ ১

*ভাষ্যানুবাদ। [উপাসনায়] নামোল্লেখ ব্যতিরেকেই ইতঃ-পূর্ব্বে পঞ্চবিধ ও সপ্তবিধ সামের উপাসনা উক্ত হইয়াছে। তাহার পর এখন 'গায়ত্র' প্রভৃতি নামোল্লেখপূর্ব্বক বিশিষ্ট ফলপ্রদ অপরাপর* সামোপাসনা কথিত হইতেছে—

যেরূপ ক্রমানুসারে প্রসিদ্ধ গায়ত্রাদিসামের কর্ম্মানুষ্ঠানে প্রয়োগ হইয়া থাকে, সেইরূপ ক্রমানুসারে মনই হিংকার; কেননা, মনই সমস্ত ইন্দ্রিয়ব্যাপারে প্রথম, প্রয়োগমধ্যে হিংকারও প্রথম; তৎপরবর্ত্তিত্ব-নিবন্ধন বাগিন্দ্রিয়ই প্রস্তাব; * শ্রেষ্ঠত্ব-বশতঃ চক্ষুই উদ্গীথ; বিষয় হইতে প্রত্যাহৃত হয় বলিয়া শ্রোত্রই প্রতিহার; প্রাণই নিধন; কারণ, সুষুপ্তিসময়ে প্রাগুক্ত সমস্ত ইন্দ্রিয়ই প্রাণে বিলীন হইয়া থাকে। গায়ত্রীকে প্রাণরূপে স্তব করা হয়; এই জন্য এই গায়ত্রনামক সাম প্রাণেতে প্রোত, অর্থাৎ সর্ব্বতোভাবে প্রাণ-প্রতিষ্ঠিত ॥ ১৩৭ ॥১

স যঃ † এবমেতদ্গায়ত্রং প্রাণেষু প্রোতং বেদ, প্রাণী ভবতি, সর্ব্বমায়ুরেতি জ্যোগ্‌জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি মহান্ কীর্ত্ত্যা; মহামনাঃ স্যাৎ; তদ্‌ব্রতম্ ॥ ১৩৮ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য একাদশঃ খণ্ডঃ ॥২॥

[ গায়ত্র-সামোপাসনায়াঃ ফলমাহ—"সঃ যঃ" ইত্যাদিনা। ]—সঃ যঃ (কশ্চিৎ) এতৎ (যথোক্তং) গায়ত্রং (তদাখ্যং সাম) এবং যথোক্তেন প্রকারেণ প্রাণেষু প্রোতং (প্রতিষ্ঠিতং) বেদ (জানাতি), [সঃ বিদ্বান্] প্রাণী (অবিকলেন্দ্রিয়ঃ) ভবতি; সর্ব্বম্ আয়ুঃ (বর্ষশতম্) এতি (প্রাপ্নোতি); জ্যোক্ (তেজস্বী সন্) জীবতি; প্রজয়া (সন্তত্যা) পশুভিঃ (গবাদিভিঃ) [অপি] মহান্ (শ্রেষ্ঠঃ) ভবতি; কীর্ত্ত্যা (যশসা চ)

* তাৎপর্য্য—কোন কার্য্য করিতে হইলে প্রথমেই তদ্বিষয়ে মনে মনে সংকল্প হয়, পশ্চাৎ তদ্বিষয়ে ইন্দ্রিয়ের প্রবৃত্তি হয়; এই জন্য মনকে ইন্দ্রিয় বৃত্তির 'অগ্রবর্ত্তী' বলা হইয়াছে। বিশেষতঃ অন্য শ্রুতি বলিয়াছেন "মনসা সংকল্পয়তি, বাচা অভিলপতি, কর্ম্মণা চোপপাদয়তি"। অর্থাৎ প্রথমে মনে মনে সংকল্পনা (কর্ত্তব্যচিন্তা) করে, তাহার পর বাক্য দ্বারা তাহা ব্যক্ত করে, পশ্চাৎ কর্ম্ম বা অনুষ্ঠান দ্বারা তাহা নিষ্পাদিত করে। এতদনুসারে জানা যায় যে, বাগ্‌ব্যাপারের পূর্ব্বেই মনোব্যাপার হইয়া থাকে; সুতরাং বাগিন্দ্রিয়ে মনের আনন্তর্য্য রহিয়াছে। এই আনন্তর্য্যরূপ সাদৃশ্যানুসারেই প্রস্তাবকে বাক্ বলা হইয়াছে।

† স এব মেতদ্গায়ত্রম্—ইতি বা পাঠঃ।

মহান্ ভবতি। মহামনাঃ (উদারচিত্তঃ) স্যাৎ (ভবেৎ); [ গায়ত্রোপাসকস্য] এতৎ মহামনস্ত্বং ব্রতং (নিয়ম-বিশেষঃ)।

যে কোন লোক কথিত প্রকারে এই গায়ত্রসংজ্ঞক সামকে প্রাণে প্রতিষ্ঠিত জানেন; তিনি পটুতর ইন্দ্রিয়-সম্পন্ন হন; সম্পূর্ণ আয়ু (একশত বৎসর) প্রাপ্ত হন; প্রশস্ত জীবন লাভ করেন; সন্তান ও পশু দ্বারা মহান্ (বড়) হন এবং কীর্ত্তি দ্বারাও মহান্ হন, [গায়ত্রোপাসককে] মহামনা অর্থাৎ উদারহৃদয় হইতে হইবে, ইহাই তাঁহার ব্রত অর্থাৎ প্রতিপাল্য নিয়ম॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে একাদশ খণ্ডঃ॥১১॥

শাঙ্কর-ভাষ্যম্। স যঃ এবমেতদ্ গায়ত্রং প্রাণেষু প্রোতং বেদ; প্রাণী ভবতি; অবিকলকরণো ভবতীত্যেতৎ। সর্ব্বম্ আয়ুরেতি, 'শতং বর্ষাণি সর্ব্বমায়ুঃ পুরুষস্য' ইতি শ্রুতেঃ। জ্যোক্ উজ্জ্বলঃ সন্ জীবতি। মহান্ ভবতি প্রজাদিভিঃ। মহাংশ্চ কীর্ত্ত্যা। গায়ত্রোপাসকস্য এতদ্ ব্রতং ভবতি, যৎ মহামনাঃ অক্ষুদ্রচিত্তঃ স্যাদিত্যর্থঃ॥ ১৩৮॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য একাদশখণ্ডভাষ্যম্॥ ১১॥

আনন্দগিরিঃ। অবিদুষোঽপি প্রাণিত্বসিদ্ধেঃ নেদং বিদ্যাফলমিত্যাশঙ্ক্যাহ—অবিকলেতি। কথং পুনঃ নানাজনীনং সর্ব্বমায়ুরেকো ধ্যাতা গচ্ছেদিত্যাশঙ্ক্যাহ—শতমিতি। শতায়ুর্বৈ পুরুষ ইতি শ্রুতেরিত্যুচ্যতে। জ্যোক্‌শব্দো নিপাতঃ, স চোজ্জ্বলার্থঃ; উজ্জ্বলঃ স্বপরোপকারসমর্থ ইতি যাবৎ॥ ১৩৮॥২

ইতি দ্বিতীয়াধ্যায়স্যৈকাদশঃ খণ্ডঃ॥১১॥

ভাষ্যানুবাদ। সেই যে কোন লোক এই গায়ত্রকে উক্ত প্রকারে প্রাণে প্রতিষ্ঠিত জানেন; [তিনি] প্রাণী হন অর্থাৎ ইন্দ্রিয়-বৈকল্য রহিত-হন; সমগ্র আয়ু প্রাপ্ত হন; যেহেতু শ্রুতিতে আছে, 'শত বর্ষই পুরুষের সম্পূর্ণ আয়ুঃ' [অতএব 'সমগ্র আয়ুঃ' পদে শতবর্ষ জীবন অর্থ বুঝিতে হইবে]। সন্তানাদি দ্বারা মহান্ হন, এবং কীর্ত্তি দ্বারাও মহান্ হন। গায়ত্রোপাসকের ইহাই ব্রত যে, তিনি মহামনা হইবেন, অর্থাৎ ক্ষুদ্রান্তঃকরণ হইবেন না॥ ১৩৮॥২

ইতি দ্বিতীয়াধ্যায়ের একাদশ খণ্ডের ভাষ্যানুবাদ॥১১॥

# দ্বাদশঃ খণ্ডঃ।

অভিমন্থতি স হিঙ্কারো ধূমো জায়তে স প্রস্তাবো জ্বলতি স উদ্গীথোঽঙ্গারা ভবন্তি স প্রতিহার উপশাম্যতি তন্নিধনꣳ সꣳশাম্যতি তন্নিধনমেতদ্ রথন্তরমগ্নৌ প্রোতম্ ॥ ১৩৯ ॥ ১

[ পটুতরেন্দ্রিয়শালিনো হি মন্থনকর্ত্তৃত্বং সম্ভবতি, অতঃ প্রাণদৃষ্ট্যনন্তরং মন্থনাদিদৃষ্টেরুপক্রমঃ। ]—অভিমন্থতি ( অগ্ন্যুৎপাদনার্থং যৎ কাষ্ঠং ঘর্ষতি), সঃ (তৎ মন্থনং) হিংকারঃ, [যৎ] ধূমঃ জায়তে (উৎপদ্যতে), সঃ প্রস্তাবঃ ; [যৎ] জ্বলতি, সঃ উদ্গীথঃ ; [যৎ] অঙ্গারাঃ ভবন্তি, সঃ প্রতিহারঃ ; [যৎ] উপশাম্যতি (ক্ষীণতেজাঃ ভবতি), তৎ নিধনম্ ; [যৎ] সংশাম্যতি, (সম্যক্ নির্ব্বাতি); তৎ [অপি] নিধনম্। এতৎ (যথোক্তম্) রথন্তরম্ [সাম] অগ্নৌ প্রোতম্ (অগ্নিপ্রতিষ্ঠিতম্)।

[ যাহার প্রাণ বা ইন্দ্রিয় সমূহ সবল, সেই লোকই অগ্নিমন্থনে সমর্থ হয় ; এই জন্য প্রাণোপাসনার পর মন্থনাদি দৃষ্টির বিধান। ]—[অগ্নি উৎপাদনার্থ কাষ্ঠে যে,] মন্থন করে, তাহাই হিঙ্কার ; [তাহা হইতে যে,] ধূম জন্মে, তাহাই প্রস্তাব ; [ আর যে, অগ্নি ] জ্বলে, তাহাই উদ্গীথ ; [তাহাতে যে, ] অঙ্গারসমূহ হয়, তাহাই প্রতিহার ; [অগ্নি যে, ] উপশান্ত বা ক্ষীণতা প্রাপ্ত হয়, তাহাই নিধন আর যে সম্যক্ নির্ব্বাপিত হয়, তাহাও নিধন ; এই রথন্তর সামটি অগ্নিতে [ প্রতিষ্ঠিত ] ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** অভিমন্থতি স হিঙ্কারঃ, প্রাথম্যাৎ। অগ্নের্ধূমো জায়তে, স প্রস্তাবঃ ; আনন্তর্য্যাৎ। জ্বলতি, স উদ্গীথঃ ; হবিঃসম্বন্ধাৎ শ্রৈষ্ঠ্যাং জ্বলনস্য। অঙ্গারা ভবন্তি,স প্রতিহারঃ, অঙ্গারাণাং প্রতিহৃতত্বাৎ। উপশমঃ সাবশেষত্বাদগ্নেঃ ; সংশমো নিঃশেষোপশমঃ, সমাপ্তিসামান্যাৎ নিধনম্। এতৎ রথন্তরম্ অগ্নৌ প্রোতম্ ; মন্থনে হি অগ্নির্গীয়তে ॥ ১৩৯ ॥ ১

**আনন্দগিরিঃ।** সমগ্রপ্রাণবতো মন্থনকর্ত্তৃত্বসম্ভবাৎ প্রাণদৃষ্ট্যনন্তরং মন্থনাদিদৃষ্টিমবতারয়তি—অভিমন্থতীত্যাদিনা। উপশমঃ সংশমশ্চেত্যর্থভেদাভাবাৎ পুনরুক্তিমাশঙ্ক্য সাবশেষ-নিরবশেষত্বাভ্যাং বিশেষমাহ—উপশম ইতি। কথং পুনঃ রথন্তরসাম্নোঽগ্নৌ প্রতিষ্ঠিতত্বম্। নহি তত্র কিঞ্চিন্নিমিত্তমুপলভ্যতে, অত আহ—মন্থনে হীতি। মন্থনং নিমিত্তীকৃত্য অগ্নেরুৎপত্তৌ রথন্তরসাম্নো গীয়মানত্বদর্শনাদগ্নৌ তস্য প্রতিষ্ঠিতত্বসিদ্ধিরিত্যর্থঃ ॥১৩৯॥১

ভাষ্যানুবাদ। [লোকে অগ্ন্যুৎপাদনার্থ কাষ্ঠেতে যে] মন্থন করে, প্রাথমিকত্ব নিবন্ধন তাহাই হিঙ্কার; অগ্নি হইতে যে, ধূম জন্মে, তাহাই প্রস্তাব, কারণ, [উভয়ই] অনন্তরভাবী; তাহার পর যে, প্রজ্বলিত হয় তাহাই উদ্গীথ; কারণ, হবির (দেবতার উদ্দেশে প্রদেয় ঘৃতাদির) সহিত সম্বন্ধ নিবন্ধন এখানে অগ্নিরই শ্রেষ্ঠত্ব। আর যে, অঙ্গারসমূহ হয়, তাহাই প্রতিহার; কারণ, [অঙ্গারসমূহ পুনশ্চ] সংগ্রহ করিয়া রাখা হয়। উপশম অর্থ—অগ্নির সাবশেষ অব অর্থাৎ কিঞ্চিৎ অবশিষ্ট থাকা, আর সংশম অর্থ—একেবারে নিঃশেষ হওয়া; সমাপ্তি-ধর্ম্মের সাদৃশ্য থাকায় [ঐ উভয়ই] নিধনস্বরূপ, এই 'রথন্তর' সাম অগ্নিতে প্রতিষ্ঠিত; কারণ, মন্থনকার্য্যে অগ্নিরই স্তুতিগান করা হইয়া থাকে ॥১৩৯॥১

স য এবমেতদ্ রথন্তরমগ্নৌ প্রোতং বেদ, ব্রহ্মবর্চ্চস্যন্নাদো ভবতি সর্ব্বমায়ুরেতি জ্যোগ্‌জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি মহান্ কীর্ত্ত্যা; ন প্রত্যঙ্‌ঙগ্নিমাচামেন্ন নিষ্ঠীবেৎ; তদ্ ব্রতম্ ॥১৪০॥২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২॥

সঃ যঃ (কশ্চিৎ) এতৎ (যথোক্তং) রথন্তরং (সাম) অগ্নৌ প্রোতং বেদ (জানাতি); [সঃ বিদ্বান্] ব্রহ্মবর্চ্চসী (সদাচার-বেদাধ্যয়নাদিজনিতং তেজঃ ব্রহ্মবর্চ্চসং, তদ্বান্) অন্নাদঃ (প্রভূতান্নভোগী) [চ] ভবতি; সর্ব্বম্ আয়ুঃ (বর্ষ-শতমিতম্) এতি; জ্যোক্ (কান্তিমান্ সন্) জীবতি; প্রজয়া (সন্তত্যা) পশুভিঃ চ মহান্ ভবতি; কীর্ত্ত্যা (যশসা চ) মহান্ ভবতি। অগ্নিং প্রত্যক্ (অগ্ন্যভি-মুখঃ সন্) ন আচামেৎ (ন ভক্ষয়েৎ), ন নিষ্ঠীবেৎ (অগ্নৌ শ্লেষ্মত্যাগং চ ন কুর্য্যাৎ); এতৎ (অনাচমনম্, অনিষ্ঠীবনং চ) ব্রতম্, (রথন্তরসামবিদঃ নিয়মবিশেষঃ)॥

যে কোন লোকে যথোক্ত প্রকারে এই রথন্তরসামকে অবগত হন, তিনি ব্রহ্মবর্চ্চস যুক্ত হন; প্রভূত অন্নভোগী হন; সম্পূর্ণ আয়ু লাভ করেন; কান্তি-মান্ হইয়া জীবন ধারণ করেন; সন্তান ও পশু-সম্পদে বলীয়ান্ হন, এবং কীর্ত্তি দ্বারাও মহত্ত্ব লাভ করেন। [উক্তপ্রকার বিদ্বান্ লোক অগ্নির সম্মুখে ভক্ষণ

করিবেন না এবং নিষ্ঠীবন ত্যাগ (শ্লেষ্মা নিক্ষেপ) করিবেন না; ইহাই তাঁহার ব্রত ॥ ]

ইতি দ্বিতীয়াধ্যায়ে দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২॥

**শাঙ্কর-ভাষ্যম্।** স য ইত্যাদি পূর্ব্ববৎ। ব্রহ্মবর্চ্চসী, বৃত্তস্বাধ্যায়নিমিত্তং তেজো ব্রহ্মবর্চ্চসম্। তেজস্তু কেবলং ত্বিড্ভাবঃ। অন্নাদো দীপ্তাগ্নিঃ। ন প্রত্যক্, অগ্নেরভিমুখো ন আচামেৎ ন ভক্ষয়েৎ কিঞ্চিৎ; ন নিষ্ঠীবেৎ শ্লেষ্ম-নিরসনঞ্চ ন কুর্য্যাৎ; তদ্‌ব্রতম্ ॥ ১৪০ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য দ্বাদশখণ্ডভাষ্যম্ ॥ ১২॥

আনন্দগিরিঃ। নন্বত্র ব্রহ্মবর্চ্চসীতি ফলমুক্তং, বৃহদুপাসনে তু তেজস্বী ভবতীতি বক্ষ্যতে। ন চ ব্রহ্মবর্চ্চস-তেজসোর্ভেদঃ, তথা চ বৃহদ্রথন্তরোপাসনয়োর্ন ফলবৈষম্যমত আহ—বৃত্তেতি ॥ ১৪০॥২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য দ্বাদশঃ খণ্ডঃ ॥ ১২॥

**ভাষ্যানুবাদ।** "সঃ যঃ" ইত্যাদির অর্থ পূর্ব্ববৎ। ব্রহ্মবর্চ্চসী; উত্তম চরিত্র ও অধ্যয়নজনিত তেজের নাম—'ব্রহ্মবর্চ্চস; আর সাধারণ কান্তিমাত্রের নাম—তেজঃ। অন্নাদ অর্থ—দীপ্তাগ্নি। প্রত্যক্, অর্থাৎ অগ্নির অভিমুখী হইয়া আচমন করিবে না, অর্থাৎ কিছুমাত্র ভক্ষণ করিবে না, এবং নিষ্ঠীবন করিবে না, অর্থাৎ শ্লেষ্মা নিক্ষেপ করিবে না, তাহাই ব্রত ॥ ১৪০॥২

ইতি দ্বিতীয়াধ্যায়ের দ্বাদশখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ১২ ॥

## ত্রয়োদশঃ খণ্ডঃ।

উপমন্ত্রয়তে স হিঙ্কারো জ্ঞপয়তে স প্রস্তাবঃ স্ত্রিয়া সহ শেতে স উদ্গীথঃ প্রতি স্ত্রীং সহ শেতে স প্রতিহারঃ কালং গচ্ছতি তন্নিধনং পারং গচ্ছতি তন্নিধনম্, এতদ্বামদেব্যং মিথুনে প্রোতম্ ॥ ১৪১ ॥ ১

[ উত্তরাধরারণীস্থানপাতিনোঃ স্ত্রী-পুংসয়োঃ গ্রাম্যধর্ম্ম-সেবিনোঃ মন্থনসাম্যাৎ মন্থনদৃষ্ট্যনন্তরং মৈথুনদৃষ্টিং নিরূপয়তি—"উপমন্ত্রয়তে", ইত্যাদিনা। [ পুরুষঃ যৎ ] উপমন্ত্রয়তে ( অভীষ্টসিদ্ধ্যর্থং সঙ্কেতং করোতি ), [ প্রাথমিকত্বাৎ ] সঃ হিংকারঃ ; জ্ঞপয়তে (বস্ত্রাদিনা যৎ পরিতোষয়তি) সঃ প্রস্তাবঃ ; [যৎ] স্ত্রিয়া সহ শেতে একশয্যাম্ অধিরোহতি, সঃ উদ্গীথঃ ; [যৎ] স্ত্রীং প্রতি সহ শেতে তদভিমুখী ভূয় শেতে ; সঃ প্রতিহারঃ ; [যৎ] কালং গচ্ছতি (ব্যাপারেণ সময়ম্ অতিবাহয়তি), তৎ নিধনম্ ; [ যৎ চ ] পারং গচ্ছতি (কৃত কৃত্যতাং লভতে), তৎ নিধনম্ ; এতৎ (যথোক্তং) বামদেব্যং (সাম) মিথুনে (স্ত্রীপুরুষযুগ্মে) প্রোতম্ ॥

[পুরুষ যে, স্ত্রীকে] আহ্বান করে, তাহাই হিংকার ; [আর যে বস্ত্রাদি দ্বারা] সন্তুষ্ট করে, তাহা প্রস্তাব ; এক শয্যায় শয়ন করে, তাহা উদ্গীথ; স্ত্রীর অভিমুখে যে শয়ন করে, তাহা প্রতিহার ; [আর ঐ ভাবে যে,] কাল ক্ষেপণ করে, তাহা নিধন, এবং যে কৃতার্থতা লাভ করে, তাহাও নিধন ; [এই বামদেব্য সাম মিথুনে প্রতিষ্ঠিত ] ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** উপমন্ত্রয়তে সঙ্কেতং করোতি, প্রাথম্যাৎ স হিঙ্কারঃ। জ্ঞপয়তে তোষয়তি, স প্রস্তাবঃ। সহশয়নম্ একপর্য্যঙ্ক-গমনম্, স উদ্গীথঃ শ্রৈষ্ঠ্যাৎ। প্রতি স্ত্রীং শয়নং স্ত্রিয়া অভিমুখীভাবঃ, স প্রতিহারঃ ; কালং গচ্ছতি মৈথুনেন, পারং সমাপ্তিং গচ্ছতি, তৎ নিধনম্ ; এতৎ বামদেব্যং মিথুনে প্রোতম্, বায়্বম্বু-মিথুন-সম্বন্ধাৎ ॥ ১৪১ ॥ ১

**আনন্দগিরিঃ।** উত্তরাধরারণিস্থানীয়য়োঃ স্ত্রীপুরুষয়োরবাচ্যে কর্ম্মণি প্রবৃত্তয়োর্মন্থন সামান্যান্মন্থনাদিদৃষ্ট্যনন্তরং মৈথুনদৃষ্টিং বিদধাতি—উপমন্ত্রয়ত ইত্যাদিনা। পুরুষো হি পশুকর্ম্মার্থং স্ত্রিয়ং বস্ত্রাদিনা প্রীণয়তি। তস্মিন্ প্রারম্ভসামান্যাৎ প্রস্তাবদৃষ্টিরিত্যাহ—

জ্ঞপয়ত ইতি। কুতো বামদেব্যস্থ সাম্নো মিথুনে প্রোতত্বং, তত্রাহ— বায়ুম্বমিথু-নেতি। বায়োরপাং চ মিথুনত্বয়া সম্বন্ধাদ্বামদেব্যোৎপত্তেরুক্তত্বাত্তস্থ মিথুনে প্রতিষ্ঠিতত্বং যুক্তমিত্যর্থঃ ॥ ১৪১॥১

ভাষ্যানুবাদ। উপমন্ত্রণকরে অর্থাৎ সংকেত জ্ঞাপন করে প্রাথমিকত্ব নিবন্ধন তাহাই হিংকার; জ্ঞপন করে, অর্থাৎ পরিতোষিত করে, তাহাই প্রস্তাব; সহশয়ন অর্থ—এক পর্যঙ্কে ( শয্যায় ) গমন; শ্রেষ্ঠত্ব হেতু তাহাই উদ্গীথ; প্রতিস্ত্রী শয়ন অর্থ—স্ত্রীর অভিমুখীভূত হওয়া, তাহাই প্রতিহার; মিথুনভাবে যে, কালাতিপাত করে, [ তাহা এবং ] পার গমন করে অর্থাৎ সমাপ্তি লাভ করে, তাহা নিধন। বায়ু ও জলের পরস্পর সম্বন্ধ থাকায় এই 'বামদেব্য' সাম মিথুনে প্রতিষ্ঠিত ॥১৪১॥১

স য এবমেতদ্বামদেব্যং মিথুনে প্রোতং বেদ, মিথুনীভবতি মিথুনান্মিথুনাৎ প্রজায়তে সর্ব্বমায়ুরেতি জ্যোগ্ জীবতি মহান্ প্রজয়া পশুভির্ভবতি মহান্ কীর্ত্ত্যা; ন কাঞ্চন পরিহরেৎ; তদ্-ব্রতম্ ॥ ১৪২ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য ত্রয়োদশঃ খণ্ডঃ ॥১৩॥

[উপাসনাফলমাহ]—সঃ যঃ ( কশ্চিৎ) এতৎ বামদেব্যং (সাম) মিথুনে প্রোতং বেদ,(জানাতি), [সঃ] মিথুনীভবতি (বিরহকাতরো ন ভবতীত্যর্থঃ), মিথুনাৎ মিথুনাৎ [তস্য] প্রজায়তে ( অপত্যমুৎপদ্যতে, অমোঘরেতা ভবতীত্যাশয়ঃ)। সর্ব্বং আয়ুঃ এতি, জ্যোক্ জীবতি; প্রজয়া পশুভিঃ চ মহান্ ভবতি; কীর্ত্ত্যা চ মহান্ ভবতি; ন কাংচন (কামপি স্ত্রিয়ং ) পরিহরেৎ (ত্যজেৎ); এতৎ [তস্য] ব্রতম্ ॥

উপাসনার ফল কথিত হইতেছে—যে কোন ব্যক্তি মিথুন-প্রতিষ্ঠ এই বামদেব্য সামকে যথোক্তপ্রকারে অবগত হন, তিনি বিরহকাতর হন না, প্রত্যেক মিথুনেই সন্তান উৎপাদন করেন; সম্পূর্ণ আয়ু লাভ করেন; উজ্জ্বল জীবন প্রাপ্ত হন, সন্তান ও পশু দ্বারা মহান্ হন, এবং কীর্ত্তিতেও মহান্ হন; কোনও স্ত্রীকে পরিত্যাগ করিবেন না; ইহাই তাঁহার ব্রত ॥ ১৪২ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়ে ত্রয়োদশঃ খণ্ডঃ ॥১৩॥

শাঙ্কর-ভাষ্যম্। স য ইত্যাদি পূর্ব্ববৎ। মিথুনীভবতি অবিধুরো ভবতীত্যর্থঃ। মিথুনাৎ মিথুনাৎ প্রজায়তে ইতি অমোঘরেতস্ত্বম্ উচ্যতে। ন কাঞ্চন—

কাঞ্চিদপি স্ত্রিয়ং স্বাত্মতল্পপ্রাপ্তাং ন পরিহরেৎ সমাগমার্থিনীম্; বামদেব্যসামোপাসনাঙ্গত্বেন বিধানাৎ। এতস্মাদন্যত্র প্রতিষেধস্মৃতয়ঃ : বচনপ্রামাণ্যাচ্চ ধর্ম্মাবগতের্ন প্রতিষেধশাস্ত্রেণাস্য বিরোধঃ ॥ ১৪২ ॥ ২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য ত্রয়োদশখণ্ডভাষ্যম্ ॥১৩॥

আনন্দগিরিঃ। ন কাঞ্চনেতিবাক্যমাদায় ব্যাচষ্টে কাঞ্চিদপীতি।—"পরাঙ্গনাং নোপগচ্ছেৎ" ইতি স্মৃতিবিরোধমাশঙ্ক্যাহ—বামদেব্যেতি। বিধিনিষেধয়োঃ সামান্যবিশেষবিষয়ত্বেন ব্যবস্থা প্রসিদ্ধেতি ভাবঃ। কিঞ্চ, শাস্ত্রপ্রামাণ্যাদত্র ধর্ম্মোঽবগম্যতে ন কাঞ্চন পরিহরেদিতি চ শাস্ত্রাবগতত্বাদবাচ্যমপি কর্ম্ম ধর্ম্মো ভবিতুমর্হতি। তথাচ শ্রৌতেঽর্থে দুর্ব্বলায়াঃ স্মৃতের্ন প্রতিস্পর্ধিতেত্যাহ—বচনেতি। যথোক্তোপাসনাবতো ব্রহ্মচর্য্যনিয়মাভাবো ব্রতত্বেন বিবক্ষিতঃ, তন্ন প্রতিষেধশাস্ত্রবিরোধাশঙ্কেতি ভাবঃ ॥১৪২॥২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য ত্রয়োদশঃ খণ্ড ॥ ১৩ ॥

ভাষ্যানুবাদ। "সঃ যঃ" ইত্যাদি পূর্ব্ববৎ। 'মিথুনীভবতি' অর্থ—বিধুর ( বিরহকাতর ) হয় না। 'প্রতিমিথুনে জন্মায়' কথায় অব্যর্থশুক্রত্ব অর্থ উক্ত হইতেছে। সঙ্গমার্থ আপনার শয্যায় সমাগত কোন স্ত্রীকেই পরিহার বা উপেক্ষা করিবে না; কারণ, ইহা বামদেব্য সামোপাসনারই অঙ্গরূপে বিহিত। এতদ্ভিন্ন স্থলেই নিষেধ-বিধায়ক স্মৃতিশাস্ত্রের অধিকার। বিশেষতঃ ধর্ম্ম-জ্ঞানে শাস্ত্রীয়বাক্যই একমাত্র প্রমাণ; সুতরাং নিষেধবিধয়াক শাস্ত্রের সহিত এই 'বামদেব্য' কাণ্ডোক্ত ব্যাপারের কোনরূপ বিরোধ হইতে পারে না * ॥ ১৪২ ॥ ২

ইতি দ্বিতীয় অধ্যায়ে ত্রয়োদশ খণ্ডের ভাষ্যানুবাদ ॥১৩॥

---

* তাৎপর্য্য—হয়ত এই বামদেব্যকাণ্ডোক্ত কার্য্যপ্রণালী দর্শনে অনেকের হৃদয়ে একটা বিরুদ্ধ ঘৃণিতভাবের সঞ্চার হইতে পারে। কিন্তু তাহাদের প্রথমেই চিন্তা করা উচিত যে, যে শাস্ত্রে এত সমুন্নত বিষয় উপদিষ্ট হইয়াছে, সেই শাস্ত্রে কখনই একটা অসার অকর্ম্মণ্য বিষয় স্থান পাইতে পারে না। বিশেষতঃ ধর্ম্মাধর্ম্ম নিরূপণে শাস্ত্রই যখন একমাত্র প্রমাণ, তখন এই শাস্ত্রোপদেশ মধ্যেও কোনরূপ অলৌকিক-রহস্য থাকা সুনিশ্চিত। অবশ্য সদ্গুরুর সাহায্য ব্যতীত সে রহস্য উদ্ঘাটন করা যায় না। অতএব এ সমস্ত তত্ত্ব যথাযথরূপে বুঝিতে হইলে, সদ্গুরুর আশ্রয় গ্রহণ করা একান্ত আবশ্যক।

# চতুর্দ্দশঃ খণ্ডঃ।

উদ্যন্ হিঙ্কার উদিতঃ প্রস্তাবো মধ্যন্দিন উদ্গীথোঽপরাহ্ণঃ প্রতিহারোঽস্তং যন্নিধনম্, এতদ্ বৃহদাদিত্যে প্রোতম্ ॥১৪৩॥১

'[সূর্য্যঃ] উদ্যন্ (উদ্গচ্ছন্ হিংকারঃ; উদিতঃ (লব্ধোদয়ঃ সূর্য্যঃ) প্রস্তাবঃ; মধ্যন্দিনঃ (মধ্যাহ্নকালীনঃ) উদ্গীথঃ; অপরাহ্ণঃ (তৎকালীনঃ) প্রতিহারঃ; অস্তং যন্ (অস্তাচলাভিমুখঃ সন্) নিধনম্। এতৎ 'বৃহৎ' (তদাখ্যং) সাম আদিত্যে (প্রোতম্) [অস্তি ইতি শেষঃ] ॥

উদীয়মান সূর্য্য হিংকার-স্বরূপ; উদিত সূর্য্য প্রস্তাব স্বরূপ; মধ্যন্দিন অর্থাৎ মধ্যাহ্নকালীন সূর্য্য উদ্গীথ স্বরূপ, অপরাহ্ণ সময়ে প্রতিহারস্বরূপ, আর অস্তগমনোন্মুখ সূর্য্য নিধনস্বরূপ; এই 'বৃহৎ' সংজ্ঞক সামটি আদিত্যে প্রতিষ্ঠিত ॥

**শাঙ্কর-ভাষ্যম্।** উদ্যন্ সবিতা স হিঙ্কারঃ, প্রাথম্যাৎ দর্শনস্য। উদিতঃ প্রস্তাবঃ, প্রস্তবনহেতুত্বাৎ কর্ম্মণাম্। মধ্যন্দিন উদ্গীথঃ, শ্রৈষ্ঠ্যাৎ। অপরাহ্ণঃ প্রতিহারঃ, পশ্বাদীনাং গৃহান্ প্রতি হরণাৎ। যৎ অস্তং যন্, তৎ নিধনং, রাত্রৌ গৃহে নিধানাৎ প্রাণিনাম্। এতদ্ বৃহৎ আদিত্যে প্রোতং, বৃহতঃ আদিত্যদৈবত্যত্বাৎ ॥১৪৩॥১

**আনন্দগিরিঃ।** আদিত্যস্য প্রজাপ্রসবহেতুত্বাৎ তদ্ধেতুমৈথুনদৃষ্ট্যনন্তরমাদিত্যদৃষ্টিমুপাপয়তি—উদ্যন্নিত্যাদিনা ॥ ১৪৩॥১

**ভাষ্যানুবাদ।** উদীয়মান সূর্য্যই সেই হিংকারস্বরূপ; কারণ, প্রথমেই তাঁহার দর্শন হয়। উদিত সূর্য্য প্রস্তাবস্বরূপ; কারণ, তখন হইতেই ধর্ম্মকর্ম্মের আরম্ভ হয় *। মাধ্যন্দিন অর্থাৎ দিনের মধ্যভাগস্থ সূর্য্য উদ্গীথস্বরূপ; কেননা, দিবসের ঐ ভাগই শ্রেষ্ঠ; অপরাহ্ণ সময়ই প্রতিহারস্বরূপ; কারণ, সেই সময়েই গবাদি পশুগণ

---

* তাৎপর্য্য—প্রায় অধিকাংশ ধর্ম্মকর্ম্মই সূর্য্যোদয়ের পর বিহিত; অবশ্য অরুণোদয় কালও স্থলবিশেষে কর্ম্মার্হ শুদ্ধকাল বলিয়া পরিগণিত হয়; কারণ, তখনও সৌরকিরণের সম্বন্ধ বিদ্যমান থাকে। সূর্য্যের একটি প্রণামমন্ত্রে এই অভিপ্রায়টিই অভিব্যক্ত আছে—"সৎ-কর্ম্মযোগ্যো ন নরঃ নৈবাপঃ শুদ্ধিকারণং। যস্মিন্ননুদিতে তস্মৈ নমো দেবায় ভাস্বতে ॥" [বিষ্ণু-পুরাণ] অর্থাৎ যাহার উদয় না হইলে মনুষ্য শাস্ত্রোক্ত ধর্ম্মকর্ম্মের অধিকারী হয় না, এবং জলও শুদ্ধিকর হয় না; সেই ভাস্করদেবের উদ্দেশে প্রণাম। এই মন্ত্রে স্পষ্টাক্ষরেই সূর্য্যোদয়ের কর্ম্মার্হতাসম্পাদকত্ব কথিত হইয়াছে; সেই কারণে এখানেও উদীয়মান সূর্য্যকে কর্ম্মার্হতা-সম্পাদক বলা হইয়াছে।

গৃহাভিমুখে প্রত্যাহৃত (আনীত) হইয়া থাকে। আর যে অস্তগামী (সূর্য্য), তাহাই নিধন; কারণ, প্রাণিগণ রাত্রিকালে গৃহমধ্যে রক্ষিত হইয়া থাকে। এই 'বৃহৎ' সামটি * আদিত্যে প্রতিষ্ঠিত; কারণ, আদিত্যই 'বৃহৎ' সামের দেবতা ॥ ১৪৩ ॥ ১

স য এবমেতদ্ বৃহদাদিত্যে প্রোতং বেদ, তেজস্ব্যন্নাদো ভবতি সর্ব্বমায়ুরেতি জ্যোগ্জীবতি মহান্ প্রজয়া পশুভি র্ভবতি মহান্ কীর্ত্ত্যা। তপন্তং ন নিন্দেৎ, তদ্‌ব্রতম্ ॥১৪৪॥২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥ ১৪॥

সঃ যঃ (কশ্চিৎ) এতৎ (যথোক্তং) বৃহৎ (বৃহৎসংজ্ঞকং) সাম এবম্ আদিত্যে প্রোতং বেদ, [সঃ বিদ্বান্] তেজস্বী অন্নাদঃ [চ] ভবতি; সর্ব্বম্ আয়ুঃ এতি; জ্যোক্ জীবতি; প্রজয়া পশুভিঃ [চ] মহান্ ভবতি; কীর্ত্ত্যা [চ] মহান্ [ভবতি]। তপন্তং (তাপং প্রযচ্ছন্তং—তেজস্বিনং) ন নিন্দেৎ; তৎ (অনিন্দনং) [তস্য] ব্রতম্ ॥

সেই যে কোন লোক এই 'বৃহৎ' সামকে উক্তপ্রকারে আদিত্যে প্রতিষ্ঠিত জানে, সে লোক তেজস্বী ও প্রচুর অন্নভোগী হয়, সমগ্র আয়ু লাভ করে, উজ্জ্বল জীবন প্রাপ্ত হয়, এবং সন্তান, পশু ও কীর্ত্তি দ্বারা শ্রেষ্ঠ হয়। তাপপ্রদকে নিন্দা করিবে না, ইহাই তাহার ব্রত (নিয়ম) ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥১৪॥

**শাঙ্কর-ভাষ্যম্।** স য ইত্যাদি পূর্ব্ববৎ। তপন্তং ন নিন্দেৎ, তদ্‌ব্রতম্ ॥১৪৪॥২

ইতি দ্বিতীয়াধ্যায়ে চতুর্দ্দশখণ্ডভাষ্যম্ ॥১৪॥

**আনন্দগিরিঃ** ॥১৪৪॥২

ইতি দ্বিতীয়াধ্যায়স্য চতুর্দ্দশঃ খণ্ডঃ ॥১৪॥

**ভাষ্যানুবাদ।** "সঃ যঃ" ইত্যাদির অর্থ পূর্ব্বের ন্যায়। তাপপ্রদকে নিন্দা করিবে না; ইহাই তাহার ব্রত ॥ ১৪৪ ॥ ২

দ্বিতীয়াধ্যায়ে চতুর্দ্দশখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ১৪ ॥

---

* তাৎপর্য্য—সামবেদের মধ্যে একটি অংশবিশেষের নাম 'বৃহৎ'; ইহার শ্রেষ্ঠত্ব শ্রীমদ্‌ভগবদ্গীতায়ও উক্ত হইয়াছে। যথা—"বৃহৎ সাম তথা সাম্নাম্।" ১০ম অঃ ২২শ শ্লোক।

পরিহৃতম্; তস্যৈব ব্রহ্মসংস্থত্বাসম্ভবাৎ, নান্যস্যেতি। যৎ পুনরুক্তং, রূঢ়শব্দাঃ নিমিত্তং নোপাদদত ইতি; তন্ন, গৃহস্থ-তক্ষ-পরিব্রাজকাদিশব্দদর্শনাৎ। গৃহস্থিতি-পারিব্রাজ্য-তক্ষণাদিনিমিত্তোপাদানা অপি, গৃহস্থ-পরিব্রাজকৌ আশ্রমবিশেষে, বিশিষ্টজাতিমতি চ তক্ষেতি রূঢ়া দৃশ্যন্তে শব্দাঃ; ন যত্র যত্র তানি নিমিত্তানি, তত্র তত্র বর্ত্তন্তে; প্রসিদ্ধ্যভাবাৎ। তথেহাপি ব্রহ্মসংস্থশব্দো নিবৃত্তসর্ব্বকর্ম্ম-তৎসাধন-পরিব্রাড়েকবিষয়ে অত্যাশ্রমিণি পরমহংসাখ্যে বৃত্ত ইহ ভবিতুমর্হতি; মুখ্যামৃতত্বফলশ্রবণাৎ। অতশ্চেদমেবৈকং বেদোক্তং পারিব্রাজ্যম্, ন যজ্ঞোপবীত-ত্রিদণ্ড-কমণ্ডল্বাদিপরিগ্রহ ইতি; "মুণ্ডোঽপরিগ্রহোঽসঙ্গঃ" ইতি চ। শ্রুতিঃ "অত্যাশ্রমিভ্যঃ পরমং পবিত্রম্" ইত্যাদি চ শ্বেতাশ্বতরীয়ে; "নিস্তুতির্নির্নমস্কারঃ" ইত্যাদিস্মৃতিভ্যশ্চ। "তস্মাৎ কর্ম্ম ন কুর্ব্বন্তি যতয়ঃ পারদর্শিনঃ। তস্মাদলিঙ্গো ধর্ম্মজ্ঞোঽব্যক্তলিঙ্গঃ" ইত্যাদিস্মৃতিভ্যশ্চ।

যত্তু সাংখ্যৈঃ কর্ম্মত্যাগোঽভ্যুপগমাতে, ক্রিয়া-কারক-ফলভেদবুদ্ধেঃ সত্যত্বাভ্যুপগমাৎ, তৎ মৃষা। যচ্চ বৌদ্ধৈঃ শূন্যতাভ্যুপগমাদকর্ত্তৃত্বমভ্যুপগম্যতে, তদপ্যসৎ, তদভ্যুপগন্তুঃ সত্ত্বাভ্যুপগমাৎ। যচ্চ অজ্ঞৈরলসতয়া অকর্ত্তৃত্বাভ্যুপগমঃ; সোঽপ্যসৎ; কারকবুদ্ধেরনিবর্ত্তিতত্বাৎ প্রমাণেন। অস্মাদ্বেদান্তপ্রমাণজনিতৈকত্বপ্রত্যয়বত এতৎকর্ম্মনিবৃত্তিলক্ষণং পারিব্রাজ্যং ব্রহ্মসংস্থত্বঞ্চেতি সিদ্ধম্। এতেন গৃহস্থস্যৈকত্ববিজ্ঞানে সতি পারিব্রাজ্যমর্থসিদ্ধম্।

নন্বগ্ন্যুৎসাদনদোষভাক্ স্যাৎ পরিব্রজন্।—"বীরহা বা এষ দেবানাং যোঽগ্নিমুদ্বাসয়তে" ইতি শ্রুতেঃ। ন, দৈবেনৈবোৎসাদিতত্বাৎ; উৎসন্ন এব হি স একত্বদর্শনে জাতে।—"অপাগাদগ্নেরগ্নিত্বম্" ইতি শ্রুতেঃ। অতো ন দোষভাক্ গৃহস্থঃ পরিব্রজন্নিতি ॥ ১৬৬ ॥ ১

আনন্দগিরিঃ। অধিকৃতাধিকারাণ্যঙ্গাববদ্ধান্যুপাসনান্যুক্তানি। সম্প্রতি স্বতন্ত্রাধিকারিগোচরমোঙ্কারোপাসনং বিধাতুমারভতে—ওঙ্কারেতি। অঙ্গাববদ্ধোপাসনাধিকারে যথোক্তস্বতন্ত্রোপাসনবিধানে কোঽভিপ্রায়ঃ শ্রুতেরিত্যাশঙ্ক্যাহ—নৈবমিতি। ন স্বতন্ত্রস্য তস্যোপাসনাদিত্যেবকারার্থঃ। কথং তর্হি মন্তব্যমিত্যপেক্ষায়ামাহ—কিং তর্হীতি। সনিয়মস্য প্রাঙ্মুখত্বাদিনিয়মসহিতস্য পুরুষস্যেতি যাবৎ। অভ্যাসশ্চ—স্বীকরণং, বিচারো জপঃ, শিষ্যেভ্যো দানমাবৃত্তিশ্চেতি পঞ্চবিধঃ। বেদ্যাং যদ্দীয়তে তস্য যজ্ঞাঙ্গত্বাৎ পৃথক্ফলবত্ত্বং নাস্তীতি মন্বানো বিশিনষ্টি—বহির্ব্বেদীতি। গৃহস্থেন তদাত্মনেত্যর্থঃ। কথং গৃহস্থস্য প্রাশস্ত্যং, ব্রহ্মচারিণস্তথাত্বাদিত্যাশঙ্ক্যাহ—এক ইত্যর্থ ইতি। উক্তব্যাখ্যানে বাক্যশেষস্য গমকত্বমাহ—দ্বিতীয়েতি। প্রাথম্যমেব প্রথমশব্দস্য নার্থো ব্রহ্মচারিপ্রাথম্যপ্রসিদ্ধিবিরোধাদিত্যাহ—নাদ্যার্থ ইতি। কীদৃগত্র পরিব্রাড়্গৃহ্যতে তত্রাহ—নেতি। কুতোঽত্র ব্রহ্মসংস্থো ন গৃহ্যতে, তত্রাহ—ব্রহ্মসংস্থস্যেতি। বানপ্রস্থগ্রহণমমুখ্যস্য পরিব্রাজোঽপি প্রদর্শনার্থম্। ব্রহ্মচারীত্যাদিবাক্যস্য নৈষ্ঠিকবিষয়ত্বং বিশেষণসামর্থ্যাৎ দর্শয়তি—

অত্যন্তমিত্যাদীতি। অথোপকুর্ব্বাণস্যাত্র ব্রহ্মচারিত্বাবিশেষাৎ কিমিত্যুপাদানং ন ভবেৎ, তত্রাহ—উপকুর্ব্বাণস্ত্বেতি। নন্বু ব্রহ্মচারিণো ব্রহ্মচর্য্যেণ পুণ্যলোকো ন শ্রূয়তে, তত্রাহ—সর্ব্ব ইতি। কথমাশ্রমিণাং পুণ্যলোকত্ববিশেষবতাং তদাত্মকত্বমুচ্যতে, তত্রাহ—পুণ্য ইতি। আশ্রমিষু প্রদর্শ্যমানেষু কিং পরিব্রাট্ মুখ্যো ন প্রদর্শ্যতে, তত্রাহ—অবশিষ্টস্ত্বিতি। কুতো হি পুণ্যলোকবৈলক্ষণ্যমমৃতত্বস্যেত্যাশঙ্ক্যোক্তম্—আত্যন্তিকমিতি। তস্যাপেক্ষিতত্বাভাবে হেতুমাহ—পুণ্যলোকাদিতি।

অমৃতত্বস্য পুণ্যলোকাৎ পৃথগ্‌বিভাগকরণাৎ ততোঽন্যত্বাদাত্যন্তিকত্বসিদ্ধিরিতি যোজনা। উক্তমেবার্থং ব্যতিরেকমুখেন সাধয়তি—যদি চেত্যাদিনা। ব্রহ্মশব্দস্য যথাশ্রুতং মুখ্যমর্থং গৃহীত্বা পরব্রহ্মাত্মনা সাক্ষাৎকারবতো নিরঙ্কুশমমৃতত্বমুক্তং প্রকরণালোচনয়া তু প্রণবপ্রতীকে ব্রহ্মোপাসকস্য ক্রমেণামৃতত্বং ভেদবুদ্ধেরনপায়াৎ দ্রষ্টব্যম্। কর্ম্মিণামন্তবৎফলত্বাভিধানেন তন্নিন্দয়া ব্রহ্মসংস্থতাস্তুতিদর্শনাৎ, তস্যাশ্চ বিধ্যর্থত্বাদমৃতত্বকামো ব্রহ্মসংস্থঃ স্যাদিত্যেকার্থপরত্বাদেকমিদং বাক্যমিত্যাহ—অত্র চেত্যাদিনা। স্তুতয়ে ফলবিনয়ে চেদং বাক্যং কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—স্তুতয়ে চেতি। অর্থৈকত্বাদেকং বাক্যং তদ্ভেদে তদ্ভেদনিয়মাদিত্যর্থঃ। কিংপরং তর্হীদং বাক্যং, তত্রাহ—তস্মাদিতি। স্মৃতিসিদ্ধেতি। শ্রুতেঃ স্মৃত্যর্থানুবাদত্বে বৈপরীত্যাৎ তদনুমিতশ্রুতিসিদ্ধেতি যোজ্যম্। স্তুতিমেব দৃষ্টান্তাবষ্টম্ভেন পষ্টয়তি—যথেত্যাদিনা। ইতিশব্দোঽধ্যাহৃত স্তুতয় ইত্যনেন সম্বধ্যতে। নন্বু ব্রহ্মতত্ত্বসেবাতোঽমৃতত্বং ভবতি, ন প্রণবসেবাতঃ ; তৎ কিমিতি তস্য স্তুতিরিত্যাশঙ্ক্যাহ—প্রণবশ্চেতি। তত্র প্রমাণং দর্শয়ন্ ফলিতমাহ—এতদ্ধ্যেবেতি।

স্বব্যাখ্যানং বর্জ্জিতদোষমুক্ত্বা ব্রহ্মসংস্থোঽমৃতত্বমেতীত্যত্র বৃত্তিকারীয়ং ব্যাখ্যানমুত্থাপয়তি—অত্রেতি। যে খল্বাশ্রমিণশ্চত্বারো জ্ঞানবর্জ্জিতাস্তেষাং সর্ব্বেষামস্য বিশেষেণ স্বাশ্রমবিহিতধর্ম্মানুষ্ঠানেন পুণ্যলোকভাগিত্বা সর্ব্ব এতে পুণ্যলোকা ভবন্তীত্যত্রোক্তা; নতু পূর্ব্বস্মিন্ গ্রন্থে পরিব্রাড়ুক্তঃ সন্নবশেষিতোঽস্তীতি যোজনা। নন্বু পূর্ব্বস্মিন্ গ্রন্থে বাচকপদং পরিব্রাজো নোপলভ্যতে, তথা চাসাববশেষিতস্তত্রাহ—পরিব্রাজকস্যাপীতি। জ্ঞানং যমা নিয়মাশ্চোপায়ভূতা ইতি যাবৎ। পরিব্রাডপি পূর্ব্বত্রাভিহিতশ্চেদ্ ব্রহ্মসংস্থবাক্যস্য কোঽর্থঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—অত ইতি। পরিব্রাজকস্যানবশেষত্বেন চতুর্ণামুপদিষ্টত্বাবিশেষোঽতঃশব্দার্থঃ। সামান্যনির্দ্দেশে হেতুমাহ—চতুর্ণামিতি। অপ্রতিষেধাচ্চেতি চ্ছেদঃ। অন্যাশ্রমান্তরাণাং কর্ম্মার্থত্বাৎ তত্রৈব ব্যাপৃতত্বাৎ ন ব্রহ্মসংস্থতায়াং সামর্থ্যমস্তি পরিব্রাজকস্য তু নিব্যাপারস্য ব্রহ্মসংস্থতা সুকরেত্যত আহ স্বধর্ম্মেতি। নন্বু পরিব্রাজকে ব্রহ্মসংস্থশব্দো রূঢ়ো গবাদিশব্দবৎ। তন্নাসাবাশ্রমান্তরমাক্রন্দতি, তত্রাহ—নচেতি। নিমিত্তমাদায় প্রবৃত্তত্বেঽপি কিমিতি রূঢ়িন স্যাদিত্যাশঙ্ক্যাহ—নহীতি। নন্বেষ শব্দো নৈমিত্তিকোঽপি পরিব্রাজকমাত্রবিষয়োঽস্তি, তত্রৈব নিমিত্তস্য সত্ত্বাৎ ; তত্রাহ—সর্ব্বেষাঞ্চেতি। নন্বু পঙ্কজাদিশব্দো নিমিত্তমস্ত্যেতাবতা নেন্দীবরাদৌ বর্ত্তন্তে, কিন্তু তামরসাদিমাত্রং বিষয়ীকুর্ব্বন্তি। তথা ব্রহ্মসংস্থশব্দো নিমিত্তবত্ত্বাপি গৃহস্থাদাবনবস্থিতঃ পরিব্রাজকমেব পরং গোচরয়েদত আহ—যত্রেতি। ব্রহ্মসংস্থশব্দং নিরোদ্ধুমযুক্তমিতি সম্বন্ধঃ। রূঢ়িপক্ষে দোষান্তরমাহ—ন চেতি। ধর্ম্মসহিতস্য জ্ঞানস্য জ্ঞানসহিতস্য বা ধর্ম্মস্যামৃতত্বসাধনত্বান্ন জ্ঞানানর্থক্যমিত্যাশঙ্ক্যাদ্যপক্ষমনুবদতি—পারিব্রাজ্যেতি। পারিব্রাজ্যধর্ম্মৈরেবেতি নায়ং নিয়মঃ গৃহস্থাদিধর্ম্মাণামপি আশ্রমধর্ম্মত্বেন তুল্যত্বাৎ, তদ্বিশিষ্টজ্ঞানমমৃতত্বহেতুরিত্যপি বক্তুং সুকরত্বাদিত্যাহ—নাশ্রমেতি। দ্বিতীয়ং দূষয়তি—ধর্ম্মো বেতি। যদি পরিব্রাজকধর্ম্মো জ্ঞানবিশিষ্টো মুক্তিহেতুরিত্যুচ্যতে, তদৈতদপি মুক্তিহেতুত্বং সর্ব্বাশ্রমধর্ম্মাণাং জ্ঞানবিশিষ্টানামবিশিষ্টম্। তথাচ ন রূঢ়িপক্ষেঽপি পরিব্রাজকস্যৈব জ্ঞানান্মুক্তিরিত্যর্থঃ। ইতশ্চ পরিব্রাজকস্যৈব মুক্তিভাক্ত্বমসিদ্ধমিত্যাহ—ন চেতি। মা তর্হি কস্যচিদপি মুক্তিভূদিতি, তত্রাহ—জ্ঞানাদিতি। ব্রহ্মসংস্থবাক্যার্থমুপসংহরতি—তস্মাদিতি। পরিব্রাজকস্যৈবামৃতত্বমিত্যাদিনিয়মাস্ত্র জ্ঞানাদেব যদিদি চ নিয়মাদিত্যর্থঃ।

ব্রহ্মসংস্থঃ সমুচ্চয়ানুষ্ঠায়ীতি বৃত্তিকারমতং নিরাকরোতি—ন কর্ম্মেতি। কর্ম্মনিমিত্ত-প্রত্যয়স্য শুদ্ধব্রহ্মাত্মতাসাক্ষাৎকারস্য চ মিথো বিরোধান্ন সমুচ্চয়সিদ্ধিরিতি। বস্তুসংগ্রহবাক্যং বিবৃণোতি—কর্ত্রাদীতি। কর্ম্মবিধয়ো নিষেধাশ্চেতি দ্রষ্টব্যম্। তথাপি প্রত্যয়ত্বা-বিশেষাৎ কারকাকারকবিধিনিষেধয়োর্ন বিরোধোঽস্তীত্যাশঙ্ক্যাহ—তচ্চেতি। প্রত্যয়ত্বেঽপি শাস্ত্রীয়াশাস্ত্রীয়তয়া বিদ্যাবিদ্যাভাবেন বিরোধোঽস্তীত্যর্থঃ। সতি বিরোধে কিং স্যাদত্রাহ—স্বাভাবিকমিতি। বিদ্যারূপঃ প্রত্যয় ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। তত্রোক্তমেব হেতুং স্মারয়তি—ভেদেতি। তত্র লোকপ্রসিদ্ধমুদাহরণমাহ—ন হীতি। ভেদাভেদপ্রত্যয়য়োর্বিদ্যাবিদ্যা-ত্মনোর্বিরোধেন সমুচ্চয়াসম্ভবাৎ তদনুষ্ঠায়ী ব্রহ্মসংস্থো ন ভবতি চেৎ, কস্তর্হি ব্রহ্মসংস্থঃ স্যাৎ? তত্রাহ—তত্রেতি। উক্তরীত্যা সমুচ্চয়াযোগে সতীতি যাবৎ।

অর্থস্য গৃহস্থাদের্ব্রহ্মসংস্থতাসম্ভবমুক্তং সাধয়তি—অন্যো হীতি। বাচারম্ভণমাত্রে বিকারেঽনৃতে শরীরাদৌ ব্রাহ্মণোঽহমিত্যাদ্যভিসন্ধানরূপো মিথ্যাভিনিবেশাত্মকো যঃ প্রত্যয়স্তদ্-বত্ত্বাদিতি হেত্বর্থঃ। নন্বু ব্রহ্মবিদোঽপি সংস্কারবশাৎ দ্বৈতসত্যত্বাভিনিবেশপূর্ব্বকং কর্ম্ম-প্রবৃত্তিসম্ভবান্ন ব্রহ্মসংস্থতা সুপ্রতিপাদ্যেত্যত আহ—ন চেতি।

অসত্যমিদমিতি বিবেকেন সত্যত্বাভিনিবেশে শিথিলীকৃতে পুনঃ সত্যত্বাভিনিবেশেন ন প্রবৃত্তিরুপপদ্যতে। আভাসরূপা তু ভেদবুদ্ধির্ন কর্ম্মপ্রবৃত্তিহেতুরিত্যর্থঃ। অদ্বৈতজ্ঞানবতো নিমিত্তনিবৃত্ত্যা কর্ম্মনিবৃত্তিরবশ্যম্ভাবিনীত্যুক্তম্। বিপক্ষে দোষমাহ—উপমর্দ্দিতেঽপীতি। একত্বপ্রত্যয়জনকং শাস্ত্রং ন ভবত্যেব প্রমাণং পূর্ব্বপ্রবৃত্তভেদপ্রত্যয়বিরোধাদিতি মতমাশঙ্ক্যাহ—অভক্ষ্যেতি। যথা "ন কলঞ্জং ভক্ষয়েৎ" ইত্যাদি শাস্ত্রং পূর্ব্বপ্রবৃত্তকলঞ্জাদিভক্ষণপ্রত্যয়-বিরোধেঽপি প্রমাণং রাগাদিদোষাৎ তস্য প্রত্যয়স্যাপ্রমাণত্বাৎ,তথৈব ভেদপ্রত্যয়স্যাবিদ্যাতুল্যত্বাৎ প্রামাণ্যাসম্ভবাৎ তদ্বিরোধেঽপ্যদ্বৈতশাস্ত্রস্য যুক্তমেব প্রামাণ্যমিত্যর্থঃ। কার্য্যপরত্বাদদ্বৈতে তাৎপর্য্যাভাবাৎ কুতস্তচ্ছাস্ত্রস্য প্রামাণ্যমিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বোপনিষদামিতি। উপক্রমোপ-সংহারৈকরূপ্যাদি-ষড়্বিধতাৎপর্য্যলিঙ্গদর্শনাদদ্বৈতে তাৎপর্য্যং তাসামবসীয়তে, তৎ যুক্তমদ্বৈত-শাস্ত্রস্য স্বার্থে প্রামাণ্যমিত্যর্থঃ। ভেদালম্বনকর্ম্মবিধিবিরোধান্নাদ্বৈতশাস্ত্রং স্বার্থে মানমিতি শঙ্কতে—কর্ম্মবিধীনামিতি। যথা স্বপ্নপ্রত্যয়ো গন্ধর্ব্বনগরাদিপ্রত্যয়শ্চ প্রাক্তত্ত্বজ্ঞানাদজ্ঞং পুরুষমধিকৃত্য প্রমাণং, তথা কর্ম্মবিধীনামপ্যবিদুষি পুরুষে প্রামাণ্যসম্ভবান্নাদ্বৈতশাস্ত্রস্য তদ্-বিরোধোঽস্তীতি পরিহরতি—নানুপমর্দ্দিতেতি। "যদ্যদাচরতি শ্রেষ্ঠস্তত্তদেবেতরো জনঃ" ইতি স্মৃতেস্তত্ত্বদর্শিনাং কর্ম্মভ্যঃ সকাশাদুপরমে সত্যন্যেঽপ্যুপরংস্যন্তে। তথা চ কর্ম্ম-বিধিবিরোধতাদবস্থ্যমিতি শঙ্কতে—বিবেকিনামিতি। প্রকৃতিপরবশত্বাল্লোকস্য নাসৌ বিবেকী প্রকৃতিমনুবর্ত্ততে। "প্রকৃতিং যান্তি ভূতানি নিগ্রহঃ কিং করিষ্যতি" ইতি স্মৃতেঃ। ততো ব্রহ্মবিদাং নৈষ্কর্ম্ম্যেঽপি ন কর্ম্মবিধীনামপ্রামাণ্যপ্রসক্তিরিত্যুত্তরমাহ—ন কাম্যেতি। তদেব প্রপঞ্চয়তি—ন হীতি। ইতি নোচ্ছিদ্যন্ত ইতি শেষঃ। অস্তু, প্রস্তুতে কিমায়াতং? তদাহ—তথেতি। অনুষ্ঠীয়ন্ত এবেতি তদ্বিধীনামনুচ্ছিত্তিরিতি বাক্যশেষঃ।

অদ্বৈতবাদিনোঽবশ্যম্ভাবিনী কর্ম্মনিবৃত্তিরিত্যুক্তং দৃষ্টান্তেন বিঘটয়ন্নাশঙ্কতে—পরি-ব্রাজকানামিতি। অদ্বৈতধীস্বভাবালোচনায়াং ভিক্ষাটনাদিপ্রবৃত্তিরপ্যঘটমানৈবেতি মধ্যীনঃ সমাধত্তে—ন প্রামাণ্যেতি। সমুচ্চয়স্য প্রামাণিকত্বনিরূপণায়াং প্রত্যয়াভাসমূলস্য প্রবৃত্ত্যাভাসস্য নোদাহরণত্বম্। অগ্নিহোত্রাদিপ্রবৃত্তেরপ্যাভাসত্বে প্রামাণিকসমুচ্চয়সিদ্ধান্ত-হানিঃ, অতো নৈতচ্চোদ্যমিত্যর্থঃ। এতদেব দৃষ্টান্তেন স্পষ্টয়তি—ন হীতি। তদ্বদবিবেকিনা কর্ম্ম ক্রিয়মাণং দৃষ্টমিতি বিবেকিভিরপি তন্ন ক্রিয়তে। ভিক্ষাটনাদিপ্রবৃত্ত্যাভাসত্বপ্রামাণি-কোঽগ্নিহোত্রাদিপ্রবৃত্তের্নোদাহরণমিতি শেষঃ। ইতশ্চ নেদমুদাহরণমিত্যাহ—ন চেতি। অগ্নিহোত্রাদাবপি প্রবর্ত্তকমস্তীতি শঙ্কতে—ইষ্টাপীতি। অকরণকৃতং প্রত্যবায়াখ্যং তমবিবেকিনো বিবেকিনো বেতি বিকল্প্যাদ্যমঙ্গীকরোতি—ন ভেদেতি। কর্ম্মণি ভেদ-বুদ্ধিমতোঽধিকৃতত্বেঽপি তস্য তদকরণে কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ—যো হীতি। দ্বিতীয়ং দূষয়তি—স নিবৃত্তেতি। বিবেকিনো নিবৃত্তাধিকারস্য প্রত্যবায়াপ্রাপ্ত্যা কর্ম্মসু প্রবর্ত্তকাভাবাৎ

কর্ম্মভ্যো নিবৃত্তিরূপং পারিব্রাজ্যং চেৎ, অতিপ্রসঙ্গস্তর্হীতি শঙ্কতে—এবং তর্হীতি। কর্ম্মসাধনং স্বযজ্ঞোপবীতাদি ত্যজ্যতে ন বা। ত্যজ্যতে চৈন্ন স্বাশ্রমধর্ম্মঃ। ততো যজ্ঞোপবীতাদ্যন্তরেণ গার্হস্থ্যাদিভাবাসম্ভবাৎ। ন ত্যজ্যতে চেৎ ন পারিব্রাজ্যপ্রাপ্তিঃ। সাধনসংগ্রহস্য সাধ্যার্থত্বাদিতি পরিহরতি—ন স্বস্বামিত্বেতি। ইতশ্চাশ্রমান্তরেষু ন পারিব্রাজ্যমিত্যাহ—কর্ম্মার্থত্বাদিতি। জায়াপুত্রবিত্তসম্পত্ত্যানন্তর্য্যং শ্রুতাবথশব্দার্থঃ। গৃহস্থাদিষু স্বাশ্রমস্থেষ্বেব পারিব্রাজ্যস্য দুর্ব্বচত্বে ফলিতমাহ—তস্মাদিতি। বিবেকবশাদ্ যজ্ঞোপবীতাদৌ স্বশব্দার্থে স্বামিত্ববুদ্ধ্যভাবাদিতি যাবৎ।

যত্তু, পরিব্রাজকস্য নিবৃত্তাধিকারস্য প্রত্যবায়াপ্রাপ্তিরিতি, তত্রানিষ্টাপত্তিমাশঙ্কতে—একত্বেতি। তদ্বিষয়প্রত্যয়স্য বিধিরুৎপাদকং তত্ত্বমস্যাদিবাক্যং, তজ্জনিতেনৈকত্ববিষয়েণ প্রত্যয়েনেতি যাবৎ। তথাচ যথেষ্টচেষ্টাপ্রসক্তিরিতি শেষঃ। জ্ঞানিনো বৈধং যমাদি নাস্তি, তৎপ্রবৃত্তিস্তু সংস্কারবশাদিত্যাশয়েনাহ—ন বুভুক্ষাদিনেতি। যো হি দৃষ্টেন দোষেণ তত্ত্বজ্ঞানাৎ কথঞ্চিৎ প্রচ্যুতিমাপাদিতস্তস্য সংস্কারবশাদ্ যমনিয়মানুষ্ঠানমুপপদ্যতে। তস্য দোষকৃততত্ত্বপ্রচ্যুতিপ্রসূতানিয়তচেষ্টানিবৃত্ত্যর্থত্বেনাবশ্যানুষ্ঠেয়ত্বাৎ। তথাচ ন যথেষ্ট চেষ্টাপত্তিরিত্যর্থঃ। ইতশ্চ বিদুষো বৈধপ্রবৃত্ত্যভাবেঽপি যথেষ্টচেষ্টা নাস্তীত্যাহ—ন চেতি। অবিদুষোঽপি ন যথেষ্টচেষ্টা, বিদুষস্তু সা কুতস্ত্যেতি দৃষ্টান্তেন স্ফুটয়তি—নহীতি। অন্যেষাং ব্রহ্মসংস্থত্বাসম্ভবে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি।

পরোক্তমনূদ্যাঙ্গীকরোতি—যৎ পুনরিতি। উক্তমর্থান্তরমনুবদতি—যচ্চেতি। কিং পরিব্রাজকস্য জ্ঞানহীনস্যাশ্রমমাত্রনিষ্ঠস্য তপঃশব্দেনোপাদানমাহো জ্ঞানবতোঽপীতি বিকল্প্যাদ্যমঙ্গীকৃত্য দ্বিতীয়ং দূষয়তি—এতদসদিতি। জ্ঞানবতোঽপি তপস্বিত্বাৎ তপঃশব্দেনোপাদানমুচিতমিতি শঙ্কিত্বা প্রত্যাহ—কস্মাদিত্যাদিনা। তপঃশব্দেন নাসৌ গৃহীত ইতি শেষঃ। তস্য চ জ্ঞানবতোঽবশিষ্টত্বং প্রাগেবোপদিষ্টমিত্যাহ—স এবেতি। ইতশ্চ পরমহংসপরিব্রাজকো ন তপঃশব্দেন পরামৃষ্ট ইত্যাহ—একত্বেতি। তদেব স্ফোরয়তি—ভেদেতি। যত্তু কর্ম্মচ্ছিদ্রে গৃহস্থাদেরপি ব্রহ্মসংস্থতাসামর্থ্যমিতি, তৎ প্রত্যাহ—এতেনেতি। অনিবৃত্তভেদপ্রত্যয়স্য ব্রহ্মসংস্থত্বাসম্ভবেনেতি যাবৎ। সামর্থ্যং প্রত্যুক্তমিতি সম্বন্ধঃ। যত্তু চতুর্ণামপি ব্রহ্মসংস্থতায়া অপ্রতিষেধ ইতি, তত্রাহ—অপ্রতিষেধশ্চেতি। একত্বোপদেশেন ভেদপ্রত্যয়নিরাসাদনিবৃত্তভেদপ্রত্যয়স্যার্থাদ্ ব্রহ্মসংস্থতা প্রতিষিদ্ধেত্যর্থঃ। পারিব্রাজ্যমাত্রেণামৃতত্বে জ্ঞানবৈয়র্থ্যমুক্তং পরিহরতি—তথেতি।

চোদ্যান্তরমনূদ্যোক্তং পরিহারং স্মারয়তি—যৎ পুনরুক্তমিতি। তত্র দোষোঽয়ং শব্দ ইতি শেষং পঞ্চম্যা সূচয়তি। চোদ্যান্তরমনূদ্য দূষয়তি—যৎ পুনরিত্যাদিনা। আদিপদেন পঙ্কজাদিশব্দো গৃহ্যতে। উক্তং প্রপঞ্চয়তি—গৃহস্থেতীতি। ইহাপীতি প্রকৃতবাক্যোপাদানম্। প্রকৃতে পরমহংসে পরিব্রাজকে ব্রহ্মসংস্থপদমিত্যত্র হেতুমাহ—মুখ্যেতি। ইতশ্চ পারমহংস্যমেব শ্রৌতমিত্যাহ—অতশ্চেতি। এবকারার্থং কথয়তি—ন যজ্ঞোপবীতেতি। ইতিশব্দঃ সংন্যাসপ্রকরণে তথাবিধশ্রুত্যভাবপ্রদর্শনার্থঃ। ব্রহ্মসংস্থশব্দস্য পরমহংসবিষয়ত্বে শ্রুত্যন্তরং সংবাদয়তি—শ্রুতিরিতি। অত্যাশ্রমিভ্যঃ পূর্ব্বাশ্রমত্রয়মতীত্য সর্ব্বকর্ম্ম ত্যক্ত্বা স্থিতেভ্যঃ পরমহংসপরিব্রাজকেভ্য ইতি যাবৎ। পরমং পবিত্রং নিঃশেষপরিশুদ্ধিকারণং পরমপুরুষার্থসাধনং সম্যগ্‌জ্ঞানং প্রোবাচেত্যর্থঃ। স্মৃতিভ্যশ্চ যথোক্তং পারিব্রাজ্যং সিধ্যতীতি শেষঃ। অনাশিষমনারম্ভমিত্যাদিবাক্যসংগ্রহার্থমাদিপদম্। কর্ম্মণো বন্ধহেতুত্বং তচ্ছব্দার্থঃ। লিঙ্গস্য ধর্ম্মকারণত্বরাহিত্যং, তস্মাদিত্যুক্তম্। অলিঙ্গো ধর্ম্মধ্বজিত্বরহিতঃ। ধর্ম্মজ্ঞো যথাবদ্ধর্ম্মানুষ্ঠাতা; অধর্ম্মজ্ঞ ইতি বা পাঠঃ। ধর্ম্মবিচারনিষ্ঠারহিতঃ তত্রাসারত্বপ্রত্যয়বানিত্যর্থঃ। অলিঙ্গ ইত্যুক্তে অনাশ্রমিত্বমাশঙ্ক্যাহ—অব্যক্তেতি।

ন ব্যক্তং দণ্ডেন গৃহীতং লিঙ্গমাশ্রমিত্বমস্যাস্তীতি অব্যক্তলিঙ্গঃ। কিন্তু দণ্ডেন শ্রুতিস্মৃত্যুক্তপ্রকারেণ তদস্যাস্তীত্যর্থঃ। আদিপদং "ত্যজধর্ম্মমধর্ম্মঞ্চ" ইত্যাদি গ্রহীতুম্। অত্রাপি পূর্ব্বপদান্বয়ঃ। নন্বু কর্ম্মনিবৃত্তিমুপদিশতা ত্বয়া সাংখ্যমতমেবাশ্রিতং, তেনাপি

শরীরাদিব্যাপারোপরমদ্বারা 'ধ্যাননিষ্ঠতায়াঃ' স্বীকৃতত্বাৎ, তত্রাহ—যস্ত্বিতি। ন হি তন্মতে কূটস্থাত্মধীবলেন নৈষ্কর্ম্ম্যং যুক্তম্। ক্রিয়াকারকাদিবুদ্ধেরবিবেকস্য চ সত্যত্বেন জ্ঞানমাত্রাপনোদ্যত্বাযোগাৎ। ন চ সর্ব্বব্যাপারোপরমমন্তরা মনোবুদ্ধ্যাদীনাং তচ্ছীলত্বাৎ। "ন হি কশ্চিৎ ক্ষণমপি" ইত্যাদিস্মৃতেঃ। অতঃ সাংখ্যবচো মিথ্যৈবেত্যর্থঃ। নন্বু বৌদ্ধেনাপি নৈরাত্ম্যমিচ্ছতা নৈষ্কর্ম্ম্যমিষ্টং, তথা চ কর্ম্মত্যাগমুপদিশতা ত্বয়াপি তন্মতমেবানুমোদিতম্, নেত্যাহ—যচ্চেতি। তদভ্যুপগন্তুরিত্যত্রাকর্ত্তৃত্বং তচ্ছব্দার্থঃ। "দুঃখমিত্যেব যৎ কর্ম্ম কায়ক্লেশভয়াৎ ত্যজেৎ" ইতিস্মৃতেঃ আলস্যোপহতৈরজ্ঞৈরকর্ত্তৃত্বমুপেয়তে। ভবতাপি কর্ম্ম ত্যজতা তন্মতমাদৃতমিত্যাশঙ্ক্যাহ—যস্চাত্মৈরিতি। অকর্ত্তৃত্বাভ্যুপগম ইতি চ্ছেদঃ। তে হি মোহাদেব কর্ম্ম ত্যজন্তো ন তৎফলং লভন্তে। "স কৃত্বা রাজসং ত্যাগং নৈব ত্যাগফলং লভেৎ" ইতি স্মৃতেঃ। বয়ং তু প্রমাণবশাদেব কর্ম্ম ত্যজন্তো ন ব্যামূঢ়পক্ষমাশ্রিয়ামহে। তস্মাৎ নৈষ্কর্ম্ম্যং শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধম্ অপ্রত্যাখ্যেয়ম্ ইতিভাবঃ। পক্ষান্তরে নৈষ্কর্ম্ম্যোক্তেরমূলত্বে স্থিতে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি। যত্তু কৈশ্চিদেকাশ্রম্যমাশ্রিতং, তৎ প্রত্যাদিশতি—এতেনেতি। একত্ববিজ্ঞানেন ভেদপ্রত্যয়স্যোপমর্দ্দিতত্বোপপাদনেনেতি যাবৎ। একত্ব-বিজ্ঞানং পরোক্ষং বিবক্ষিতম্। অপরোক্ষস্য পারিব্রাজ্যমন্তরেণাযোগাৎ। তস্যোপরতিশব্দিতস্য শমাদিবৎ সাধনত্বশ্রুতেরিতি দ্রষ্টব্যম্।

গৃহস্থস্য পারিব্রাজ্যে শ্রুতিবিরোধং শঙ্কতে—নন্বিতি। ঐকাত্ম্যমেব সত্যং দ্বৈতমসত্যমিতি বিবেকে জাতে সত্যগ্ন্যাদেরবস্তুত্বাধ্যবসায়াৎ তদভিনিবেশশৈথিল্যান্ন তত্ত্যাগে দোষপ্রাপ্তিরিতি দূষয়তি—ন দৈবেতি। সম্যগ্‌জ্ঞানে সত্যগ্ন্যাদেরুৎসন্নত্বে মানমাহ—অপাগাদিতি। গৃহস্থস্যাপি বিবেকবতো বৈরাগ্যদ্বারা যুক্তং পারিব্রাজ্যমিত্যাহ—অত ইতি। ইতিশব্দো ব্রহ্মসংস্থবাক্যব্যাখ্যানসমাপ্ত্যর্থঃ ॥ ১৬৬॥১

ভাষ্যানুবাদ। ওঙ্কারের উপাসনা বিধানের উদ্দেশে "ত্রয়ঃ ধর্ম্মস্কন্ধাঃ" ইত্যাদি গ্রন্থ আরব্ধ হইতেছে। এরূপ মনে করা উচিত হয় না যে, কেবল সামাবয়বভূত উদ্গীথাদিস্বরূপ ওঙ্কারের উপাসনা হইতে যে ফল লাভ করা যায়, [ইহা হইতেও] সেই ফলই প্রাপ্ত হওয়া যায়; তবে কি? না—সমস্ত সামোপাসনা ও সমস্ত কর্ম্মানুষ্ঠান দ্বারা যে অমৃতত্ব ফল লাভ করা যায় না; সেই অমৃতত্ব-প্রাপ্তিরূপ ফলটি একমাত্র এই ওঙ্কারোপাসনা হইতেই লব্ধ হয়। তাহার প্রশংসা জ্ঞাপনার্থই সামোপাসনা-প্রকরণে তাহার উপন্যাস করা হইয়াছে।

"ত্রয়ঃ" অর্থ—ত্রিসংখ্যক; ধর্ম্মস্কন্ধ অর্থ—ধর্ম্মের বিভাগ; তাহারা কে কে? এই আকাঙ্ক্ষায় বলিতেছেন, যজ্ঞ—অগ্নিহোত্র-প্রভৃতি * অধ্যয়ন—নিয়ম পূর্ব্বক ঋক্‌প্রভৃতি বিদ্যার অভ্যাস; দান—বেদীর বাহিরে অর্থাৎ যজ্ঞভিন্ন সময়ে যে, যাচকগণকে যথাশক্তি

---

* তাৎপর্য্য—'অগ্নিহোত্র' একপ্রকার যজ্ঞ; প্রত্যহ সায়ং ও প্রাতঃকালে তাহার অনুষ্ঠান করিতে হয়।

দ্রব্য প্রদান করা ; ইহাই প্রথম ধর্ম্মস্কন্ধ ; ইহা গৃহস্থে আশ্রিত বলিয়া এতৎ-নিষ্পাদক গৃহস্থের সহযোগে নির্দ্দিষ্ট হইতেছে। 'প্রথম' অর্থ— এক ; কেন না, পরে দ্বিতীয় ও তৃতীয় শব্দের উল্লেখ রহিয়াছে, অতএব [এখানে 'প্রথম' শব্দের] আদ্য অর্থ নহে। তপস্যাই দ্বিতীয় (ধর্ম্মস্কন্ধ) ; 'তপঃ' অর্থ—কৃচ্ছ্র-চান্দ্রায়ণ প্রভৃতি, * ; কেবল নিয়মিতভাবে আশ্রম-ধর্ম্মমাত্রে অবস্থিত সেই তপঃসম্পন্ন—তাপস কিংবা পরিব্রাজকই [ তপঃ শব্দে বুঝিতে হইবে, কিন্তু ] একেবারে ব্রহ্মসংস্থ, অর্থাৎ ব্রহ্মনিষ্ঠ অর্থ নহে ; কেন না, ব্রহ্মসংস্থের সম্বন্ধে স্বতন্ত্রভাবেই অমৃতত্ব-ফলের উল্লেখ রহিয়াছে ; [ অতএব ] ইহাই দ্বিতীয় ধর্ম্মস্কন্ধ। আচার্য্যকুলে (গুরুগৃহে) বাস করা যাহার স্বভাব, সেই আচার্য্যকুলবাসী এবং আচার্য্যকুলেই অত্যন্ত অর্থাৎ যাবজ্জীবন নিয়মপূর্ব্বক আপনার অবসাদনকারী অর্থাৎ দেহক্ষয়কারী ( নৈষ্ঠিক ) ব্রহ্মচারী তৃতীয় ধর্ম্মস্কন্ধ। এখানে "অত্যন্তং" ইত্যাদি বিশেষণ হইতে প্রতীতি হইতেছে যে, [ এই ব্রহ্মচারী ] 'নৈষ্ঠিক' ব্রহ্মচারী। কেননা, 'উপকুর্ব্বাণের' যে ব্রহ্মচর্য্য, তাহা কেবল বেদশিক্ষার্থ ; কিন্তু তাহা দ্বারা কোনও পুণ্যলোক লাভ হয় না †। ইহারা সকলেই অর্থাৎ উক্ত তিনপ্রকার আশ্রমীই উক্তপ্রকার ধর্ম্ম দ্বারা পুণ্যলোকভাগী হয়, অর্থাৎ যাহাদের লোক (ভোগস্থান) পুণ্য (পবিত্র), তাহারা 'পুণ্যলোক' পদবাচ্য। উক্ত আশ্রমিগণ সকলেই ঐরূপ পুণ্যলোকগামী হইয়া থাকেন। উক্ত স্কন্ধত্রয়ের মধ্যে অনুক্ত অবশিষ্ট এবং [ উক্ত স্কন্ধ

---

* তাৎপর্য্য—'প্রাজাপত্য' ব্রতের অপর নাম কৃচ্ছ্র, তা' ছাড়া ক্লেশসাধ্য ব্রতমাত্রকেও 'কৃচ্ছ্র' বলা হয়। 'চান্দ্রায়ণ'ও একপ্রকার ব্রত।

† তাৎপর্য্য—ব্রহ্মচারী দুই প্রকার—( ১ ) উপকুর্ব্বাণ, ( ২ ) নৈষ্ঠিক। তন্মধ্যে যে লোক উপনয়নের পর দ্বাদশ বৎসর কাল ব্রহ্মচর্য্যপালন করিয়া—গুরুগৃহে বাস, গুরুশুশ্রূষা ও বেদবিদ্যাদি শিক্ষা করিয়া গুরুর অনুমতিগ্রহণপূর্ব্বক সমাবর্ত্তন করে—গৃহে প্রত্যাগমনপূর্ব্বক দারপরিগ্রহ করে, তাহাকে 'উপকুর্ব্বাণ' বলে। আর যে লোক চির-জীবনের জন্য ব্রহ্মচর্য্য অবলম্বন করে, সমাবর্ত্তনপূর্ব্বক আর গৃহাশ্রমে প্রবেশ করে না, তাহাকে 'নৈষ্ঠিক' বলে, অর্থাৎ সে লোক ব্রহ্মচর্য্যের নিষ্ঠা প্রাপ্ত হয়। ভাষ্যকার বলিতেছেন যে, শ্রুতিতে যে 'ব্রহ্মচারী' শব্দ আছে, তাহার অর্থ 'উপকুর্ব্বাণ' নহে, পরন্তু নৈষ্ঠিক। কেন না, উপকুর্ব্বাণ ব্রহ্মচারীর যে ব্রহ্মচর্য্য, তাহার প্রধান উদ্দেশ্য বিদ্যা-শিক্ষা ; সুতরাং পুণ্যলোকপ্রাপ্তি তাহার ফল হইতে পারে না ; কাজেই ইহাকে নৈষ্ঠিক ব্রহ্মচারী বলিয়া স্বীকার করিতে হয়।

ত্রয়াপেক্ষা ] চতুর্থ পরিব্রাজকই (সন্ন্যাসীই এখানে) 'ব্রহ্মসংস্থ' শব্দের অর্থ, অর্থাৎ সেই পরিব্রাজকই সম্পূর্ণরূপে ব্রহ্মেতে অবস্থিত থাকেন, তজ্জন্য ঐরূপ স্বর্গাদি পুণ্যলোক হইতে ভিন্নপ্রকার আত্যন্তিক অমৃতত্ব প্রাপ্ত হন ; কিন্তু, দেবগণের ন্যায় আপেক্ষিক [ প্রলয়কাল পর্য্যন্ত জীবিত থাকারূপ ] অমৃতত্ব নহে। কারণ, তাহা হইলে পূর্ব্বোক্ত পুণ্য-লোক্ হইতে এই অমৃতত্বপ্রাপ্তির পৃথক্ নির্দ্দেশ করার আবশ্যক হইত না।

অভিপ্রায় এই যে, এই অমৃতত্ব যদি পুণ্যলোকেরই উৎকৃষ্টাবস্থা হইত, তাহা হইলে কখনই তাহাকে পুণ্যলোক হইতে পৃথক্ করিয়া নির্দ্দেশ করিতেন না। [ অমৃতত্ব ও পুণ্যলোকের ] পৃথক্ নির্দ্দেশ হইতেই জানা যায় যে, এই যে অমৃতত্ব, ইহা আত্যন্তিক অমৃতত্ব [আপেক্ষিক অমৃতত্ব নহে ]। প্রণবোপাসনার প্রশংসার্থ এখানে আশ্রম-গত ধর্ম্ম-ফলের উল্লেখ করা হইয়াছে মাত্র, কিন্তু প্রকৃতপক্ষেই তাহাদের ঐরূপ ফলবিধানার্থ নহে ; অর্থাৎ এরূপ আশ্রমধর্ম্মে এইপ্রকারই ফল হইবে, ইহা বিধান করা হইতেছে না ; কেন না, একই বাক্যে প্রণব-সেবার স্তুতি এবং আশ্রমধর্ম্মের ফল-বিধান, এই উভয়ের বিধান করিলে 'বাক্যভেদ' দোষ উপস্থিত হয়। অতএব, স্মৃতিশাস্ত্রে, যে সমস্ত আশ্রম-ফল প্রসিদ্ধ আছে, এখানে তৎসমুদয়েরই অনুবাদ করিয়া [ অন্যত্র প্রসিদ্ধের পুনঃ কথনের নাম 'অনুবাদ'। ] প্রণবোপাসনার ফল যে অমৃতত্বপ্রাপ্তি, ইহা জ্ঞাপন করত প্রণবসেবারই স্তুতি করিতেছেন ; যেমন, পূর্ণবর্ম্মার ( ঐ নামে কোন এক ব্যক্তির ) সেবার ফল—কেবল গ্রাসাচ্ছাদনমাত্র লাভ, আর রাজবর্ম্মার সেবায় যে ফললাভ হয়, তাহা রাজ্য-ফলের তুল্য ; এইরূপ কথা বলা হয়, ইহাও তদ্রূপ *। ব্রহ্মের 'প্রতীক' বলিয়া এই প্রণবই সেই সত্যস্বরূপ পরব্রহ্ম।

* তাৎপর্য্য—একই বৃক্ষের যেমন বহুতর স্কন্ধ থাকে, ( যেখান হইতে প্রধান প্রধান শাখা বিভক্ত হয়, তাহার নাম স্কন্ধ,) তেমনি ধর্ম্মময় বৃক্ষেরও প্রধান স্কন্ধ তিনটি—(১) ব্রহ্মচর্য্য, (২) গার্হস্থ্য, (৩) বানপ্রস্থ। তন্মধ্যে এখানে গৃহস্থ কর্ত্তব্য যজ্ঞ, অধ্যয়ন ও দান, এই তিনটিকে প্রথম স্কন্ধ ; বানপ্রস্থের কর্ত্তব্য—তপস্যাকে দ্বিতীয় স্কন্ধ এবং ব্রহ্মচারীর কর্ত্তব্য—আচার্য্য কুলে

কঠোপনিষদেও 'এই অক্ষরই (প্রণবই) ব্রহ্ম, এবং এই অক্ষরই পর, অর্থাৎ ব্রহ্মপ্রতীক বলিয়া সর্ব্বশ্রেষ্ঠ', এইরূপ কথা থাকায় প্রণব-সেবায় যে, অমৃতত্ব ফল প্রাপ্তি, তাহা যুক্তিযুক্তই বটে ॥

এ বিষয়ে কেহ কেহ বলিয়া থাকেন—এখানে "সর্ব্বে এতে পুণ্যলোকা ভবন্তি" এই কথায় জ্ঞানরহিত চতুর্ব্বিধ আশ্রমীর পক্ষেই নিজ নিজ ধর্ম্মানুষ্ঠানে পুণ্যলোক প্রাপ্তিরূপ ফল অভিহিত হইয়াছে; কিন্তু ইহাতে কিছুমাত্র বিশেষ করা হয় নাই। পরিব্রাজক (সন্ন্যাসী) যে, এখানে অবশিষ্ট (অনুক্ত) রহিয়াছেন, তাহাও নহে; কেননা, পরিব্রাজকের অনুষ্ঠেয় জ্ঞান, যম ও নিয়ম, এ সমস্ত ত তপস্যারই অন্তর্গত; সুতরাং 'তপস্যাই দ্বিতীয়' ("তপ এব দ্বিতীয়ঃ"), এস্থলে পরিব্রাজক ও তাপস, উভয়ই গৃহীত হইয়াছে। অতএব, সেই চারি-জনের মধ্যেই যিনি প্রণবোপাসনায় ব্রহ্মসংস্থ হন, তিনিই অমৃতত্ব লাভে সমর্থ হন, [এইরূপ অর্থই যুক্তিসঙ্গত;] কারণ, চারিশ্রেণীরই ব্রহ্ম-নিষ্ঠালাভে অধিকারগত কিছুমাত্র বিশেষ নাই; এবং তাহাদের ব্রহ্মনিষ্ঠা-প্রাপ্তিতে কোন নিষেধও নাই। বিশেষতঃ স্বস্ব কর্ম্মানুষ্ঠানের অবসরে ব্রহ্ম-নিষ্ঠা লাভে তাহাদের সামর্থ্যও (যোগ্যতাও) রহিয়াছে। তা'ছাড়া যব-বরাহাদি শব্দের ন্যায় 'ব্রহ্মসংস্থ' শব্দটি পরিব্রাজকে 'রূঢ়'ও নহে, অর্থাৎ কেবল পরিব্রাজক অর্থেরই বোধক নহে; কেননা, ব্রহ্মে সম্যক্-স্থিতিরূপ নিমিত্ত লইয়াই ঐ শব্দটি স্বার্থবোধনে প্রবৃত্ত হয়; কিন্তু, 'রূঢ়'

---

বাস প্রভৃতিকে তৃতীয় স্কন্ধ বলা হইয়াছে। উক্ত ত্রিবিধ ধর্ম্ম-স্কন্ধ সম্পন্ন গৃহী, বনী ও ব্রহ্মচারী, এই তিনজনই যথানিয়মে স্ব স্ব আশ্রমোচিত কর্ম্মানুষ্ঠানদ্বারা পবিত্র স্বর্গাদি লোক লাভ করিতে পারে; এইজন্য স্বয়ং শ্রুতিই তাহাদিগকে "সর্ব্বে এতে পুণ্যলোকা ভবন্তি" বলিয়া বিশেষিত করিলেন। এখন অবশিষ্ট রহিলেন সন্ন্যাসী; 'ব্রহ্মসংস্থ' শব্দে তাঁহারও নির্দ্দেশ করিলেন; এবং তাহার ফল বলিলেন 'অমৃতত্ব' লাভ। এখন সংশয় হইতেছে যে, দেবতাদের অমৃতত্ব যেরূপ দীর্ঘকাল জীবন-ধারণ রূপ অমৃতত্ব, ব্রহ্মসংস্থের অমৃতত্বও কি ঠিক তদ্রূপ? এই সংশয় নিবারণের জন্য ভাষ্যকার বলিলেন যে, না—ইহা আপেক্ষিক (দীর্ঘকাল স্থায়িত্বরূপ) অমৃতত্ব নহে; পরন্তু ইহা ব্রহ্মভাব-প্রাপ্তিরূপ অমৃতত্ব। ইহার সাধন উল্লিখিত না হইলেও প্রণবোপাসনাই যে ইহার উপায়, তাহাও তিনি নানা প্রমাণে সমর্থন করিয়াছেন। সংন্যাসাশ্রমী সর্ব্ববিধ বিধি-নিষেধের অতীত, সুতরাং বিধি নিষেধ শাস্ত্রানুযায়ী ধর্ম্মেরও বহির্ভূত, এইজন্য সংন্যাসীর পৃথক্ উল্লেখ করা হইয়াছে। আর একটি বিশেষ কথা এই যে, ব্রহ্ম-সংস্থের 'অমৃতত্ব' ফল প্রতিপাদন করাই শ্রুতির মুখ্য উদ্দেশ্য; সুতরাং তাহার প্রশংসা করাও আবশ্যক, সেই কারণেই প্রথমে ধর্ম্ম-সম্বন্ধে 'পুণ্যলোক' ফলের উল্লেখমাত্র করিয়া ব্রহ্ম-সংস্থের শ্রেষ্ঠ ফল প্রদর্শন করিয়াছেন।

শব্দ কখনই কোনও নিমিত্ত-অর্থাৎ যৌগিকার্থ লইয়া ব্যবহৃত হয় না। আর সকলের পক্ষেই যখন ব্রহ্মে সংস্থিতি সম্ভবপর হয়, তখন যাহাতে যাহাতে ব্রহ্ম-সংস্থিতিরূপ ব্যবহারনিমিত্ত আছে, ব্রহ্মসংস্থশব্দ সেই সেই নিমিত্তবান্ লোকেরই বাচক হইবে, অথচ তাহার ঐরূপ স্বাভাবিক অর্থের সংকোচ বা বাধারও কোন কারণ বিদ্যমান নাই; এমত অবস্থায় কেবল পরিব্রাজকেই ঐ শব্দকে আবদ্ধ রাখা যুক্তিযুক্ত হয় না। আর কেবল যে, পারিব্রাজ্যাশ্রম (সন্ন্যাসাশ্রম) গ্রহণমাত্রেই অমৃতত্ব লাভ হইবে, তাহাও নহে; কারণ, তাহা হইলে তত্ত্বজ্ঞানের কিছুমাত্র সার্থকতা থাকে না। যদি বল, পারিব্রাজ্যাশ্রমযুক্ত জ্ঞানই অমৃতত্ব লাভের একমাত্র উপায়; না, তাহাও বলিতে পার না; কারণ, অমৃতত্বপ্রাপ্তি সর্ব্বাশ্রমেরই সাধারণ ধর্ম্ম। জ্ঞানসহকৃত ধর্ম্মই যে, অমৃতত্ব সাধন, ইহাও সমস্ত আশ্রমধর্ম্মের পক্ষেই তুল্য। আর এরূপ কোন বচনও নাই যে, একমাত্র ব্রহ্মসংস্থ পরিব্রাজকেরই মোক্ষ হইবে, অপরের হইবে না; কেন না, জ্ঞান হইতে মোক্ষ হয়, ইহাই সমস্ত উপনিষদের সিদ্ধান্ত। অতএব, [বুঝিতে হইবে] স্বস্ব আশ্রমবিহিত ধর্ম্মানুষ্ঠাতৃগণের মধ্যে যে লোকই 'ব্রহ্মসংস্থ' হইবে, সেই লোকই অমৃতত্ব লাভ করিবে, (কেবল সন্ন্যাসিমাত্র নহে) ॥ ৩

না—এরূপ সিদ্ধান্ত হইতে পারে না; কারণ, কর্ম্মপ্রবৃত্তির নিমিত্ত, আর যে বিদ্যার স্বরূপ-প্রত্যয় (জ্ঞান), ইহারা পরস্পর বিরুদ্ধ। দেখ, কর্ত্তা প্রভৃতি কারক, অনুষ্ঠেয় ক্রিয়া ও তৎফল, এই ত্রিবিধ বিষয়গত ভেদবুদ্ধিরূপ নিমিত্তকে লইয়াই 'ইহা কর, ইহা করিও না' ইত্যাদি কর্ম্ম-বিধিসমূহ প্রবৃত্ত হইয়া থাকে, (কিন্তু উক্ত ভেদবুদ্ধির অভাবে নহে)। সর্ব্বত্র এইরূপই দেখিতে পাওয়া যায়। সেই (ভেদবুদ্ধিরূপ) নিমিত্তটি যখন সর্ব্বপ্রাণীতেই দৃষ্ট হয়, তখন উহা যে, কেবলই শাস্ত্রজনিত, অর্থাৎ শাস্ত্রোপদেশলব্ধ, তাহা নহে; আর 'সৎ (নিত্য ব্রহ্ম) নিশ্চয়ই এক ও অদ্বিতীয়', 'আত্মাই এই সমস্ত জগৎ' 'ব্রহ্মই এই সমস্ত স্বরূপ,' এইরূপ শাস্ত্রজনিত যে বিদ্যার স্বরূপপ্রত্যয় (জ্ঞান), তাহা কর্ম্মপ্রবৃত্তির

নিমিত্তভূত ক্রিয়া, কারক ও ফলগত স্বভাবসিদ্ধ ভেদবুদ্ধি নিবারণ না করিয়া কখনই উৎপন্ন হইতে পারে না; কেননা, একই বিষয়ে ভেদাভেদপ্রত্যয় স্বভাবতই বিরুদ্ধ। দেখ, তিমিররোগগ্রস্ত ব্যক্তি যে, [ রোগের দোষে ] একই চন্দ্রে দ্বিত্বাদি ভেদ দর্শন করিয়া থাকে; সেই তিমির-রোগরূপ নিমিত্ত বিদূরিত না হইলে, কখনই তাহার সেই চন্দ্রাদি বিষয়ে একত্ব-বুদ্ধি উৎপন্ন হইতে পারে না। একই বিষয়ে বিদ্যা ও অবিদ্যাপ্রত্যয় অর্থাৎ জ্ঞান ও অজ্ঞান পরস্পর বিরুদ্ধ। কার্য্য-কারণভাব সম্বন্ধে ইহাই যখন নিয়ম, তখন কর্ম্মকাণ্ডীয় বিধিসমূহ ভেদজ্ঞানরূপ যে নিমিত্ত অবলম্বন করিয়া প্রবৃত্ত হইয়াছে, 'সৎ... এক ও অদ্বিতীয়', 'তিনিই সত্য', 'সমস্ত কার্য্যবর্গই তৎস্বরূপ' ইত্যাদি প্রামাণিক বাক্যজনিত একত্ব জ্ঞান দ্বারা যাহার সেই ভেদবুদ্ধি বিমর্দ্দিত হইয়া গিয়াছে; সেইলোক নিশ্চয়ই সর্ব্বপ্রকার কর্ম্ম হইতে নিবৃত্ত হইয়া পড়েন; কারণ, প্রবৃত্তির নিমিত্তীভূত ( ভেদবুদ্ধি ) তখন নিবৃত্ত হইয়া গিয়াছে। কর্ম্ম হইতে নিবৃত্ত সেই পুরুষই 'ব্রহ্মসংস্থ' বলিয়া কথিত হন; তিনি ত ( কর্ম্ম হইতে নিবৃত্ত পুরুষ ত ) পরিব্রাজকই বটে; কারণ, অন্যের পক্ষে তাহা অসম্ভব। কেন না, অন্যলোক -যাহার ভেদবুদ্ধি নিবৃত্ত হয় নাই, সে লোক অপর পদার্থ দর্শন, শ্রবণ ও মনন করে এবং বিশেষরূপে অবগত হইয়া 'আমি ইহা করিয়া অমুক ফল প্রাপ্ত হইব' এইরূপই মনে করিয়া থাকে। এবংবিধ কর্ম্মকর্ত্তা সেই লোকের ত ব্রহ্মসংস্থতা কখনই সম্ভব হয় না; কারণ, 'বিকার বা কার্য্য-মাত্রই বাচারম্ভ (শব্দসৃষ্টিমাত্র) মিথ্যাভূত', এইরূপ স্মৃতিপ্রত্যয়ই তাঁহার বিদ্যমান থাকে। বিবেকী পুরুষের যেমন আকাশে তল-মলিনতা বুদ্ধি জন্মে না, তেমনি 'অসত্য'-জ্ঞানে একবার ভেদপ্রতীতি বিনাশিত হইয়া গেলে তাহার আর কখনও 'ইহা সত্য, ইহা দ্বারা আমাকে ইহা করিতে হইবে', এইরূপ প্রমাণ-প্রমেয়বিষয়ক ভেদ-বুদ্ধি উপপন্ন হয় না॥ ৪

যদি বল, ভেদবুদ্ধি বিমর্দ্দিত হইলেও লোকে কর্ম্মসমূহ হইতে

বিরত হয় না। [ ভাল, একত্ব জ্ঞানোদয়ের পরও ] যদি পূর্ব্বের ন্যায় ভেদবুদ্ধি অনুপমর্দ্দিতই থাকে, তাহা হইলে একত্ববিধায়ক [ "তৎ ত্বম্ অসি" ইত্যাদি ] বাক্য অপ্রমাণীকৃত হইতে পারে ; অথচ অভক্ষ্য-ভক্ষণাদির প্রতিষেধক বাক্যসমূহের প্রামাণ্যের ন্যায় একত্ববিষয়ক বাক্যেরও প্রামাণ্য হওয়া যুক্তিযুক্ত ; কারণ, সমস্ত উপনিষৎ শাস্ত্রেরই * ঐ অংশে তাৎপর্য্য। যদি বল, [ জ্ঞানীর পক্ষে কর্ম্মবিধি অপ্রযোজ্য হইলে ] কর্ম্মবিধায়ক শাস্ত্রসমূহের অপ্রামাণ্য হইতে পারে ? না—তাহা হইতে পারে না ; কারণ, যে পুরুষের ভেদবুদ্ধি বিমর্দ্দিত হয় নাই, সেই পুরুষের সম্বন্ধেই সে সমুদয়ের প্রামাণ্য উপপন্ন হইতে পারে। প্রবোধ বা জাগরণ না হওয়া পর্য্যন্ত যেরূপ স্বপ্নাদি জ্ঞানের সত্যতা, ইহাও তদ্রূপ। যদি বল, বিবেকী পুরুষেরা অনুষ্ঠান না করায় কর্ম্মবিধির প্রামাণ্য বিলুপ্ত হইতে পারে ? না—তাহাও হইতে পারে না ; কারণ, কাম্যবিধির ত অনুচ্ছেদ বা অনুষ্ঠান দৃষ্ট হয়। অভিপ্রায় এই যে, যাহারা 'সকাম ভাব প্রশস্ত নহে,' এই মনুবচনোক্ত কাম্য-কর্ম্মের নিন্দা অবগত আছেন, তাহারা কাম্যকর্ম্মের অনুষ্ঠান করেন না ; কিন্তু তা' বলিয়া ত কাম্যকর্ম্মের বিধানসমূহ বিলুপ্ত হইয়া যাইতেছে না ; কামিপুরুষেরা ত ( যাহাদের ফল-কামনা আছে, তাহারা ) সেই সমস্ত কর্ম্মের অনুষ্ঠানই করিয়া থাকে ; তদ্রূপ ব্রহ্মসংস্থ বিদ্বানেরা কর্ম্মের অনুষ্ঠান করেন না বলিয়া কর্ম্মবিধিসমূহও বিলুপ্ত হয় না ; কারণ, ব্রহ্মজ্ঞানবিহীন লোকেরাই তাহার অনুষ্ঠান করিয়া থাকে ॥ ৫

যদি বল, [ সর্ব্বকর্ম্মনিবৃত্ত ] পরিব্রাজকগণের যেরূপ ভিক্ষা-চর্য্যা প্রভৃতি কার্য্যে প্রবৃত্তি হইয়া থাকে, তদ্রূপ যে সমস্ত গৃহস্থের ব্রহ্মাত্মৈকত্বজ্ঞান সমুৎপন্ন হইয়াছে, তাহাদের সম্বন্ধে

---

* তাৎপর্য্য—কর্ম্মমীমাংসকগণ বলেন যে, যে সমস্ত বাক্য কোনপ্রকার কর্ম্মানুষ্ঠানের বিধায়ক নহে ; কি লৌকিক, কি বৈদিক, তাদৃশ সমস্ত বাক্যই অপ্রমাণ।' একত্ব বোধক বাক্যও যখন কোন ক্রিয়াবোধক নহে ; তখন অপ্রমাণ।' অপ্রমাণ বাক্য দ্বারা প্রমাণসম্মত কর্ম্মবিধির বাধা হইতে পারে না' এই আপত্তি খণ্ডনার্থ—ভাষ্যকার বলিলেন যে, অভক্ষ্য ভক্ষণের নিষেধক বাক্যেও ত কোন ক্রিয়ার বিধান নাই, অথচ তুমিও তাহার প্রামাণ্য স্বীকার করিয়া থাক, সুতরাং তদনুসারে ক্রিয়াবোধক না হইলেও একত্ব বাক্যের প্রামাণ্য স্বীকার করিতে হইবে।

অগ্নিহোত্রাদি কর্ম্মসমূহেরও নিবৃত্তি হইবে না ; না—প্রামাণ্যচিন্তাস্থলে অর্থাৎ বাক্যের প্রামাণ্যসম্বন্ধে বিচারস্থলে ব্যক্তিবিশেষের প্রবৃত্তি কখনই দৃষ্টান্ত হইতে পারে না ; কেননা, 'অভিচার করিবে না' [শত্রু-মারণার্থ ক্রিয়াকে 'অভিচার' বলে ।] এই বাক্যে অভিচার কার্য্য প্রতিষিদ্ধ হইলেও ব্যক্তিবিশেষকে তাহা করিতে দেখা গিয়াছে, এইজন্য কি শত্রুতে বিদ্বেষরহিত বিবেকী পুরুষও আর অভিচার করেন ? বিশেষতঃ কর্ম্মানুষ্ঠানে প্রবৃত্তির কারণ হইতেছে ভেদবুদ্ধি; সেই ভেদবুদ্ধি বাধিত হইলেও যেমন পরিব্রাজকের ভিক্ষাচরণাদি-কার্য্যে প্রবৃত্তির প্রযোজকীভূত বুভুক্ষা (ভোজনেচ্ছা) থাকিয়া যায়, তেমনি অগ্নিহোত্রাদি কার্য্যে প্রবৃত্তিজনক যে কোনও প্রকার নিমিত্ত আছে, তাহাও নহে। যদি বল, এখানেও ( গৃহস্থের প্রবৃত্তিতেও ) অকরণে পাপোৎপত্তিভয়ই প্রবর্ত্তক রহিয়াছে ; না—যেহেতু ভেদজ্ঞান-সম্পন্ন পুরুষেরাই কর্ম্মানুষ্ঠানে অধিকারী, ( ভেদজ্ঞানরহিত পুরুষ নহে )। একথাও আমরা বলিয়াছি যে, বিদ্যা দ্বারা যাহার ভেদজ্ঞান বিমর্দ্দিত হয় নাই, ভেদজ্ঞান-সম্পন্ন সেই পুরুষই কর্ম্মেতে অধিকৃত; যে লোক কর্ম্মানুষ্ঠানে অধিকৃত, কর্ম্মের অকরণে তাহারই প্রত্যবায় জন্মিবে,কিন্তু যাহার অধিকার নিবৃত্ত হইয়া গিয়াছে, তাহার নহে। যেমন ব্রহ্মচারীর কর্ত্তব্য বিশেষ বিশেষ কার্য্যগুলি অনুষ্ঠান না করায় গৃহস্থের কোন প্রত্যবায় হয় না, ইহাও তদ্রূপ। ভাল, এইরূপই যদি হয়, তাহা হইলে একত্বজ্ঞান উৎপন্ন হইলে স্ব স্ব আশ্রমস্থিত সকলেই 'পরিব্রাজক' সংজ্ঞায় অভিহিত হইতে পারে ? না—তাহা হইতে পারে না ; কারণ, তাহাদের স্বস্বামিভাব অর্থাৎ 'আমি, আমার' বুদ্ধি নিবৃত্ত হয় না ; বিশেষতঃ কর্ম্মানুষ্ঠানই অপর অপর আশ্রমগুলির একমাত্র উদ্দেশ্য। যেহেতু শ্রুতি বলিতেছেন—'অনন্তর কর্ম্ম করিবে'। অতএব, সর্ব্বপ্রকার স্বস্বামিভাব নিবৃত্ত হওয়ায় একমাত্র ভিক্ষুকই 'পরিব্রাজক' সংজ্ঞায় অভিহিত হইবার যোগ্য, গৃহস্থ প্রভৃতিরা নহে।

যদি বল, একত্বজ্ঞান-প্রতিপাদক শাস্ত্র-জনিত একত্বজ্ঞান দ্বারা—

যখন বিধির নিমিত্তীভূত ভেদবুদ্ধি বিমর্দ্দিত হইয়া যায়, তখন পরিব্রাজকের আর যম-নিয়মাদির * আচরণে প্রবৃত্তি হইতে পারে না? না—এ আপত্তিও হইতে পারে না; কারণ, বুভুক্ষা (ভোজনেচ্ছা—ক্ষুধা) প্রভৃতি কারণে তাহাদের একত্বজ্ঞান হইতেও প্রচ্যুতি হওয়া সম্ভবপর হয়, তদবস্থায় তাহাদের পক্ষেও [ অনুচিত কর্ম্ম হইতে ] নিবৃত্তির জন্য যম-নিয়মাদির প্রতিপালন করা উপপন্ন হইতে পারে; কিন্তু তা' বলিয়া তাহাদের পক্ষে নিষিদ্ধ কর্ম্মের অনুষ্ঠানও † সম্ভব হইতে পারে না; কারণ, একত্বজ্ঞানোদয়ের পূর্ব্বেই সেগুলি নিবৃত্ত হইয়া গিয়াছে। কোন লোক রাত্রিকালে কূপে কিংবা কণ্টকে পতিত হইয়াছে, বলিয়া সূর্য্যোদয়ের পরও তাহাতেই পতিত হয় কি? অতএব, কর্ম্মানুষ্ঠান হইতে বিরত একমাত্র ভিক্ষুকই ( সন্ন্যাসীই ) যে, 'পরিব্রাট্' সংজ্ঞার যোগ্য, (গৃহস্থ প্রভৃতিরা নহে ), ইহা সিদ্ধ হইল।

আর যে জ্ঞানবর্জ্জিত সকলের সম্বন্ধেই পুণ্যলোক প্রাপ্তিরূপ ফল-বিহিত বলা হইয়াছে; একথাও সত্য, কিন্তু 'তপঃ' শব্দে যে পরিব্রাজকও উক্ত হইতেছে, বলা হইয়াছে; একথা সত্য নহে; কারণ? যেহেতু ভেদবুদ্ধিবিবর্জ্জিত একমাত্র পরিব্রাজকের পক্ষেই ব্রহ্মসংস্থভাব সম্ভব হইয়াছে, এবং একমাত্র পরিব্রাজকই এখানে অবশিষ্ট বা অনুক্ত রহিয়াছে; [ অতএব, এখানেই তাহার গ্রহণ, কিন্তু তপঃশব্দে নহে ], ইহাও আমরা পূর্ব্বেই বলিয়াছি। বিশেষতঃ একত্ববিজ্ঞানসম্পন্ন ব্যক্তির

---

* তাৎপর্য্য—"অহিংসাসত্যাস্তেয়-ব্রহ্মচর্য্যাপরিগ্রহা যমাঃ।" ( পাতঞ্জলসূত্র ২।৩০ ) "শৌচ-সন্তোষ-তপঃ স্বাধ্যায়েশ্বর-প্রণিধানানি নিয়মাঃ।" ( পাতঞ্জলসূত্র ২।৩২ )।

মর্ম্মার্থ এই—প্রাণিহিংসা না করা। সত্য ব্যবহার করা। চুরি না করা। ব্রহ্মচর্য্য—ইন্দ্রিয়সংযম করা। পরের প্রদত্ত দ্রব্য গ্রহণ না করা। এই পাঁচটির নাম 'যম'। আর বাহ্য ও আন্তর পবিত্রতা, ভাগ্যলব্ধ বস্তুতে সন্তুষ্ট থাকা, তপস্যা, বেদাদি শাস্ত্র পাঠ, ঈশ্বর ধ্যান অথবা সমস্ত কর্ম্মফল ঈশ্বরে সমর্পণ করা, এই পাঁচটির নাম 'নিয়ম'।

† একত্বজ্ঞান উৎপন্ন হইলে সেই জ্ঞানীর অসদ্বৃত্তি সমুদয় পূর্ব্ব সংস্কারবশে আপনা হইতেই নিবৃত্ত হইয়া যায়, নিবৃত্তির জন্য আর প্রয়াস পাইতে হয় না। মোক্ষশাস্ত্রের উপদেশও এইরূপ—"উৎপন্নাত্মাববোধস্য হ্যদ্বেষ্টৃত্বাদয়ো গুণাঃ। অযত্নতো ভবন্ত্যস্য নতু সাধনরূপিণঃ॥" ( বেদান্তসার )। অর্থাৎ 'আত্মজ্ঞান উৎপন্ন হইলে অদ্বেষাদি গুণসমূহ বিনা যত্নেই সম্পন্ন হইয়া থাকে, কিন্তু ঐ গুণ সমুদয় তখন আর তাহার কোন ফলসাধক হয় না, কারণ, তখন তাহার আর কিছুই প্রাপ্তব্য নাই, সমস্তই প্রাপ্ত হইয়া গিয়াছে।

অগ্নিহোত্রাদি ক্রিয়ার ন্যায় তপস্যাও নিবৃত্ত হইয়া যায়; কেননা, ভেদবুদ্ধিসম্পন্ন ব্যক্তির পক্ষেই তপস্যা কর্ত্তব্য হইয়া থাকে। ইহা দ্বারাই কর্ম্মাবসরে ব্রহ্মসংস্থতার সামর্থ্য এবং প্রতিষেধাভাব-শঙ্কাও প্রত্যাখ্যাত হইল। আর, কর্ম্মবিরত জ্ঞানবান্ই যখন পরিব্রাজক হইবেন, তখন জ্ঞানের আনর্থক্য-শঙ্কাও প্রত্যাখ্যাত হইল।

পুনশ্চ যে বলা হইয়াছে,—'যব' 'বরাহ' প্রভৃতি শব্দের ন্যায় 'ব্রহ্মসংস্থ' শব্দটি পরিব্রাজকে রূঢ় নহে। একমাত্র পরিব্রাজকের পক্ষেই ব্রহ্মসংস্থতা সম্ভব হয়, অপরের পক্ষে নহে; এই পূর্ব্বোক্ত যুক্তিতে সেই আপত্তিরও পরিহার করা হইয়াছে। আরও যে, বলা হইয়াছে, রূঢ় শব্দের প্রয়োগে কোন নিমিত্তের অপেক্ষা থাকে না; তাহাও সত্য নহে; কারণ, গৃহস্থ, তক্ষা ও পরিব্রাজক প্রভৃতি শব্দই ঐরূপ দেখা যায় *। দেখা যায়, ঐ শব্দগুলি গৃহে স্থিতি, পারিব্রাজ্য ও তক্ষণাদি নিমিত্তের অধীন হইলেও গৃহস্থ ও পরিব্রাজক শব্দ দুইটি আশ্রমি-বিশেষে এবং তক্ষ শব্দটি জাতিবিশেষে রূঢ় অর্থাৎ প্রসিদ্ধ; কিন্তু যে যে স্থানে পূর্ব্বোক্ত নিমিত্ত আছে, সেই সেই স্থানেই প্রযুক্ত হয় না; কারণ, সেই সকল অর্থে উহাদের প্রসিদ্ধি নাই। সেইরূপ এখানে 'ব্রহ্মসংস্থ' শব্দও সর্ব্বাশ্রমাতীত এবং সর্ব্ববিধ কর্ম্ম ও তৎসাধন হইতে বিরত পরমহংসনামক পরিব্রাজক অর্থে প্রযুক্ত হইতে পারে; কারণ, এখানে মুখ্য অমৃতত্বরূপ (মোক্ষরূপ) ফলের শ্রুতি আছে। অতএব ইহাই একমাত্র বেদোক্ত পারিব্রাজ্য, কিন্তু, যজ্ঞোপবীত, ত্রিদণ্ড ও কমণ্ডলু প্রভৃতি গ্রহণ করা নহে। এ বিষয়ে 'মুণ্ডিতশিরাঃ কর্ম্ম ও তৎসাধন পরিত্যাগী এবং অসঙ্গ (অনাসক্ত)' এই বাক্যও একটি প্রমাণ। শ্বেতাশ্বতরোপনিষদেও

---

* তাৎপর্য্য—গৃহে তিষ্ঠতি ইতি গৃহস্থঃ,—যে লোক গৃহাশ্রমে থাকে, তাহাকেই 'গৃহস্থ' বলা হয়, কেবল গৃহে থাকিলেই বলা হয় না। তক্ষা—'তক্ষ' ধাতুর অর্থ কাষ্ঠাদিকে তক্ষণ করা, অর্থাৎ অস্ত্রাদির সাহায্যে ক্ষীণকরা, সূত্রধর সেই তক্ষণ করে বলিয়াই 'তক্ষা' নামে অভিহিত হয়। পরিপূর্ব্বক 'ব্রজ' ধাতুর অর্থ—ইতস্ততঃ ভ্রমণ, 'সন্ন্যাসী ঐরূপে ভ্রমণ করেন বলিয়াই 'পরিব্রাজক' নামে অভিহিত হন॥

—'অত্যাশ্রমী (আশ্রমাতীত) লোকসমূহের জন্য সেই পরম পবিত্র স্থান' ইত্যাদি শ্রুতি রহিয়াছে, এবং '(সন্ন্যাসী) স্তুতি ও নমস্কাররহিত', ইত্যাদি স্মৃতি হইতেও, আর 'সেইহেতুই পারদর্শী (তত্ত্বদর্শী) যতিগণ কর্ম্ম করেন না'; 'সেইহেতু ধর্ম্মরহস্যজ্ঞ পুরুষ অলিঙ্গ ও অব্যক্তলিঙ্গ অর্থাৎ সর্ব্বপ্রকার আশ্রমচিহ্ন ত্যাগ করেন, এবং যাহা কিছু রাখেন, তাহাও সম্পূর্ণরূপে অপরের অপরিজ্ঞাতভাবে, কিংবা গর্ব্বশূন্যভাবে,' ইত্যাদি স্মৃতিবাক্য হইতেও জানা যায়।

আর সাংখ্যবাদীরা যে, কর্ম্মপরিত্যাগ স্বীকার করেন, তাহাও সঙ্গত হয় না; কারণ, [তাঁহাদের মতে] ক্রিয়া, কারক ও ফল-বিষয়ক যে ভেদজ্ঞান, তাহা সত্য বলিয়া স্বীকৃত হয়, [সুতরাং কেবলই জ্ঞানের সাহায্যে সত্যবস্তুর পরিত্যাগ হইতে পারে না।] বৌদ্ধেরা যে, শূন্যবাদ অঙ্গীকারপূর্ব্বক আত্মার অকর্ত্তৃত্ব স্বীকার করিয়া থাকেন, তাহাও ভাল কথা নহে; কারণ, শূন্যবাদ-স্বীকার-কর্ত্তারই অস্তিত্ব (সত্যতা) স্বীকৃত হয়। আর অজ্ঞ লোকেরা যে, আলস্যের বশবর্ত্তী হইয়া আত্মার অকর্ত্তৃত্ব স্বীকার করিয়া থাকে, তাহাও সমীচীন নহে; কারণ, কর্ত্তৃত্বাদি কারকবুদ্ধি ত কোনও প্রমাণ দ্বারা বাধিত হয় নাই; [সুতরাং তাহাদের মতে আত্মার অকর্ত্তৃত্বাভ্যুপগম সিদ্ধ হইতে পারে না।] অতএব স্বতঃপ্রমাণ বেদান্ত-বাক্য হইতে যাহার একত্বজ্ঞান সমুৎপন্ন হইয়াছে, তাহারই কর্ম্ম-নিবৃত্তিরূপ পারিব্রাজ্য (সন্ন্যাস) ও ব্রহ্মসংস্থতা হইতে পারে, ইহা সিদ্ধ হইল। একত্বজ্ঞান সমুৎপন্ন হইলে গৃহস্থেরও যে পারিব্রাজ্য হইতে পারে, ইহাও এ কথা দ্বারা ফলে ফলে প্রতিপাদিত হইল।

এখন আপত্তি হইতেছে যে, পরিব্রজ্যাকারী ব্যক্তি ত অগ্নি-পরিত্যাগজনিত দোষে প্রত্যবায়ী হইতে পারে? কেননা, শ্রুতি বলিতেছেন—'যে লোক (অগ্নিহোত্রী পুরুষ) অগ্নি পরিত্যাগ করে, সে দেবগণের বীর্যঘাতী হয়।' না—এ আপত্তিও হইতে পারে না;

কারণ, দৈবকর্তৃকই তাহা উৎসাদিত হইয়াছে ; একত্ব সাক্ষাৎকার হওয়ার পর সেই অগ্নি ত উৎসন্নই হইয়াছে ; কারণ, শ্রুতি বলিতেছেন —[তখন] 'অগ্নিরও অগ্নিত্ব অপগত হইয়া যায়'। অতএব, গৃহস্থ পরিব্রাজক হইয়া কখনই দোষভাগী ( পাপী ) হইতে পারে না ॥ ১৬৬।১

যৎসংস্থোঽমৃতমেতি, তন্নিরূপণার্থমাহ—

প্রজাপতির্লোকানভ্যতপৎ, তেভ্যোঽভিতপ্তেভ্যস্ত্রয়ী বিদ্যা সম্প্রাস্রবৎ, তামভ্যতপৎ, তস্যা অভিতপ্তায়া এতান্যক্ষরাণি সম্প্রাস্রবন্ত—ভূর্ভুবঃ স্বরিতি ॥ ১৬৭ ॥ ২॥

[ যস্মিন্ সংস্থিতোঽমৃতত্বং প্রাপ্নোতি, তন্নিরূপণায় উপক্রমতে "প্রজাপতিঃ" ইত্যাদি।—প্রজাপতিঃ ( বিরাট্পুরুষঃ ) লোকান্ ( স্বর্গাদিলক্ষণান্ উদ্দিশ্য ) অভ্যতপৎ ( তদ্বিষয়কং সম্যক্ তপঃ কৃতবান্ )। অভিতপ্তেভ্যঃ তেভ্যঃ ( লোকেভ্যঃ ) [ সারভূতা ] ত্রয়ীবিদ্যা ( বেদবিদ্যা ) সংপ্রাস্রবৎ ( নির্গতা, প্রজাপতেঃ মনসি প্রতিভাতা অভূদিত্যর্থঃ ); তাং ( ত্রয়ীবিদ্যাং ) অভ্যতপৎ [ প্রজাপতিঃ ]; অভিতপ্তায়াঃ তস্যাঃ ( বিদ্যায়াঃ ) এতানি ( বক্ষ্যমাণানি ) ভূঃ ভুবঃ স্বঃ ইতি ( এবংলক্ষণানি ) অক্ষরাণি ( বর্ণাঃ ব্যাহৃতয়ঃ ) সংপ্রাস্রবন্ত ( নিঃসৃতাঃ বভূবুরিত্যর্থঃ )॥

বিরাট্ পুরুষ ত্রিলোককে উদ্দেশ করিয়া তপস্যা ( ধ্যান ) করিয়াছিলেন ; পরিচিন্তিত সেই লোকত্রয় হইতে সারভূতা বেদবিদ্যা বহির্গত হইল, অর্থাৎ প্রজাপতি-হৃদয়ে বেদবিদ্যা প্রকাশ পাইল। তিনি পুনশ্চ সেই ত্রয়ীবিদ্যার ধ্যান করিলেন, অনুধ্যাত সেই বিদ্যা হইতে এই অক্ষরগুলি প্রাদুর্ভূত হইল—'ভূঃ', 'ভুবঃ' ও 'স্বঃ', [ এই তিনটির নাম ব্যাহৃতি ]॥

**শাঙ্কর-ভাষ্যম্**। প্রজাপতির্বিরাট্ কশ্যপো বা লোকানুদ্দিশ্য তেষু সারজিঘৃক্ষয়া অভ্যতপৎ অভিতাপং কৃতবান্—ধ্যানং তপঃ কৃতবানিত্যর্থঃ। তেভ্যোঽভিতপ্তেভ্যঃ সারভূতা ত্রয়ী বিদ্যা সম্প্রাস্রবৎ প্রজাপতের্মনসি প্রত্যভাদিত্যর্থঃ। তামভ্যতপৎ—পূর্ব্ববৎ। তস্যা অভিতপ্তায়া এতান্যক্ষরাণি সম্প্রাস্রবন্ত ভূর্ভুবঃ স্বরিতি ব্যাহৃতয়ঃ ॥ ১৬৭ ॥ ২

আনন্দগিরিঃ। কিং তদ্ ব্রহ্মেত্যাকাঙ্ক্ষায়ামাহ—যৎসংস্থ ইতি। লোকানভিতো দগ্ধতয়াঽভিতাপপ্রতিভাসং ব্যবচ্ছিনত্তি—ধ্যানমিতি। দ্রব্যাত্মত্বাভাবে কথং প্রস্রবণং ত্রয্যাঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—প্রজাপতেরিতি। পূর্ব্ববদিতি। ত্রয়ীবিদ্যাসারজিঘৃক্ষয়ালোচিতবানিত্যর্থঃ। ১৬৭।২

ভাষ্যানুবাদ। লোক যাহাতে নিষ্ঠাপ্রাপ্ত হইয়া অমৃতত্ব লাভ করে, তাহার নিরূপণের জন্য বলিতেছেন—প্রজাপতি· অর্থ—বিরাট্-পুরুষ অথবা কশ্যপ মুনি [ কারণ, তিনিও প্রজাপতি নামে অভিহিত হন। ] তিনি লোকসমূহকে উদ্দেশ করিয়া অর্থাৎ তাহাদের সার গ্রহণের ইচ্ছায় অভিতাপ করিয়াছিলেন, অর্থাৎ তদ্বিষয়ে ধ্যানরূপ তপস্যা করিয়াছিলেন। অভিতপ্ত সেই লোকত্রয় হইতে সারভূতা ত্রয়ীবিদ্যা নিঃসৃত হইল, অর্থাৎ প্রজাপতির মনোমধ্যে প্রতিভাত হইল ; পূর্ব্বের ন্যায় তাহারও ধ্যান করিলেন ; অভিতপ্ত ( চিন্তিত ) তাহা (ত্রয়ীবিদ্যা) হইতে এই অক্ষরসমূহ—ভূঃ, ভুবঃ, ও স্বঃ, এই ব্যাহৃতি কয়টি প্রকাশ পাইল ॥ ১৬৭ ॥ ২

তান্যভ্যতপৎ, তেভ্যোঽভিতপ্তেভ্য ওঙ্কারঃ সম্প্রাস্রবৎ ; তদ্যথা শঙ্কুনা সর্ব্বাণি পর্ণানি সংতৃণ্ণান্যেবমোঙ্কারেণ সর্ব্বা বাক্ সংতৃণ্ণা ; ওঁকার এবেদꣳ সর্ব্বমোঙ্কার এবেদꣳসর্ব্বম্ ॥ ১৬৮॥৩

ইতি দ্বিতীয়াধ্যায়স্য ত্রয়োবিংশঃ খণ্ডঃ ॥ ২৩ ॥

তানি অক্ষরাণি ( ভূঃ, ভুবঃ, স্বঃ ) অভ্যতপৎ [ প্রজাপতিঃ ] ; অভিতপ্তেভ্যঃ তেভ্যঃ ( অক্ষরেভ্যঃ ) ওঙ্কারঃ ( প্রণবঃ ) সংপ্রাস্রবৎ ( নির্গতঃ বভূব )। তদ্‌যথা ( দৃষ্টান্তঃ ) - শঙ্কুনা ( পত্রনালেন ) সর্ব্বাণি পর্ণানি ( পত্রাণি ) সংতৃণ্ণানি ( ব্যাপ্তানি সন্তি ), এবম্ ( উক্তানুরূপম্ ) ওঙ্কারেণ সর্ব্বা বাক্ ( শব্দঃ ) সংতৃণ্ণা, ওঙ্কারঃ এব ( নিশ্চয়ে ) ইদং ( দৃশ্যমানং ) সর্ব্বং ( বস্তুজাতং, জগদিত্যর্থঃ )। [ দ্বিরুক্তিঃ স্তুত্যর্থা ]।

প্রজাপতি আবার সেই অক্ষরত্রয়কে অভিধ্যান করিলেন ; অভিধ্যাত সেই অক্ষরসমূহ হইতে ওঙ্কার প্রাদুর্ভূত হইল। পত্রনাল দ্বারা যেমন সমস্ত পত্র ব্যাপ্ত থাকে, তেমনি ওঙ্কার দ্বারাও সমস্ত বাক্য ব্যাপ্ত রহিয়াছে ; ওঙ্কারই এই সর্ব্বজগৎ। আদরাতিশয় প্রদর্শনার্থ দ্বিরুক্তি করা হইয়াছে ॥

দ্বিতীয়াধ্যায়ে ত্রয়োবিংশ খণ্ডের ব্যাখ্যা।

শাঙ্কর-ভাষ্যম্। তানি অক্ষরাণি অভ্যতপৎ, তেভ্যোঽভিতপ্তেভ্যঃ সারভূত ওঙ্কারঃ সম্প্রাস্রবৎ, তদ্‌ব্রহ্ম। কীদৃশম্? ইত্যাহ—তদ্যথা শঙ্কুনা পর্ণনালেন সর্ব্বাণি পর্ণানি পত্রাবয়বজাতানি সংতৃণ্ণানি নিবিদ্ধানি ব্যাপ্তানীত্যর্থঃ। এবম্

ওঙ্কারেণ ব্রহ্মণা পরমাত্মনঃ প্রতীকভূতেন সর্ব্বা বাক্ শব্দজাতং সংতৃন্না, "অকারো বৈ সর্ব্বা বাক্" ইত্যাদিশ্রুতেঃ। পরমাত্মবিকারশ্চ নামধেয়মাত্রম্, ইত্যত ওঙ্কারঃ এবেদং সর্ব্বমিতি। দ্বিরভ্যাস আদরার্থঃ। লোকাদিনিষ্পাদন-কথনম্ ওঙ্কারস্তুত্যর্থমিতি ॥ ১৬৮ ॥ ৩

ইতি দ্বিতীয়াধ্যায়স্য ত্রয়োবিংশখণ্ড-ভাষ্যম্ ॥ ২৩

আনন্দগিরিঃ। কথং তস্য ব্রহ্মশব্দবাচ্যত্বমিত্যাশঙ্ক্য মহত্তরত্বাদিত্যাহ—কীদৃশ-মিত্যাদিনা। তত্র ব্রহ্মশব্দপ্রবৃত্তৌ হেত্বন্তরং সূচয়তি—পরমাত্মন ইতি। ওঙ্কারা-বয়বস্যাকারস্যাপি সর্ব্ববাগ্ব্যাপ্তিরস্তি, কিমু বক্তব্যমোঙ্কারস্যেতি মত্বানঃ শ্রুত্যন্তরমুদাহরতি—অকার ইতি। ওমিতীদং সর্ব্বমিত্যাদিবাক্যমাদিপদার্থঃ। ওঁকারব্যাপ্তত্বেঽপি বাগ্-জাতস্য ন তস্য সর্ব্বাত্মত্বমাকাশাদিপরমাত্মবিকারস্য পৃথগেব বিদ্যমানত্বাদিত্যাশঙ্ক্যাহ—পর-মাত্মেতি। সকলমপি জগৎ পরমাত্মবিকারত্বাৎ তদতিরেকেণ নাস্তি। স চ প্রকৃতাদো-ঙ্কারাৎ নাতিরিচ্যতে। "এতদ্বৈ সত্যকাম পরং চাপরং চ ব্রহ্ম, যদোঙ্কারঃ" ইতি শ্রুতেঃ। তস্মাদ্ যুক্তমোঙ্কারস্য সর্ব্বাত্মত্বমিত্যর্থঃ। ওঁকারং সর্ব্বাত্মকং ব্রহ্মরূপমুপাসীতেতি বিধিসমাপ্ত্যর্থ-মিতি-শব্দঃ। কিমিত্যোঙ্কারস্য লোকাদিদ্বারা নিষ্পত্তিরুচ্যতে ? তত্রাহ—লোকাদীতি। স্তুতিশ্চোপাস্ত্যর্থা। যং স্তূয়তে তদ্বিধীয়ত ইতি স্থিতেঃ। তথা চ সিদ্ধমোঙ্কারোপাসনমমৃতত্ব-ফলমিতি বক্তুমিতিশব্দঃ ॥ ১৬৮॥৩

ইতি দ্বিতীয়াধ্যায়স্য ত্রয়োবিংশঃ খণ্ডঃ ॥

ভাষ্যানুবাদ। প্রজাপতি সেই অক্ষরসমূহকে লক্ষ্য করিয়া ধ্যান করিলেন; অভিধ্যাত সেই অক্ষরসমূহ হইতে ওঙ্কার নিঃসৃত হইল, [ওঁকারই ব্রহ্ম]। সেই ব্রহ্ম কি প্রকার, তাহা বলিতেছেন—শঙ্কু অর্থাৎ পত্রনাল দ্বারা যেমন সমস্ত পত্র অর্থাৎ পত্রাবয়ব নিবদ্ধ—ব্যাপ্ত থাকে, এইরূপ পরমাত্মার প্রতীকস্বরূপ ওঙ্কাররূপী ব্রহ্ম দ্বারাও সমস্ত বাক্ অর্থাৎ শব্দরাশি সংতৃন্ন অর্থাৎ পরিব্যাপ্ত; যেহেতু 'অকারই সমস্ত বাক্স্বরূপ' ইত্যাদি শ্রুতি রহিয়াছে। অথচ যে কিছু নাম বা শব্দ, তৎসমস্তই পরমাত্মার বিকার; অতএব, ওঙ্কারই এতৎসমস্তস্বরূপ; আদরার্থ দ্বিরুক্তি [ করা হইয়াছে ]। ওঙ্কারের স্তুতি প্রকাশনার্থ লোকাদি নিষ্পাদন বর্ণিত হইয়াছে ॥১৬৮॥৩

দ্বিতীয়াধ্যায়ে ত্রয়োবিংশ খণ্ডের ভাষ্যানুবাদ ॥২৩

# চতুর্ব্বিংশঃ খণ্ডঃ।

আভাসঃ (শাঙ্করঃ)। সামোপাসনপ্রসঙ্গেন কর্ম্মগুণভূতত্বাৎ নিবর্ত্ত্য ওঙ্কারং পরমাত্মপ্রতীকত্বাৎ অমৃতত্বহেতুত্বেন মহীকৃত্য প্রকৃতস্যৈব যজ্ঞস্য অঙ্গভূতানি সামহোমমন্ত্রোত্থানান্যুপদিদিক্ষন্নাহ—

অনুবাদ। [অতীত খণ্ডসমূহে] সামোপাসনাপ্রসঙ্গে ওঙ্কারের কর্ম্মাঙ্গত্ব নিষেধ করিয়া এবং পরমাত্মার 'প্রতীক'ত্ব নিবন্ধন উহাকেই মোক্ষলাভের উপায়ভূত বলিয়া [ওঙ্কারের] অভিনন্দন করিয়া প্রস্তাবিত যজ্ঞের অঙ্গ স্বরূপ সাম, হোম, মন্ত্র ও উত্থানের উপদেশ করিতে ইচ্ছুক হইয়া বলিতেছেন—(১)

ব্রহ্মবাদিনো বদন্তি—যদ্‌বসূনাং প্রাতঃসবনꣳ রুদ্রাণাং মাধ্যন্দিনꣳ সবনমাদিত্যানাঞ্চ বিশ্বেষাঞ্চ দেবানাং তৃতীয়-সবনম্‌॥ ১৬৯॥ ১

ব্রহ্মবাদিনঃ (ব্রহ্মনিষ্ঠাঃ) বদন্তি (কথয়ন্তি); [কিং? তদাহ]—যৎ প্রাতঃসবনং (যজ্ঞাঙ্গভূতং প্রাতঃকালীনং স্নানং, তৎ) বসূনাং (বসুভিঃ তৎফলমধিকৃতমিত্যর্থঃ)। [যৎ] মাধ্যন্দিনং সবনং (মধ্যাহ্নকালীনং স্নানং), [তৎ] রুদ্রাণাং, (রুদ্রৈঃ খলু তৎফলমধিকৃতমিত্যর্থঃ); [যচ্চ] তৃতীয়-সবনং (সায়ংকালীনং স্নানং), [তৎ] আদিত্যানাং বিশ্বেষাং দেবানাং চ (দ্বাদশভিরাদিত্যৈঃ বিশ্বেদেবৈশ্চ তৎফলমধিকৃতমিত্যর্থঃ)।

ব্রহ্মবাদিগণ বলিয়া থাকেন—[যজ্ঞাঙ্গভূত] যে প্রাতঃকালীন স্নান, তাহা বসুগণের, মধ্যাহ্নকালীন স্নান রুদ্রগণের; আর তৃতীয় সবন, অর্থাৎ সায়ংকালীন স্নান আদিত্যগণের ও বিশ্বেদেবগণের অধিকৃত॥

---

(১) তাৎপর্য্য—পূর্ব্বে যে, পঞ্চবিধ ও সপ্তবিধ সামোপাসনা উক্ত হইয়াছে, সেই সামগুলি যজ্ঞাঙ্গভূত, অর্থাৎ যজ্ঞে বিনিযুক্ত; সুতরাং তাহার সংযোগে প্রণবের উপাসনা উপদিষ্ট হওয়ায় সহজেই শঙ্কা হইতে পারে যে, এই প্রণবও বুঝি একটি যজ্ঞাঙ্গবিশেষ; যজ্ঞাঙ্গ হইলে তাহার উপাসনায় কখনই মোক্ষলাভ হইতে পারে না; এই কারণেই ওঙ্কারের কর্ম্মাঙ্গত্ব প্রতিষেধ করা হইয়াছে, এবং ইহা যে, বস্তুতঃ পরব্রহ্মেরই 'প্রতীক' অর্থাৎ একদেশভূত, এবং ইহার উপাসনা-ফল যে, মুক্তিলাভ, তাহাও জ্ঞাপন করা হইয়াছে।

শাঙ্করভাষ্যম্। ব্রহ্মবাদিনো বদন্তি, যৎ প্রাতঃসবনং প্রসিদ্ধম্, তৎ বসূনাম্। তৈশ্চ প্রাতঃসবনসম্বন্ধোঽয়ং লোকো বশীকৃতঃ প্রাতঃসবনেশানৈঃ। তথা রুদ্রৈঃ মাধ্যন্দিনসবনেশানৈঃ অন্তরিক্ষলোকঃ। আদিত্যৈশ্চ বিশ্বৈর্দ্দেবৈশ্চ তৃতীয়সবনেশানৈঃ তৃতীয়ো লোকো বশীকৃতঃ। ইতি যজমানস্য লোকোঽন্যঃ পরিশিষ্টো ন বিদ্যতে॥ ১৬৯ ॥ ১

আনন্দগিরিঃ। প্রাসঙ্গিকং হিত্বা প্রকৃতমনুসন্ধত্তে—সামেতি। পঞ্চবিধং সপ্তবিধঞ্চ যজ্ঞাঙ্গীভূতং সাম তস্যোপাসনবচনাদোঙ্কারস্য তদ্‌গুণস্য সুতরামেব কর্ম্মগুণত্বে প্রাপ্তে ততস্তং ব্যাবর্ত্ত্য ব্রহ্মপ্রতীকত্বাৎ কৈবল্যহেতুত্বেন তমেব সহীকৃত্য প্রস্তুতযজ্ঞাঙ্গভূতসামাদিবিজ্ঞানবিধানার্থমুত্তরবাক্যমিত্যর্থঃ।

সামহোমমন্ত্রোত্থান-সামাদিজ্ঞানবিধিৎসয়া তদপরিজ্ঞানে দোষমাহ—ব্রহ্মেত্যাদিনা। তেষাং প্রাতঃসবনেশানত্বেঽপি যজমানস্য কা হানিরিত্যাশঙ্ক্যাহ—তৈশ্চেতি। যথা পৃথিবীলোকো বসুভিস্তথেতি যাবৎ। অন্তরিক্ষলোকো বশীকৃত ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। তৃতীয়ো লোকো দ্যুলোকাখ্যঃ। অস্তু তত্তদ্দেবানাং তত্তল্লোকবশীকারস্তথাপি যজমানস্য লোকিত্বে কিমায়াতমিত্যাশঙ্ক্যাহ—ইতি যজমানস্যেতি॥১৬৯॥১

ভাষ্যানুবাদ। ব্রহ্মবাদিগণ বলিয়া থাকেন—[ যজ্ঞে ] প্রসিদ্ধ যে প্রাতঃস্নান, তাহা বসুগণের, অর্থাৎ প্রাতঃসবনাধিপতি সেই অষ্ট বসুকর্ত্তৃক প্রাতঃসবন সংসৃষ্ট এই লোক ( পৃথিবী ) বশীকৃত রহিয়াছে। সেইরূপ মধ্যাহ্নকালীনস্নানের অধিপতি রুদ্রগণকর্ত্তৃক অন্তরিক্ষ লোক [ বশীকৃত আছে ]। তৃতীয় সবনের অর্থাৎ সায়ংকালীন স্নানের অধিপতি আদিত্য ও বিশ্বেদেবগণকর্ত্তৃক তৃতীয়—স্বর্গলোক বশীকৃত রহিয়াছে; সুতরাং যজমানের জন্য অবশিষ্ট ( তাহাদের অনধিকৃত ) অপর কোনও লোক নাই॥১৬৯॥১

ক তর্হি যজমানস্য লোক ইতি, স যস্তং ন বিদ্যাৎ কথং কুর্য্যাদথ বিদ্বান্ কুর্য্যাৎ॥ ১৭০ ॥ ২

তর্হি ( লোকত্রয়েঽপি বস্বাদিভিরধিকৃতে সতি ) যজমানস্য ( যাগকর্ত্তুঃ ) লোকঃ ( ফলীভূতং স্থানং ) ক? ( কুত্র বিদ্যতে? যদর্থং যজেত? ) ইতি; যঃ ( যঃ কশ্চিৎ ) তং ( স্বগন্তব্যভূতং লোকং ) ন বিদ্যাৎ ( ন জানীয়াৎ ) সঃ, ( অবিজ্ঞাতা ) কথং কুর্য্যাৎ ( ন কথমপি কুর্য্যাৎ, যজ্ঞমিতিশেষঃ ); অথ ( পক্ষান্তরে ) বিদ্বান্ ( লোকাস্তিত্বং জানন্ সন্ ) কুর্য্যাৎ ( যজ্ঞম্ অনুতিষ্ঠেদিত্যর্থঃ )॥

[ ত্রিলোকই যদি দেবগণকর্ত্তৃক অধিকৃত রহিল, ] তাহা হইলে যজমানের

আর লোক (গন্তব্য স্থান) কোথায়? যে লোক তাহা জানে না, সে লোক কিরূপে যজ্ঞ করিবে? পক্ষান্তরে, জানিলেই করিতে পারে॥

**শাঙ্করভাষ্যম্।** অতঃ ক তর্হি যজমানস্য লোকঃ, যদর্থং যজতে; ন কচিল্লোকোঽস্তীত্যভিপ্রায়ঃ; "লোকায় বৈ যজতে, যো যজতে" ইতি শ্রুতেঃ। লোকাভাবে চ স যো যজমানঃ তং লোকস্বীকরণোপায়ং সামহোমমন্ত্রোত্থানলক্ষণং ন বিজানীয়াৎ, সোঽজ্ঞঃ কথং কুর্য্যাৎ যজ্ঞম্, ন কথঞ্চন তস্য কর্ত্তৃত্বমুপপদ্যত ইত্যর্থঃ। সামাদিবিজ্ঞানস্তুতিপরত্বাৎ নাবিদুষঃ কর্ত্তৃত্বং কর্ম্মমাত্রবিদঃ প্রতিষিধ্যতে। স্তুতয়ে চ সামাদিবিজ্ঞানস্যাবিদ্বৎকর্ত্তৃত্বপ্রতিষেধায় চ, ইতি হি ভিদ্যেত বাক্যম্। আদ্যে চৌষস্ত্যে কাণ্ডে অবিদুষোঽপি কর্ম্মাস্তীতি হেতুমবোচাম। অথ এতদ্বক্ষ্যমাণং সামাদ্যুপায়ং বিদ্বান্ কুর্য্যাৎ॥ ১৭০॥ ২

**আনন্দগিরিঃ।** পরিশিষ্টলোকাভাবোঽতঃশব্দার্থঃ। তর্হি দেহপাতাদূর্দ্ধমিত্যেতৎ। লোকাপেক্ষাং বিনাপি বিধিবশাদ্যোগো ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—লোকায়েতি। লোকত্রয়স্য বস্বাদ্যধীনতয়া যজমানানধীনত্বে তস্য তদধীনত্বার্থং যজ্ঞাদ্যনুষ্ঠানমিত্যাশঙ্ক্যাহ—লোকাভাবে চেতি। অজ্ঞো যজ্ঞং স্বর্গাদিসাধনীভূতং কথং কুর্য্যাদিত্যাক্ষেপাদবিদ্বৎকর্ম্মানুষ্ঠাননিন্দাপরং বাক্যমিত্যাশঙ্ক্যাহ—সামাদীতি। অথেতীদং বাক্যং স্তুত্যর্থে নিষেধার্থে চ ভবিষ্যতি নেত্যাহ—স্তুতয়ে চেতি। ইতশ্চাবিদ্বৎকর্ত্তৃত্বং নিষেদ্ধুমশক্যমিত্যাহ—আদ্যে চেতি। মটচীহতেষ্বিত্যাদৌ বিদুষঃ সন্নিধানে তদনুজ্ঞামন্তরেণাবিদুষঃ কর্ম্ম কর্ত্তুমযুক্তম্। প্রত্যবায়প্রসঙ্গাৎ। তদসন্নিধৌ তু তেনাপি ক্রিয়মাণং কর্ম্ম ন দুষ্যতীত্যুপপাদিতমিত্যর্থঃ। অথ শব্দো হেত্বর্থঃ। সামাদ্যবিজ্ঞানে যস্মাদ্ যজ্ঞাদ্যকরণমেব প্রাপ্তং তস্মাদিত্যর্থঃ॥১৭০॥২

**ভাষ্যানুবাদ।** অতএব, তাহা হইলে যজমানের (যজ্ঞকর্ত্তার) লোক কোথায়? অভিপ্রায় এই যে, কোথাও তাহার লোক (প্রাপ্য-স্থান) নাই; শ্রুতি বলিয়াছেন, যিনি যজ্ঞ করেন, তিনি লোক প্রাপ্তির জন্যই যজ্ঞ করেন'। [প্রাপ্য] লোক না থাকিলে সেই যজমান লোকলাভের উপায়ভূত সেই সাম হোম, মন্ত্র ও উত্থান, এ সমস্ত বিষয় জানিতেও সচেষ্ট হয় না; [সুতরাং] সেই অনভিজ্ঞ লোক কিরূপে যজ্ঞ করিবে? অর্থাৎ কোনরূপেই তাহার কর্ত্তৃত্ব উপপন্ন হয় না। সামাদি-বিষয়ক বিজ্ঞানের স্তুতি করাই এই বাক্যের উদ্দেশ্য; অতএব, এখানে তদ্বিষয়ক বিজ্ঞানরহিত, অথচ কেবল কর্ম্মস্বরূপমাত্রাভিজ্ঞ ব্যক্তির কর্ত্তৃত্ব নিষিদ্ধ হইতেছে না; কেন না, সামাদি-বিজ্ঞানের স্তুতি এবং অবিদ্বানের কর্ত্তৃত্ব প্রতিষেধ (কর্ম্মাধিকার নিবৃত্তি) এইরূপ উভয় অর্থে তাৎপর্য্য কল্পনা করিলে নিশ্চয়ই বাক্যভেদ হইয়া পড়ে। [একটি বাক্যকে

দুইটি বাক্যে পরিণত করার নাম বাক্যভেদ; বাক্যভেদ কল্পনা যে দোষাবহ, তাহা পূর্ব্বেই অনেকবার বুঝান হইয়াছে। ] অবিদ্বানেরও যে কর্ম্মাধিকার আছে, প্রথমে ঔষস্ত্যকাণ্ডেই তাহার হেতু বলিয়াছি। অতএব, বক্ষ্যমাণ সামাদি উপায় অবগত হইয়া কার্য্য করিবে ॥১৭০॥২

পুরা প্রাতরনুবাকস্যোপাকরণাজ্জঘনেন গার্হপত্যস্যোদঙ্মুখ উপবিশ্য স বাসবং সামাভিগায়তি ॥ ১৭১ ॥ ৩

সঃ ( যজমানঃ ) প্রাতরনুবাকস্য ( প্রাতঃপঠনীয়স্য শস্ত্রস্য ) উপাকরণাৎ ( প্রারম্ভাৎ ) পুরা ( পূর্ব্বং ) গার্হপত্যস্য ( তন্নামকস্য অগ্নেঃ ) জঘনেন ( পশ্চাৎ ) উপবিশ্য উদঙ্মুখঃ ( উত্তরামুখঃ সন্ ) বাসবং ( বসুদৈবত্যং ) সাম অভিগায়তি ( যথাযথং গায়াদিত্যর্থঃ )।

সেই যজমান প্রাতঃকালীন 'অনুবাক'পাঠ আরম্ভের পূর্ব্বে গার্হপত্যনামক অগ্নির পশ্চাদ্ভাগে উপবেশন করিয়া উত্তরমুখ হইয়া বসুদেবতাধিষ্ঠিত—বাসব সাম গান করিবে ॥

শাঙ্করভাষ্যম্। কিং তদ্ বেদ্যম্? ইত্যাহ—পুরা পূর্ব্বং প্রাতরনুবাকস্য শস্ত্রস্য প্রারম্ভাৎ জঘনেন গার্হপত্যস্য পশ্চাৎ উদঙ্মুখঃ সন্ উপবিশ্য স বাসবং বসুদৈবত্যং সাম অভিগায়তি ॥ ১৭১ ॥ ৩

আনন্দগিরিঃ। জ্ঞাতব্যং সামাদি প্রশ্নপূর্ব্বকং বিবৃণোতি—কিং তদিত্যাদিনা। অপ্রগীতমৃগ্‌জাতং শস্ত্রং, যৎ প্রাতঃকালে শস্যতে প্রাতরনুবাকং, তস্যেতি যাবৎ। উপাকরণাদিত্যস্যার্থমাহ—প্রারম্ভাদিতি। জঘনেনেত্যেতদ্ ব্যাচষ্টে—পশ্চাদিতি। স গার্হপত্যস্য পৃষ্ঠত উদগ্‌ভাগে স্থিত্বা বসুদেবতাকং সামগানং কৃতবানিত্যর্থঃ। স বাসবমিত্যত্র স-শব্দো যজমানবিষয়ঃ ॥ ১৭১॥৩

ভাষ্যানুবাদ। সেই জ্ঞাতব্য বিষয় কি? তাহা বলিতেছেন—প্রাতরনুবাকের অর্থাৎ প্রাতঃকালে পঠনীয় 'শস্ত্র' নামক * স্তোত্রপাঠারম্ভের পূর্ব্বে গার্হপত্য নামক অগ্নির জঘনে অর্থাৎ পশ্চাদ্ভাগে উত্তরমুখ হইয়া উপবেশন করিয়া সেই যজমান বাসব—বসুদৈবতক সাম গান করিবে ॥১৭১॥৩

লো ৩ কদ্বারমপাবা ৩ র্ণ ৩৩ পশ্যেম ত্বা বয়ং রা ৩৩৩৩ হু ৩ ম্ আ ৩ ৩ জ্যা ৩ য়ো ৩ আ ৩ ২১১১ ইতি ॥ ১৭২ ॥৪

* তাৎপর্য্য—যে সমস্ত ঋক্ মন্ত্র গীত হয় না, সে সকলকে 'শস্ত্র' বলা হয়। আর যাহা প্রাতঃকালে পঠিত হয়, তাহার নাম 'প্রাতরনুবাক'। এস্থলে টীকা দ্রষ্টব্য।

[ পদচ্ছেদঃ ]—লোকদ্বারম্, অপাবৃণু, পশ্যেম, ত্বা, বয়ং রাজ্যায়, ইতি। অর্থঃ - পূর্ব্বোক্তং বিজ্ঞেয়ং বস্তু আহ—লোকেতি। [ হে অগ্নে, ] লোকদ্বারম্ ( পৃথিবীলোকপ্রাপ্তেঃ উপায়ম্ ) অপাবৃণু ( উদ্ঘাটয়, নির্ব্বিঘ্নং কুরু ইত্যর্থঃ ), বয়ং ( যজমানাঃ ) রাজ্যায় ( পার্থিবরাজ্যভোগায় ) ত্বা ( ত্বাং ) পশ্যেম ( উপলভেমহি ) ॥

এখন পূর্ব্বোক্ত বিজ্ঞেয় বিষয় নির্দ্দেশ করিতেছেন—হে অগ্নি তুমি [আমাদের] লোকদ্বার অপাবৃত কর, অর্থাৎ পৃথিবী লোকপ্রাপ্তির উপায়কে নিষ্কণ্টক করিয়া দাও; রাজ্যলাভের জন্য আমরা যেন তোমাকে দর্শন করিতে পাই ॥

শাঙ্করভাষ্যম্। লোকদ্বারমস্য পৃথিবীলোকস্য প্রাপ্তয়ে দ্বারমপাবৃণু হে অগ্নে, তেন দ্বারেণ পশ্যেম ত্বা ত্বাং রাজ্যায়েতি ॥ ১৭২ ॥ ৪

আনন্দগিরিঃ। রাজ্যায় ত্বদ্দর্শনেন ত্বদনুজ্ঞয়া পৃথিবীপ্রযুক্তভোগায়েত্যর্থঃ ॥ ১৭২॥৪

ভাষ্যানুবাদ। লোকদ্বার অর্থ এই পৃথিবীলোকলাভের উপায়কে অপাবৃত কর। হে অগ্নে, সেই দ্বার দ্বারা তোমাকে [ যেন ] রাজ্য প্রাপ্তির জন্য দর্শন করিতে পারি ॥১৭২॥৪

অথ জুহোতি নমোঽগ্নয়ে পৃথিবীক্ষিতে লোকক্ষিতে লোকং মে যজমানায় বিন্দৈষ বৈ যজমানস্য লোক এতাস্মি ॥১৭৩॥৫

[ হোমমন্ত্রমাহ—অথেতি ]—অথ ( অনন্তরং ), জুহোতি ( হোমং করোতি ) পৃথিবীক্ষিতে ( পৃথিবীগতায় ) লোকক্ষিতে (লোক-নিবাসায়,— পৃথিবীলোকবাসিনে ইত্যর্থঃ ), অগ্নয়ে নমঃ ( নমস্কারঃ ) [ অস্তু ]। যজমানায় ( যাগকর্ত্রে ) মহ্যং লোকং বিন্দ ( লভস্ব ); এষঃ বৈ ( এব ) যজমানস্য লোকে এতা (গন্তা) অস্মি ]।

হোমের মন্ত্র কথিত হইতেছে—অনন্তর যজমান বক্ষ্যমাণ মন্ত্রে হোম করিবে। [ মন্ত্র যথা ] হে অগ্নে, পৃথিবীলোকবাসী তোমার উদ্দেশে নমস্কার; আমি যজ্ঞ করিতেছি; তুমি আমার উদ্দেশে [ উপযুক্ত ] লোক প্রাপ্ত হও; এই আমিই যজমানের লোকে যাইতেছি ॥

শাঙ্করভাষ্যম্। অথানন্তরং জুহোত্যনেন মন্ত্রেণ—নমোঽগ্নয়ে প্রহ্বীভূতাঃ তুভ্যং বয়ং পৃথিবীক্ষিতে পৃথিবীনিবাসায় লোকক্ষিতে লোকনিবাসায় পৃথিবীনিবাসায়েত্যর্থঃ। লোকং মে মহ্যং যজমানায় বিন্দ লভস্ব। এষ বৈ মম যজমানস্য লোক এতা গন্তাস্মি ॥ ১৭৩ ॥ ৫

ভাষ্যানুবাদ। নিশ্চিত বিদ্যাই ফলসাধক হইয়া থাকে, ইহা প্রদর্শনার্থ এই উদাহরণ প্রদান করিতেছেন—বিদ্বান্ মহীদাসনামক ঐতরেয়—ইতরানাম্নী স্ত্রীর পুত্র এই যজ্ঞদর্শন প্রথমে বলিয়াছিলেন—'হে রোগ! তুমি কিসের জন্য আমাকে এই প্রকার উপতাপ দিতেছ? [ যেহেতু ] যজ্ঞরূপী যে আমি তোমার প্রদত্ত এইরূপ উপতাপে মরিব না; অতএব তোমার পরিশ্রম বৃথা।' পূর্ব্বোক্ত 'এইপ্রকার বলিয়াছিলেন' এই কথার সহিত ইহার সম্বন্ধ। তিনি [ বিদ্যাবিষয়ে ] এইরূপ স্থিরমতি হইয়া একশত ষোল বৎসর জীবিত ছিলেন; অপর ব্যক্তিও—যিনি এই যথোক্তপ্রকার যজ্ঞ-সম্পাদন জানেন, তিনিও এই প্রকার নিশ্চিতবুদ্ধি হইলে, একশত ষোলবৎসর জীবিত থাকেন ॥ ২৬২ ॥ ৭

ইতি তৃতীয়াধ্যায়ের ষোড়শ খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৩ ॥ ১৬

---

## সপ্তদশঃ খণ্ডঃ।

স যদশিশিষতি যৎপিপাসতি যন্ন রমতে, তা অস্য দীক্ষাঃ ॥ ২৬৩ ॥ ১

সঃ ( পূর্ব্বোক্তঃ যজ্ঞপুরুষঃ ) [ জন্মনঃ অনন্তরং ] যৎ অশিশিষতি ( অশিতুম্ ইচ্ছতি ), যৎ পিপাসতি ( পাতুম্ ইচ্ছতি ), যৎ ন রমতে ( প্রীতিং নানুভবতি ), তাঃ ( উক্তাঃ ভোজনেচ্ছাদ্যাঃ ) অস্য ( পুরুষস্য ) দীক্ষাঃ ( বিধিযজ্ঞস্যেব পুরুষ-যজ্ঞস্যাপি প্রারম্ভঃ ) ॥

সেই পুরুষ যে, [ জন্মের পর ] ভোজন করিতে ইচ্ছা করে, পান করিতে ইচ্ছা করে এবং রমণ অর্থাৎ প্রীতি অনুভব করে না, এই সমস্তই তাহার দীক্ষাস্বরূপ ; [ কারণ এখানেই জীবন-যজ্ঞের প্রারম্ভ ॥

শাঙ্কর-ভাষ্যম্। স যদশিশিষতীত্যাদির্যজ্ঞসামান্যনির্দ্দেশঃ পুরুষস্য পূর্ব্বেণৈব সম্বধ্যতে। যদশিশিষত্যশিতুমিচ্ছতি। তথা পিপাসতি পাতুমিচ্ছতি। যৎ ন রমতে ইষ্টাদ্যপ্রাপ্তিনিমিত্তং। যদেবংজাতীয়কং দুঃখমনুভবতি, তা অস্য দীক্ষাঃ দুঃখসামান্যাদ্বিধিযজ্ঞস্যেব ॥ ২৬৩ ॥ ১

আনন্দগিরিঃ। নমু পূর্ব্বেণাশীর্ব্বাদপ্রয়োগেণোদাহরণেনৈব সমনন্তরগ্রন্থস্য 'সম্বন্ধো' নোপলভ্যতে, তত্রাহ - স যদিতি। পূর্ব্বেণ তস্য যানি চতুর্বিংশতিবর্ষাণীত্যাদিনা সাদৃশ্য, নির্দ্দেশেনেত্যর্থঃ। এবংজাতীয়কমশনায়াদিকৃতমিতি যাবৎ। অশিশিষাদিষু দীক্ষাদৃষ্টৌ হেতুমাহ—দুঃখেতি ॥ ২৬৩ ॥ ১

ভাষ্যানুবাদ। পুরুষের সম্বন্ধে যে, "সঃ যৎ অশিশিষতি" ইত্যাদি যজ্ঞসাধর্ম্ম্য নির্দ্দেশ, পূর্ব্বোক্ত যজ্ঞপুরুষের সহিতই তাহার সম্বন্ধ। [ সেই পুরুষ ] যে, অশন ( ভোজন ) করিতে ইচ্ছা করে, পান করিতে ইচ্ছা করে, এবং অভিলষিত বিষয়ের অপ্রাপ্তিনিবন্ধন যে প্রীতি লাভ করে না ; অর্থাৎ এই জাতীয় যে দুঃখানুভব করে, বিধি-বিহিত যজ্ঞের ন্যায় ইহার সম্বন্ধেও এ সমুদয়ই দীক্ষাস্বরূপ ২৬৩ ॥ ১ ॥

অথ যদশ্নাতি যৎপিবতি যদ্রমতে, তদুপসদৈরেতি ॥২৬৪॥২

অথ ( উক্ত বিপর্যায়ে ) [ সঃ পুরুষঃ ] যৎ অশ্নাতি ( অন্নাদিকং ভুঙ্‌ক্তে ), যৎ পিবতি ( জলাদিকম্ ইতি শেষঃ ), যৎ রমতে ( অভীষ্টলাভনিমিত্তং প্রীতিম্ অনুভবতি ), তৎ ( অশনাদিকং ) উপসদৈঃ [ সাম্যম্ ] এতি, [ উপসদাঁ হি পয়োব্রতে সুখম্ অনুভবতি, অতঃ তৎসাদৃশ্যমস্যেতি ভাবঃ।

[ সেই পুরুষ ] যে, অন্নাদি ভোজন করে, জলাদি পান করে, এবং অভীষ্ট লাভে তৃপ্তিলাভ করে, তৎসমস্ত উপসদগণের সাদৃশ্য লাভ করে। কারণ, উপসদ্‌গণও পয়োব্রতে সুখসংভোগ করিয়া থাকেন ; অতএব, তাহাদের সহিত ইহার সাদৃশ্য ঘটিল॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ যদশ্নাতি, যৎ পিবতি, যদ্রমতে রতিঞ্চ অনুভবতি ইষ্টাদিসংযোগাৎ তদুপসদৈঃ সমানতামেতি। উপসদাঞ্চ পয়োব্রতত্বনিমিত্তং সুখমস্তি। অল্পভোজনীয়ানি চ অহান্যাসন্নানীতি প্রশ্বাসাঃ, অতোঽশনাদীনামুপসদাঞ্চ সামান্যম্॥ ২৬৪॥ ২

আনন্দগিরিঃ। দীক্ষাবচনসাদৃশ্যাৎ পুরুষস্য যজ্ঞত্বমুক্তম্, ইদানীম্ উপসদুপেতত্বসাদৃশ্যাদপি তস্য যজ্ঞত্বং বিজ্ঞেয়মিত্যাহ- অথেতি। অশনাদিষু কথমুপসদ্‌দৃষ্টিস্তত্রাহ— উপসদাঞ্চেতি। পয়োব্রতত্বং পয়োভক্ষণযুক্তত্বম্। যজ্ঞে যান্যহান্যল্পভোজনীয়ানি প্রসিদ্ধানি, তানি চোপসৎসু ক্রিয়মাণান্যাসন্নানীতি তাসু প্রশ্বাসঃ স্বাস্থ্যবিশেষঃ। অশনাদিষু চ সোঽস্তীতি প্রসিদ্ধমিতিভাবঃ। সুখনিমিত্তত্বং ক্লেশনিবৃত্তিহেতুত্বং চ সামান্যম্॥ ২৬৪॥ ২

ভাষ্যানুবাদ। আর সে যে ভোজন করে, পান করে, আর যে রমণকরে অর্থাৎ অভীষ্টাদিলাভে প্রীতি অনুভব করে, তাহাই উপসদ্‌গণের সহিত সাদৃশ্য লাভ করে। উপসদ্‌গণেরও পয়োব্রতের বিধান আছে ; সুতরাং তন্নিমিত্ত সুখভোগ রহিয়াছে ; যে সমস্ত দিনে অল্প অল্প ভোজন করিতে হয়, সেই সমস্ত দিনও উহারই সন্নিহিত ; এইজন্য অশনাদির ও উপসদ্‌গণের সাম্য॥ ২৬৪॥ ২॥

অথ যদ্ধসতি যজ্জক্ষতি যন্মৈথুনং চরতি, স্তুতশস্ত্রৈরেব তদেতি॥ ২৬৫॥ ৩

অথ যৎ হসতি, যৎ জক্ষতি ( ভক্ষয়তি ), যৎ মৈথুনং ( গ্রাম্যধর্ম্মং ) চরতি ( আচরতি ); তৎ ( হসনাদিকং ) স্তুতশস্ত্রৈঃ ( তত্তদাখ্যৈঃ সামাংশবিশেষৈঃ ) [ সাম্যম্ ] এতি।

আর সেই পুরুষ যে হাস্য করে, যে ভোজন করে, এবং গ্রাম্যধর্ম্ম

আচরণ করে, তাহা স্তুত ও শস্ত্রনামক সামাংশবিশেষের সহিতই সাম্য লাভ করে ॥

শাঙ্করভাষ্যম্। অথ যৎ হসতি, যৎ জক্ষতি ভক্ষয়তি, যৎ মৈথুনং চরতি, স্তুত-শস্ত্রৈরেব তৎসামান্যমেতি, শব্দবত্ত্বসামান্যাৎ ॥ ২৬৫ ॥ ৩

আনন্দগিরিঃ। স্তুতশস্ত্রবৈশিষ্ট্যসাম্যাদপি পুরুষস্য যজ্ঞত্বমিত্যাহ—অথ যদিতি। হাসাদিষু স্তুতশস্ত্রদৃষ্টৌ হেতুমাহ—শব্দবত্ত্বেতি ॥ ২৬৫॥৩

ভাষ্যানুবাদ। আর যে হাস্য করে, ভক্ষণ করে, এবং যে মৈথুন আচরণ করে, তাহা সামবেদীয় স্তুত ও শস্ত্রসংজ্ঞক অংশ-বিশেষের সহিত সাম্য লাভ; করে, কারণ, উভয়ের মধ্যে শব্দরূপ সাদৃশ্য রহিয়াছে ॥ ২৬৫ ॥ ৩

অথ যৎ তপো দানমার্জ্জবমহিংসা সত্যবচনমিতি, তা অস্য দক্ষিণাঃ ॥ ২৬৬ ॥ ৪

অথ যৎ তপঃ ( বিধিবোধিতকায়ক্লেশসহনং তপঃ—কৃচ্ছ্রচান্দ্রায়ণাদি ), দানম্ ( অর্জ্জিতস্যার্থস্য যথাশক্তি পাত্রসাৎকরণং ), আর্জ্জবং ( সরলতা ), অহিংসা (হিংসা—জীবোপঘাতঃ পরপীড়া চ, তৎপরিত্যাগঃ), সত্যবচনম্ ( অনৃতবর্জ্জনম—যথার্থভাষণমিতি যাবৎ ) ইতি ; তাঃ ( তপঃপ্রভৃতয়ঃ ক্রিয়াঃ ) অস্য ( পুরুষ-যজ্ঞস্য ) দক্ষিণাঃ ( পূর্ণতাসম্পাদকত্বাৎ দক্ষিণাসদৃশাঃ )।

আর যে তপস্যা, দান, সরলতা, অহিংসা ও সত্যবচন, তৎসমুদয়ই ইহার দক্ষিণাস্বরূপ ; কারণ, উভয়ই সমানভাবে ধর্ম্মপুষ্টিকর ॥

শাঙ্কর-ভাষ্যম্। অথ যৎ তপো দানমার্জ্জবমহিংসা সত্যবচনমিতি, তা অস্য দক্ষিণাঃ, ধর্ম্মপুষ্টিকরত্বসামান্যাৎ ॥ ২৬৬ ॥ ৪

আনন্দগিরিঃ। দক্ষিণাবত্ত্বসাম্যাদপি পুরুষস্য যজ্ঞত্বমবধেয়মিত্যাহ—অথেতি। তপোদানাদিষু দক্ষিণাদৃষ্টৌ হেতুমাহ—ধর্ম্মেতি ॥ ২৬৬॥৪

ভাষ্যানুবাদ। আর যে তপস্যা, দান, সরলতা, অহিংসা ও সত্যভাষণ, তৎসমুদয়ই এই পুরুষ-যজ্ঞের দক্ষিণাস্বরূপ ; কারণ, [ ইহারা উভয়েই] তুল্যপ্রকার ধর্ম্মপুষ্টিকর ॥ ২৬৬ ॥ ৪

তস্মাদাহুঃ সোষ্যত্যসোষ্টেতি, পুনরুৎপাদনমেবাস্য তন্মরণমেবাস্যাবভৃথঃ * ॥ ২৬৭ ॥ ৫

---

* "তন্মরণমেবাবভৃথঃ" ইতি বহুষু পাঠঃ।

[ পুরুষরূপযজ্ঞ-প্রসূতিং মাতরম্ অভিলক্ষ্য জনাঃ ] আহুঃ ( কথয়ন্তি )— [ ইয়ং ] সোষ্যতি ( প্রসবং করিষ্যতি ), অসোষ্ট ( প্রসূতা চ ), ইতি ( এতৎ ) এব অস্য ( পুরুষ-যজ্ঞস্য ) পুনঃ উৎপাদনম্; [ যৎ মরণং ] তৎ মরণম্ এব অস্য ( পুরুষ-যজ্ঞস্য ) অবভৃথঃ ( সমাপকত্বসাধনাৎ সমাপ্তিস্নানস্থানীয়ম্ )।

যজ্ঞরূপী পুরুষের প্রসূতি মাতাকে লক্ষ্য করিয়া লোকেরা বলিয়া থাকে যে, অমুকে প্রসব করিবে, এবং অমুকে প্রসব করিয়াছে, ইহাই তাহার উৎপাদন; আর মৃত্যুই, তাহার অবভৃথ স্নান; কারণ, উভয়ই সমাপ্তিকর॥

শাঙ্কর-ভাষ্যম্। যস্মাচ্চ যজ্ঞঃ পুরুষঃ, তস্মাৎ তং জনয়িষ্যতি মাতা যদা, তদা আহুরন্যে—সোষ্যতীতি তস্য মাতরম্; যদা চ প্রসূতা ভবতি, তদা অসোষ্ট পূর্ণিকেতি; বিধিযজ্ঞ ইব—সোষ্যতি সোমং দেবদত্তঃ, অসোষ্ট সোমং যজ্ঞদত্ত ইতি। অতঃ শব্দসামান্যাদ্বা পুরুষো যজ্ঞঃ। পুনরুৎপাদনমেবাস্য তৎ পুরুষাখ্যস্য যজ্ঞস্য, যৎ সোষ্যত্যসোষ্টেতি শব্দসম্বন্ধিত্বং বিধিযজ্ঞস্যেব। কিঞ্চ, তন্মরণমেবাস্য পুরুষযজ্ঞস্যাবভৃথঃ সমাপ্তিসামান্যাৎ॥ ২৬৭॥ ৫

আনন্দগিরিঃ। প্রকারান্তরেণ পুরুষস্য যজ্ঞত্বং সাধয়তি- যস্মাচ্চেতি। "ষূঙ প্রাণিপ্রসবে" "ষূঞ্ অভিষবে" ইতি ধাতুদ্বয়দর্শনাৎ প্রসবে কণ্ডনে চ সাধারণঃ সবনশব্দস্তত্তঃ সবনশব্দবত্ত্বে সামান্যাদ্ বা পুরুষে যজ্ঞদৃষ্টিঃ কর্ত্তব্যেত্যর্থঃ। পুরুষগতং শব্দসামান্যং বিশদয়তি—পুনরিতি। যৎ পুনরস্য পুরুষাখ্যস্য বিধিযজ্ঞস্যেব সোষ্যতীত্যাদিশব্দসম্বন্ধিত্বং, তদুৎপাদনমেব তদিতি যোজনা। অবভৃথসম্বন্ধিত্বাদপি পুরুষস্য যজ্ঞত্বমস্তীত্যাহ—কিঞ্চেতি॥ ২৬৭॥৫

ভাষ্যানুবাদ। যেহেতু পুরুষই যজ্ঞস্বরূপ সেই হেতু মাতা যখন তাহাকে উৎপাদিত করিবেন, তখন অপর লোকে তাহার মাতাকে বলিয়া থাকে—প্রসব করিবে; আবার যখন প্রসূতা হন, তখন বলিয়া থাকে—প্রসব করিয়াছেন অর্থাৎ কর্ত্তব্য সম্পূর্ণ করিয়াছেন। শাস্ত্রোক্ত যজ্ঞে যেরূপ দেবদত্ত সোম আদান করিবে, যজ্ঞদত্ত সোম আদান করিয়াছে, বলা হয়, ইহাও তদ্রূপ। এই জন্য অথবা শব্দগত সাদৃশ্য-বশতঃ পুরুষই যজ্ঞস্বরূপ। শাস্ত্রোক্ত যজ্ঞের ন্যায় এই পুরুষাখ্য যজ্ঞেরও যে, "সোষ্যতি ও অসোষ্ট" শব্দের সম্বন্ধ, তাহাই ইহার পুনরুৎপাদন। আর উভয়ের মধ্যে সমাপ্তিরূপ সাদৃশ্য থাকায়, মৃত্যুই এই পুরুষাখ্য যজ্ঞের অবভৃথস্বরূপ (১)॥ ২৬৭॥ ৫

(১) তাৎপর্য্য—শাস্ত্রোক্ত যজ্ঞে সোমরস নিঃসারণের ব্যবস্থা আছে, তাহাকে 'সোমাভিষব' বলে, আর যজ্ঞশেষে 'অবভৃথ' স্নানেরও ব্যবস্থা আছে। পুরুষরূপী যজ্ঞের উৎপত্তিই সোমাভিষবস্থানীয়, আর মৃত্যুই তাহার 'অবভৃথ'-স্থানীয়।

তদ্ধৈতদ্ঘোর আঙ্গিরসঃ কৃষ্ণায় দেবকীপুত্রায়োক্ত্বোবাচা-পিপাস এব স বভূব, সোঽন্তবেলায়ামেতৎ ত্রয়ং প্রতি-পদ্যেত—অক্ষিতমস্যচ্যুতমসি প্রাণসংশিতমসীতি। তত্রৈতে দ্বে ঋচৌ ভবতঃ॥ ২৬৮॥ ৬

ঘোরঃ নাম আঙ্গিরসঃ (অঙ্গিরসঃ অপত্যং) তৎ (পূর্ব্বোক্তং) হ (প্রসিদ্ধৌ) এতৎ (যজ্ঞদর্শনং) শিষ্যায় (শাসনযোগ্যায়) দেবকীপুত্রায় কৃষ্ণায় উক্ত্বা (উপদিশ্য) [বক্ষ্যমাণং মন্ত্রত্রয়ং] উবাচ (কথয়ামাস)। সঃ (দেবকীপুত্রঃ কৃষ্ণঃ) অপিপাসঃ (বিদ্যান্তরেভ্যঃ নিস্পৃহঃ) এব বভূব। সঃ (যথোক্তমন্ত্রবিৎ পুরুষঃ) অন্তবেলায়াং (মরণকালে) এতৎ ত্রয়ং প্রতিপদ্যেত (জপেৎ)। [কিং তৎ ত্রয়ম্? ইত্যাহ—] 'অক্ষিতম্ (অক্ষতম্) অসি' ইতি [প্রথম মন্ত্রঃ], 'অচ্যুতম (স্বরূপাৎ অপ্রচ্যুতম্) অসি' ইতি [দ্বিতীয়ঃ মন্ত্রঃ]; প্রাণসংশিতম্ (প্রাণস্য সং সম্যক্, শিতং সূক্ষ্মং তত্ত্বঞ্চ, অসি ইতি। তত্র (তস্মিন্ যথোক্তেঽর্থে) এতে (বক্ষ্যমাণে) দ্বে ঋচৌ (মন্ত্রৌ) ভবতঃ॥

ঘোরনামক আঙ্গিরস ঋষিশিষ্য দেবকীনন্দন কৃষ্ণের উদ্দেশে সেই এই যজ্ঞদর্শন উপদেশ দিয়া পরবর্ত্তী তিনটি মন্ত্রেরও উপদেশ করিয়াছিলেন। সেই দেবকীপুত্র কৃষ্ণ [উক্ত বিদ্যার উপদেশ শ্রবণ করিয়া অন্য বিদ্যা বিষয়ে] নিস্পৃহ হইয়াছিলেন। উক্তপ্রকার বিদ্যাভিজ্ঞ ব্যক্তি মৃত্যুসময়ে এই মন্ত্রত্রয় জপ করিবে, (১) 'অক্ষিত, অর্থাৎ অক্ষত আছ'; (২) 'অচ্যুত অর্থাৎ স্বীয় প্রকৃতি হইতে বিচ্যুত নহ'; (৩) 'প্রাণের অতি সূক্ষ্মাবস্থা হইতেছ'। এ বিষয়ে এইরূপ দুইটি মন্ত্র আছে॥

শাঙ্কর-ভাষ্যম্। তৎ হ এতৎ যজ্ঞদর্শনং ঘোরো নামত আঙ্গিরসো গোত্রতঃ কৃষ্ণায় দেবকীপুত্রায় শিষ্যায় উক্ত্বা উবাচ—'তদেতত্ত্রয়ম্' ইত্যাদিব্যবহিতেন সম্বন্ধঃ। স চৈতৎ দর্শনং শ্রুত্বা অপিপাস এবান্যাভ্যো বিদ্যাভ্যো বভূব। ইত্থঞ্চ বিশিষ্টেয়ং বিদ্যা, যৎ কৃষ্ণস্য দেবকীপুত্রস্য অন্যাং বিদ্যাং প্রতি তৃড়্বিচ্ছেদকরীতি পুরুষ-যজ্ঞবিদ্যাং স্তৌতি। ঘোর আঙ্গিরসঃ কৃষ্ণায়োক্ত্বেমাং বিদ্যাং কিমুবাচেতি, তদাহ—স এবং যথোক্তযজ্ঞবিৎ অন্তবেলায়াং মরণকালে এতৎ মন্ত্রত্রয়ং প্রতি-পদ্যেত জপেদিত্যর্থঃ। কিং তৎ? অক্ষিতম্ অক্ষীণম্ অক্ষতং বা অসি ইত্যেকং যজুঃ। সামর্থ্যাৎ আদিত্যস্থং প্রাণং চৈকীকৃত্যাহ। তথা তমেবাহ—

অচ্যুতং স্বরূপাদপ্রচ্যুতমসীতি দ্বিতীয়ং যজুঃ। প্রাণসংশিতং প্রাণস্য সংশিতম্ * সম্যক্ তনূকৃতঞ্চ সূক্ষ্মং তত্ত্বমসীতি তৃতীয়ং যজুঃ। তত্ৰৈতস্মিন্নর্থে বিদ্যাস্তুতিপরে দ্বে ঋচৌ মন্ত্রৌ ভবতঃ ন জপার্থে, "ত্রয়ং প্রতিপদ্যেত" ইতি ত্রিত্বসঙ্খ্যাবাধনাৎ; পঞ্চসঙ্খ্যা হি তদা স্যাৎ॥ ২৬৮॥৬

আনন্দগিরিঃ। পুরুষে যজ্ঞদৃষ্টিরুক্তা, সম্প্রতি বিশিষ্টপুরুষসম্বন্ধেন বিদ্যাং স্তোতুং বিদ্যাঙ্গং চ জপং বিধাতুমুপক্রমতে—তৎ হ এতদিতি। দেবকীপুত্রস্যৈতদ্দর্শনশ্রবণফলমাহ—স চেতি। কিমর্থেয়ং গুরুশিষ্যাখ্যায়িকেত্যাহ—ইত্থং চেতি। অক্ষিতমসীতি, কীদৃশীং দেবতাং প্রত্যুচ্যতে, তত্রাহ—সামর্থ্যাদিতি। নিকৃষ্টস্য স্তুতিসম্বন্ধাযোগাৎ পুরুষযজ্ঞে সবনদেবতান্তরানুপপত্তেশ্চ প্রাণানামেবাধিদৈবিকং রূপমাদিত্যাখ্যং জপ্যমন্ত্রার্থত্বেন সম্বধ্যত ইত্যর্থঃ। দ্বিতীয়মন্ত্রস্যার্থান্তরং বারয়তি—তথেতি। প্রথমমন্ত্রবদিত্যর্থঃ। ন চ দ্বয়োরেকার্থত্বে সত্যন্যতরস্য বৈয়র্থ্যম্, দ্বয়োরপি জপ্যত্বেনোপযুক্তত্বাদিতি দ্রষ্টব্যম্। মন্ত্রত্রয়প্রতিপাদ্যং সাবিত্রং তত্ত্বম্ ঋগ্‌ভ্যামপি প্রতিপাদিতমিতি প্রত্যয়দার্ঢ্যার্থমাহ তত্রেতি। কিমিতি বিদ্যাস্তুতিপরত্বম্ অনয়োরিষ্যতে, জপার্থত্বমেব কিং ন স্যাৎ, তত্রাহ—নেত্যাদিনা। অনয়োর্জপার্থত্বেঽপি ত্রিত্ব-সংখ্যায়াঃ সত্বান্ন সা বাধ্যেত্যাশঙ্ক্যাহ—পঞ্চেতি। অনয়োর্জপ্যত্বে পঞ্চকং প্রতিপদ্যেতেতি পঞ্চসংখ্যায়া বক্তব্যত্বাৎ ত্রিত্বং বাধিতং স্যাদিত্যর্থঃ॥ ২৬৮॥৬

ভাষ্যানুবাদ। আঙ্গিরস অর্থাৎ অঙ্গিরার সন্তান ঘোরনামক ঋষি সেই এই যজ্ঞদর্শন বা যজ্ঞবিদ্যা স্বশিষ্য দেবকীপুত্র কৃষ্ণের উদ্দেশে উপদেশ করিয়া বলিয়াছিলেন। [ এই শ্রুতিরই দূরবর্ত্তী ] "তৎ এতৎ ত্রয়ম্" এই কথার সহিত 'বলিয়াছিলেন' ক্রিয়ার সম্বন্ধ। তিনিও ( কৃষ্ণও ) উক্ত বিদ্যা শ্রবণ করিয়া অন্য বিদ্যায় নিস্পৃহ হইয়াছিলেন। এই বিদ্যা এরূপ বিশিষ্ট ( উৎকৃষ্ট ) যে, দেবকীপুত্র কৃষ্ণের সম্বন্ধেও অন্য বিদ্যার প্রতি অনুরাগ নিবৃত্ত করিয়া দিয়াছিল; এই কথা বলিয়া পুরুষ-যজ্ঞবিদ্যারই স্তুতি করিতেছেন। অঙ্গিরা-গোত্রীয় ঘোর ঋষি কৃষ্ণকে এই বিদ্যার উপদেশ করিয়া কি বলিয়াছিলেন, তাহা বলিতেছেন—উক্তপ্রকার বিদ্যাভিজ্ঞ ব্যক্তি অন্তবেলায় অর্থাৎ মরণসময়ে এই ( নিম্নলিখিত ) তিনটি মন্ত্র প্রাপ্ত হইবে, অর্থাৎ জপ করিবে। সেই তিনটি মন্ত্র কি কি ? ১।—"অক্ষিতম্ অসি" অর্থাৎ তুমি হইতেছ অক্ষিত—অক্ষীণ অর্থাৎ অক্ষত ( পরিপূর্ণ )। যোগ্যতানুসারে [ বুঝিতে হইবে যে ] এখানে আদিত্যাধিষ্ঠিত পুরুষ এবং প্রাণ—এই উভয়কে এক করিয়া ঐরূপ বলিয়াছেন।

---

* প্রাণশ্চ স সংশিতম্ ইতি বহুষু পাঠঃ।

২।—সেই তাহাকেই আবার বলিয়াছিলেন—"অচ্যুতম্ অসি" অর্থাৎ তুমি হইতেছ স্বস্বরূপ হইতে অচ্যুত (অস্খলিত); এইটি দ্বিতীয় মন্ত্র। ৩।—"প্রাণসংশিতম্ অসি," অর্থাৎ তুমি হইতেছ প্রাণের সম্যক্ সূক্ষ্ম তত্ত্ব; এইট তৃতীয় মন্ত্র। সেই এই বিষয়ে বিদ্যার প্রশংসাপর এই দুইটি মন্ত্র আছে; কিন্তু এই দুইটি জপকার্য্যে প্রযোজ্য নহে। কেননা, তাহা হইলে 'তিনটি মন্ত্র জপ করিবে শ্রুত্যুক্ত এই ত্রিত্ব সংখ্যার বাধা হইয়া পড়ে; কারণ, তাহা হইলে পঞ্চ সংখ্যা হইয়া পড়ে (২) ॥২৬৮॥৬

আদিৎ প্রত্নস্য রেতসঃ। উদ্বয়ন্তমসস্পরি জ্যোতিঃ পশ্যন্ত উত্তরং স্বঃ পশ্যন্ত উত্তরং দেবং দেবত্রা সূর্য্যমগন্ম জ্যোতিরুত্তমমিতি জ্যোতিরুত্তমমিতি ॥ ২৬৯ ॥ ৭

ইতি তৃতীয়াধ্যায়স্য সপ্তদশঃ খণ্ডঃ ॥ ৩ ॥ ১৪ ॥

['আৎ' শব্দস্য 'ৎ'কারঃ অনুবন্ধঃ (অপ্রয়োগী), 'ইৎ' শব্দশ্চ অনর্থকঃ। উৎ উপসর্গস্য চ "অগন্ম" ইতি ব্যবহিতক্রিয়য়া সম্বন্ধঃ। প্রত্নস্য (পুরাতনস্য) রেতসঃ (বীজভূতস্য কারণস্য ব্রহ্মণঃ) তমসঃ (অজ্ঞানাৎ) পরি (উপরি, অজ্ঞানাতীতং) উত্তরং (উৎকৃষ্টতরং) জ্যোতিঃ (প্রকাশং) পশ্যন্তঃ (সাক্ষাৎ কুর্ব্বন্তঃ), [তথা] স্বঃ (স্বীয়ং স্বহৃদয়স্থং) উত্তরং (উর্দ্ধতরং) [জ্যোতিঃ] পশ্যন্তঃ বয়ং, দেবং (প্রকাশমানং) দেবত্রা (দেবায়ত্তং) সূর্য্যম্ (রশ্মীনাং

* (২) তাৎপর্য্য—এই শ্রুতিতে যে দেবকীপুত্র কৃষ্ণের নামোল্লেখ দৃষ্ট হইতেছে, ইহা হইতে কেহ মনে করিবেন না যে, এই উপনিষৎটি দ্বাপরযুগের শেষে সম্ভূত বসুদেবাত্মজ শ্রীকৃষ্ণের আবির্ভাবের পরে বিরচিত হইয়াছে। কারণ, শ্রুতি অনাদি পদার্থ, তাহার সম্বন্ধে কালবিশেষ নির্দ্দেশ করা সম্ভবপর হয় না; তবে এইরূপ নামোল্লেখের উপপত্তি তিন প্রকারে হইতে পারে। (১) শ্রুতি যেরূপ অনাদি, সৃষ্টিপ্রবাহও তদ্রূপ অনাদি; বীজ ও বৃক্ষের ন্যায় ইহাদেরও পৌর্ব্বাপর্য্য-বিচার চলিতে পারে না। (২) বর্ত্তমান সময়ে যেমন রামায়ণ মহাভারতাদি গ্রন্থ পাঠ করিয়া তদুল্লিখিত রাম যুধিষ্ঠিরাদি নাম দৃষ্টে স্বীয় পুত্রাদিরও রাম যুধিষ্ঠিরাদি নামকরণ করা হইয়া থাকে, এবং ইদানীন্তন সেই সমস্ত লোকদিগের মধ্যেও কোন কোন লোকের ঘটনাবলী ঐতিহাসিক ঘটনাবলীর অনুরূপ হইয়া থাকে; তেমনি শ্রুতিতে দেবকীপুত্র কৃষ্ণের নাম অবগত হইয়াই পশ্চাত্তন দেবকীপুত্রেরও 'কৃষ্ণ' নাম রাখা হইয়াছিল; হয়ত শ্রৌত কৃষ্ণের ঘটনার সঙ্গে তাঁহারও ঘটনাবলীর অনেক সৌসাদৃশ্য ঘটিয়াছিল। (৩) যথার্থভাষিণী শ্রুতি ভবিষ্যৎ বিষয়কেও ভূতবৎ বর্ণনা করিয়া থাকেন; সুতরাং উপনিষদেও ভবিষ্যৎ শ্রীকৃষ্ণের উল্লেখ থাকা অনুচিত নহে।

জগতশ্চ প্রেরকং) উত্তমং জ্যোতিঃ উদগন্ম (উদ্গতাঃ প্রাপ্তা ইত্যর্থঃ)। [ইদমেব তৎ ঋগ্‌দ্বয়েন মন্ত্রত্রয়েণ চ প্রকাশিতং জ্যোতিরিতি ভাবঃ] পুরুষ-যজ্ঞকল্পনসমাপ্ত্যর্থঃ দ্বিরভ্যাসঃ ॥

শ্রুত্যুক্ত 'আৎ' শব্দের 'ৎ'কার উচ্চারণার্থ, 'ইৎ' শব্দটি নিরর্থক; আর 'উৎ' উপসর্গটির "অগন্ম" ক্রিয়ার সহিত সম্বন্ধ।

চিরন্তন জগদ্বীজের অজ্ঞানাতীত, উৎকৃষ্টতর জ্যোতিঃ দর্শন করত এবং স্বহৃদয়স্থ সেই উত্তম জ্যোতিঃ দর্শন করত রশ্মিমণ্ডল ও সর্ব্ব জগৎপ্রেরক দেবানুগত উৎকৃষ্টতম জ্যোতিঃ প্রাপ্ত হইয়াছি। পুরুষ-যজ্ঞবিদ্যাসমাপিজ্ঞাপনার্থ "জ্যোতিরুত্তমম্" কথার দ্বিরুক্তি হইয়াছে ॥

শাঙ্কর-ভাষ্যম্। 'আৎ' 'ইৎ' ইত্যত্র আকারস্তানুবন্ধঃ, তকারোঽনর্থকঃ, ইচ্ছব্দশ্চ। প্রত্নস্য চিরন্তনস্য পুরাণস্যেত্যর্থঃ। রেতসঃ কারণস্য বীজভূতস্য জগতঃ, সদাখ্যস্য জ্যোতিঃ প্রকাশং পশ্যন্তি। আশব্দ উৎসৃষ্টানুবন্ধঃ পশ্যন্তীত্যনেন সম্বধ্যতে। কিং তৎ জ্যোতিঃ পশ্যন্তি? বাসরম্ অহরহরিব তৎ সর্ব্বতো ব্যাপ্তং ব্রহ্মণো জ্যোতিঃ। নিবৃত্তচক্ষুষো ব্রহ্মবিদো ব্রহ্মচর্য্যাদিনিবৃত্তিসাধনৈঃ শুদ্ধান্তঃকরণা আ সমন্ততো জ্যোতিঃ পশ্যন্তীত্যর্থঃ। পরঃ পরমিতি লিঙ্গব্যত্যয়েন, জ্যোতিষ্পরত্বাৎ। যৎ ইধ্যতে দীপ্যতে দিবি দ্যোতনবতি পরস্মিন্ ব্রহ্মণি বর্ত্তমানম্; যেন জ্যোতিষেদ্ধঃ সবিতা তপতি, চন্দ্রমা ভাতি, বিদ্যুদ্ বিদ্যোততে, গ্রহতারাগণা বিভাসন্তে।

কিঞ্চ, অন্যো মন্ত্রদৃগ্ আহ যথোক্তং জ্যোতিঃ পশ্যন্—উদ্বয়ং তমসো অজ্ঞানলক্ষণাৎ পরি পরস্তাদিতি শেষঃ। তমসো বা অপনেতৃ যৎ জ্যোতিঃ উত্তরম্ আদিত্যস্থং পরিপশ্যন্তো বয়ম্ উদগন্মেতি ব্যবহিতেন সম্বন্ধঃ। তৎ জ্যোতিঃ স্বঃ স্বমাত্মীয়ম্ অস্মদ্ধৃদি স্থিতম্ আদিত্যস্থঞ্চ তদেকং জ্যোতিঃ। যৎ উত্তরম্ উৎকৃষ্টতরম্ ঊর্দ্ধতরং বা অপরং জ্যোতিরপেক্ষ্য, পশ্যন্ত উদগন্ম বয়ম্। কমুদগন্ম ইত্যাহ—দেবং দ্যোতনবন্তং দেবত্রা দেবেষু সর্ব্বেষু সূর্য্যং রসানাং রশ্মীনাং প্রাণানাঞ্চ জগত ঈরণাৎ সূর্য্যঃ, তম্ উদগন্ম গতবন্তঃ, জ্যোতিরুত্তমং সর্ব্বজ্যোতির্ভ্য উৎকৃষ্টতমম্; অহো প্রাপ্তা বয়মিত্যর্থঃ। ইদং তৎ জ্যোতিঃ, যদ্ ঋগ্‌ভ্যাং স্তুতম্, যদ্ যজুস্ত্রয়েণ প্রকাশিতম্। দ্বিরভ্যাসো যজ্ঞকল্পনাপরিসমাপ্ত্যর্থঃ ॥ ২৬৯ ॥ ৭

ইতি তৃতীয়াধ্যায়স্য সপ্তদশখণ্ডভাষ্যম্ ॥ ৩॥১৭

আনন্দগিরিঃ। "আদিৎপ্রত্নস্য রেতসো জ্যোতিঃ পশ্যন্তি বাসরম্। পরো যদিধ্যতে দিবি". ইতি মন্ত্রস্য প্রতীকগ্রহণমাদিৎ প্রত্নস্য রেতস ইতি, তৎপদচ্ছেদপূর্ব্বকং ব্যাচষ্টে—আদিত্যাদিনা। ইচ্ছব্দশ্চানর্থক ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। কিং তৎকারণমিত্যপেক্ষায়াং সদেব সোম্যেদমিত্যাদিশ্রুতিসিদ্ধং ব্রহ্মেত্যাহ—সদাখ্যস্যেতি। আনন্দং ব্রহ্মণো বিদ্বানিতিবৎ প্রত্নস্য জ্যোতিরিতি সম্বন্ধো দ্রষ্টব্যঃ। উৎসৃষ্টানুবন্ধো ধ্বস্ততকারঃ স ইতি যাবৎ। ননু ব্রহ্ম স্বরূপভূতমেতজ্জ্যোতিসৈব সর্ব্বে পশ্যন্তো দৃশ্যন্তে, তত্রাহ—নিবৃত্তচক্ষুষ ইতি। নিবৃত্তানি বিমুখীকৃতানি বিষয়েভ্যঃ চক্ষূংষি করণানি যেষাং তে তথা। অতএব ব্রহ্মবিদঃ, "কশ্চিদ্ধীরঃ প্রত্যগাত্মানমৈক্ষদাবৃত্তচক্ষুরমৃতত্বমিচ্ছন্" ইতি শ্রুত্যন্তরম্। তত্রৈবোপায়ান্তরং সূচয়তি—ব্রহ্মচর্য্যাদীতি।

"স্মরণং কীর্ত্তনং কেলিঃ প্রেক্ষণং গুহ্যভাষণম্।
সঙ্কল্পোঽধ্যবসায়শ্চ ক্রিয়ানির্ব্বৃত্তিরেব চ॥
এতন্মৈথুনমষ্টাঙ্গং প্রবদন্তি মনীষিণঃ।
বিপরীতং ব্রহ্মচর্য্যমেতদেবাষ্টলক্ষণম্॥"

[ইত্যুক্তং] ব্রহ্মচর্য্যম্। আদিপদেনাহিংসাস্তেয়াদয়ো গৃহ্যন্তে। এতৈর্নিবৃত্তিপ্রধানৈঃ সাধনৈঃ শুদ্ধমুদ্দীপিতমন্তঃকরণং যেষাং, তে তথা। ব্যত্যয়ে হেতুমাহ—জ্যোতিষ্পরত্বাদিতি। যৎ স্বমহিমপ্রতিষ্ঠিতং দীপ্যতে, তৎপরং জ্যোতিরিতি সম্বন্ধঃ। দীপ্যমানত্বং বিবৃণোতি—যেনেতি।

মন্ত্রান্তরমবতারয়তি—কিং চেতি। ইতশ্চ বিদ্যাস্তুত্যর্থেতি যাবৎ। কিমাহেত্যপেক্ষায়াং দ্বিতীয়ং মন্ত্রমাদত্তে—উদ্বয়মিতি। তং ব্যাকরোতি—তমস ইত্যাদিনা। তস্যৈব জ্যোতিষঃ প্রমাণে জ্যোতির্নান্যদস্তীত্যর্থঃ। দেবত্বেন প্রত্যাগাত্মত্বমাহ—স্বরিতি। তয়োরেকত্বং স যশ্চায়মিত্যাদিষু শ্রুত্যন্তরসিদ্ধং দর্শয়তি—আদিত্যস্থমিতি। তৎপদার্থং ত্বং পদার্থং চোক্ত্বা তয়োরৈক্যমুক্তমিদানীমেকীভূতং জ্যোতির্বিশিনষ্টি—যদুত্তরমিতি। একত্বধীফলং কথয়তি—পশ্যন্ত ইতি। ফলমেব প্রশ্নপূর্ব্বকং বিবৃণোতি—কমিত্যাদিনা। ফলবিষয়ং স্বানুভবং দর্শয়তি—অহো ইতি; মন্ত্রাণাং মন্ত্রয়োরেকবাক্যত্বমুপসংহরতি—ইদং তদিতি॥ ২৬॥৭॥

ইতি তৃতীয়াধ্যায়স্য সপ্তদশঃ খণ্ডঃ॥১৭॥

ভাষ্যানুবাদ। 'আৎ' 'ইৎ' এই স্থানে 'ৎ'কারটি অনুবন্ধ, (৩) আর 'ইৎ' শব্দটির কোনই অর্থ নাই। প্রত্ন অর্থ—চিরকালীন অর্থাৎ পুরাতন। 'রেতস্' অর্থ—কারণ, জগতের বীজস্বরূপ সৎ-পদার্থ। সেই প্রত্ন জগদ্বীজভূত সৎপদার্থের জ্যোতিকে—প্রকাশকে দর্শন করেন। তকার-রহিত 'আ' (আৎ) পদটির "পশ্যন্তি" ক্রিয়ার সহিত সম্বন্ধ। কিরূপ জ্যোতি-দর্শন করিয়াছিলেন? বাসর, অর্থাৎ বাসরের ন্যায় সর্ব্বব্যাপী ব্রহ্মজ্যোতিঃ, ব্রহ্মচর্য্যাদি-সাধন-সাহায্যে যাহাদের জ্ঞানচক্ষুঃ প্রত্যাবৃত্ত হইয়াছে, সেই শুদ্ধচিত্ত ব্রহ্মবিদ্‌গণ

(৩) তাৎপর্য্য—যাহা কেবল উচ্চারণকালে থাকে, অর্থ করিবার সময় অনাবশ্যক হয়, তাহাকে অনুবন্ধ বলে।

সর্ব্বত্র সেই জ্যোতিঃ দর্শন করেন। যাহা প্রকাশমান পরব্রহ্মে বর্ত্তমান থাকিয়া দীপ্তি পাইতেছে, যে জ্যোতিঃ দ্বারা উদ্দীপিত হইয়া সূর্য্য তাপ দিতেছেন, চন্দ্র প্রকাশ পাইতেছেন, বিদ্যুৎ প্রস্ফুরিত হইতেছে, এবং গ্রহ ও তারাগণ প্রতিভাত হইতেছে।

অপিচ, অপর মন্ত্রদর্শী উক্তপ্রকার জ্যোতিঃ দর্শন করত বলিতে-ছেন—অজ্ঞানরূপ তমের ( অন্ধকারের ) পরবর্ত্তী ( অতীত ) অথবা অজ্ঞানান্ধকারের অপনেতা উত্তর অর্থাৎ আদিত্যস্থ যে উৎকৃষ্ট জ্যোতিঃ দর্শন করত আমরা—"উদগন্ম" ( উদ্গত হইয়াছি ), এই ব্যবহিত ক্রিয়াপদের সহিত সম্বন্ধ। সেই জ্যোতিঃ স্ব—স্বকীয়, অর্থাৎ আমাদের হৃদয়স্থ জ্যোতিঃ ও আদিত্যস্থ জ্যোতিঃ, উভয়ই এক। যাহা পরজ্যোতিঃ ( ব্রহ্মজ্যোতিঃ ) অপেক্ষা উত্তর উৎকৃষ্টতর, অর্থাৎ অপেক্ষাকৃত ঊর্দ্ধবর্ত্তী ; [ সেই জ্যোতিঃ ] দর্শন করত আমরা উদ্গত ( উন্নত ) হইয়াছি। কিরূপে উদ্গত হইয়াছি, তাহা বলিতেছেন —দেবপ্রকাশসম্পন্ন সমস্ত দেবগণের মধ্যে ( অবস্থিত ), বসুসমূহ ( ক্রিয়াফল ), রশ্মিমণ্ডল ও প্রাণসমূহাত্মক জগতের প্রেরণ করেন বলিয়া যিনি 'সূর্য্য'-পদবাচ্য ; বড়ই আহ্লাদের বিষয় যে, সর্ব্বজ্যোতিঃ অপেক্ষা উৎকৃষ্টতম সেই জ্যোতিঃ আমরা প্রাপ্ত হইয়াছি। ইহাই সেই দুইটি ঋকে স্তুত ( প্রশংসিত ) ও তিনটি যজুঃ ( মন্ত্র ) দ্বারা প্রকাশিত জ্যোতিঃ। যজ্ঞকল্পনাসমাপ্তি-জ্ঞাপনার্থ "জ্যোতিরুত্তমম্" কথার দ্বিরুক্তি করা হইয়াছে ॥ ২৩৯ ॥ ৭

ইতি তৃতীয়াধ্যায়ের সপ্তদশখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৩ ॥১৭ ॥

---

তৃতীয়াঽধ্যায়ে—

## অষ্টাদশঃ খণ্ডঃ।

মনো ব্রহ্মেত্যুপাসীতেত্যধ্যাত্মম্; অথাধিদৈবতমাকাশো ব্রহ্মেতি, উভয়মাদিষ্টং ভবত্যধ্যাত্মং চাধিদৈবতং চ ॥২৩০॥ ১

[ অথ অধ্যাত্মাধিদৈবতভেদেন মন আকাশয়োঃ ব্রহ্মদৃষ্টিবিধানার্থম্ উপক্রমতে —"মনোব্রহ্মেতি" ইত্যাদি।] মনঃ ( মনুতে অনেন ইতি মনঃ—অন্তঃকরণম্ ) তৎ 'ব্রহ্ম' ইতি উপাসীত ( মনসি ব্রহ্মদৃষ্টিঃ কর্ত্তব্যা ইত্যর্থঃ )। ইতি ( এতৎ উপাসনম্ ) অধ্যাত্মম্ ( আত্মানং মনঃ অধিকৃত্য প্রবৃত্তমিত্যর্থঃ )। অথ ( অনন্তরম্ ) অধিদৈবতম্ ( দেবতাবিষয়কম্ উপাসনম্ ) [ উচ্যতে ইতি শেষঃ ]। 'আকাশঃ ব্রহ্ম' ইতি [ উপাসীত ইতি শেষঃ ]। ( আকাশে ব্রহ্মদৃষ্টিঃ কর্ত্তব্যে-ত্যর্থঃ )। ইতি ( ইত্থম্ ) উভয়ং (দ্বিপ্রকারম্) [ উপাসনম্ ] আদিষ্টং ( উপদিষ্টম্ ) ভবতি—অধ্যাত্মং চ, অধিদৈবতং চ। [তত্র] মনসি ব্রহ্মদর্শনম্ অধ্যাত্মম্, আকাশে চ ব্রহ্মদর্শনং অধিদৈবতমিতি ভাবঃ )॥

এখন মন ও আকাশে ব্রহ্মদৃষ্টির উপদেশ করা হইতেছে—'মনই ব্রহ্ম' ইত্যাকার উপাসনা করিবে, ইহা অধ্যাত্ম উপাসনা। অনন্তর অধিদৈবত উপাসনা কথিত হইতেছে—'আকাশই ব্রহ্ম' ইত্যাকার [ উপাসনা করিবে ]। অধ্যাত্ম ও অধিদৈবত, এই দুইপ্রকার [ উপাসনা ] উপদিষ্ট হইতেছে॥

**শাঙ্করভাষ্যম্।** মনোময় ঈশ্বর উক্তঃ, আকাশাত্মেতি চ ব্রহ্মণো গুণৈক-দেশত্বেন। অথেদানীং মন-আকাশয়োঃ সমস্তব্রহ্মদৃষ্টিবিধানার্থ আরম্ভঃ— "মনো ব্রহ্ম" ইত্যাদি। মনঃ মনুতে অনেনেতি অন্তঃকরণম্, 'তৎ ব্রহ্ম পরম্' ইত্যুপাসীত ইতি, এতদাত্মবিষয়ং দর্শনম্—অধ্যাত্মম্। অথ অধিদৈবতং—দেবতাবিষয়মিদং বক্ষ্যামঃ—আকাশো ব্রহ্মেত্যুপাসীত ইতি। এবমুভয়ম্ অধ্যাত্মম্ অধিদৈবতঞ্চোভয়ং ব্রহ্মদৃষ্টিবিষয়মাদিষ্টমুপদিষ্টং ভবতি। আকাশ-মনসোঃ সূক্ষ্মত্বাৎ, মনসা উপলভ্যত্বাচ্চ ব্রহ্মণো যোগ্যং মনো ব্রহ্মদৃষ্টেঃ; আকাশশ্চ সর্ব্বগতত্বাৎ সূক্ষ্মত্বাদুপাধিহীনত্বাচ্চ॥ ২৩০॥ ১

আনন্দগিরিঃ। ননু যজ্ঞবিজ্ঞানেন বক্ষ্যমাণবিজ্ঞানস্য ন সঙ্গতিরস্তীতি কথং পৌর্ব্বাপর্য্যমিত্যাশঙ্ক্যানন্তরখণ্ডস্য ব্যবহিতেন সম্বন্ধমাহ—মনোময় ইতি। ইতি চেশ্বর উক্ত ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। তত্র ব্রহ্মণো গুণয়োরেকদেশত্বেন মন আকাশশ্চোক্ত ইত্যাহ—ব্রহ্মণ ইতি। যথোক্তগুণকব্রহ্মদৃষ্ট্যা সমর্থস্য তয়োরেব সম্পূর্ণব্রহ্মদৃষ্টিকথনার্থমুত্তরগ্রন্থমবতারয়তি—অথেতি। এবমুভয়মুপদিষ্টং ভবতীতি সম্বন্ধঃ। তদেবোভয়ং বিভজতে—অধ্যাত্মমিতি। কথং মনোদৃষ্টিবিষয়ত্বেনাধ্যাত্মং মনো ব্রহ্মেত্যুপাসনং বিধিৎস্যতে, তত্রাহ—মনস্তেতি। তথাপি কথং ব্রহ্মদৃষ্টেরাকাশং বিষয়ো ভবতি ন হি তেনোপলভ্যতে ব্রহ্মেত্যাশঙ্ক্যাহ—আকাশশ্চেতি। ব্রহ্মদৃষ্টেযোগ্যমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ ॥ ২৩০ ॥ ১

ভাষ্যানুবাদ। পূর্ব্বে ঈশ্বর মনোময় বলিয়া উক্ত হইয়াছেন, এবং ব্রহ্মের যাবতীয় গুণের মধ্যে একাংশমাত্র-সূক্ষ্মতারূপ অবলম্বনে 'আকাশাত্মা' বলিয়াও উক্ত হইয়াছেন। অতঃপর এখন মন ও আকাশে সম্পূর্ণভাবে ব্রহ্মদৃষ্টিবিধানার্থ "মনো ব্রহ্ম" ইত্যাদি গ্রন্থের আরম্ভ হইতেছে। মন অর্থ যাহা দ্বারা মনন (চিন্তা) করা যায়, সেই অন্তঃকরণ; 'তাহাই পরব্রহ্মস্বরূপ' ইত্যাকার উপাসনা করিবে; ইহা অধ্যাত্ম, অর্থাৎ আত্মবিষয়ক দর্শন। অনন্তর অধিদৈবত, অর্থাৎ দেবতাবিষয়ক এই উপাসনা বলিব 'আকাশই ব্রহ্মস্বরূপ' ইত্যাকারে উপাসনা করিবে। এই প্রকারে উভয় অর্থাৎ অধ্যাত্ম ও অধিদৈবতভেদে দ্বিপ্রকার ব্রহ্মদৃষ্টিবিষয়ক উপাসনা উপদিষ্ট হইতেছে। আকাশ ও মনের মধ্যে মন অতি সূক্ষ্ম এবং মনের দ্বারা ব্রহ্মের উপলব্ধি হয় বলিয়াও মনই ব্রহ্মদৃষ্টির উপযুক্ত স্থান; আর আকাশও অতি সূক্ষ্ম, সর্ব্বব্যাপী ও নিরুপাধি বলিয়া ব্রহ্মদৃষ্টির উপযুক্ত স্থান ॥ ২৩০ ॥ ১

তদেতচ্চতুষ্পাদ্ ব্রহ্ম—বাক্ পাদঃ প্রাণঃ পাদঃ চক্ষুঃ পাদঃ শ্রোত্রং পাদ ইত্যধ্যাত্মম্, অথাধিদৈবতম্—অগ্নিঃ পাদো বায়ুঃ পাদ আদিত্যঃ পাদো দিশঃ পাদ ইতি, উভয়মেবাদিষ্টং ভবত্যধ্যাত্মং চৈবাধিদৈবতং চ ॥ ২৩১ ॥ ২

তৎ (উক্তং) এতৎ (মনোনামকং ব্রহ্ম) চতুষ্পাৎ (চত্বারঃ পাদাঃ—অংশা অস্য ইতি চতুষ্পাৎ) [চতুষ্পাত্ত্বমেব প্রপঞ্চয়তি—] বাক্ (বাগিন্দ্রিয়ং) পাদঃ (একঃ অংশঃ), প্রাণঃ (পঞ্চবৃত্ত্যাত্মকঃ) পাদঃ (দ্বিতীয়ঃ অংশঃ), চক্ষুঃ

পাদঃ ( তৃতীয়ঃ অংশঃ ), শ্রোত্রং ( শ্রবণেন্দ্রিয়ং ) পাদঃ ( চতুর্থঃ ভাগঃ ), ইতি ( এতাবৎ ) অধ্যাত্মম্ [ উপাসনম্ ]। অথ ( অনন্তরং ) অধ্যাত্মম্ ( উপাসনম্ ) [ উচ্যতে— ] অগ্নিঃ পাদঃ, বায়ুঃ পাদঃ, আদিত্যঃ পাদঃ, দিশঃ পাদঃ, ইতি। অধ্যাত্মম্ অধিদৈবতং চ এব উভয়ম্ এব [ উপাসনম্ ] উপদিষ্টং ভবতি।

এখন অধ্যাত্ম ও অধিদৈবত-ভেদে পাদবিভাগ কথিত হইতেছে—সেই এই মনোনামক ব্রহ্ম চতুষ্পাদ—বাগিন্দ্রিয় এক পাদ, প্রাণ অপর পাদ, চক্ষুঃ তৃতীয় পাদ, এবং শ্রবণেন্দ্রিয় চতুর্থ পাদ,—ইহা হইতেছে অধ্যাত্ম ; অনন্তর, অধিদৈবত [ পাদবিভাগ কথিত হইতেছে— ] অগ্নি এক পাদ, বায়ু দ্বিতীয় পাদ, আদিত্য তৃতীয় পাদ, দিক্‌সমূহই চতুর্থ পাদ। অধ্যাত্ম ও অধিদৈবত-ভেদে এই দুই প্রকারই উপাসনা উপদিষ্ট হইল॥

**শাঙ্করভাষ্যম্।** তদেতৎ মন আখ্যাং চতুষ্পাদ্ ব্রহ্ম চত্বারঃ পাদা অস্যেতি। কথং চতুষ্পাত্ত্বং মনসো ব্রহ্মণঃ? ইত্যাহ—বাক্ প্রাণশ্চক্ষুঃ শ্রোত্রমিত্যেতে পাদা ইত্যধ্যাত্মম্। অথ অধিদৈবতম্—আকাশস্য ব্রহ্মণঃ অগ্নির্ব্বায়ুরাদিত্যো দিশ ইত্যেতে। এবমুভয়মেব চতুষ্পাদ্ ব্রহ্মাদিষ্টং ভবতি—অধ্যাত্মঞ্চৈবাধিদৈবতঞ্চ। তত্র মনসো বাগেব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদ ইতরপাদত্রয়াপেক্ষয়া। বাচা হি পাদেনেব গবাদিবৎ বক্তব্যবিষয়ং প্রতি তিষ্ঠতি ; অতো মনসঃ পাদ ইব বাক্। তথা প্রাণো ঘ্রাণঃ পাদঃ, তেনাপি গন্ধবিষয়ং প্রতি চ ক্রামতি। তথা চক্ষুঃ পাদঃ শ্রোত্রং পাদ ইত্যেবমধ্যাত্মং চতুষ্পাত্ত্বং মনসো ব্রহ্মণঃ। তথা অধিদৈবতম্ অগ্নিবায়্বাদিত্যদিশ আকাশস্য ব্রহ্মণ উদর ইব গোঃ পাদাবিব লগ্না উপলভ্যন্তে ; তেন তস্যাকাশস্যাগ্ন্যাদয়ঃ পাদা উচ্যন্তে। এবম্ উভয়ম্ অধ্যাত্মঞ্চৈবাধিদৈবতং চ চতুষ্পাৎ আদিষ্টং ভবতি ॥ ২৩১ ॥ ২

আনন্দগিরিঃ। অধ্যাত্মমধিদৈবতং চ বিহিতস্যোপাসনস্যাঙ্গানুচিন্তনং দর্শয়তি—তদেতদিতি। মনসশ্চতুষ্পাত্ত্বং প্রশ্নপূর্ব্বকং ব্যুৎপাদয়তি—কথমিত্যাদিনা। আধিদৈবিকস্যাকাশস্য চতুষ্পাত্ত্বং প্রকটয়তি—অথেত্যাদিনা। মনআকাশয়োরুক্তং চতুষ্পাত্ত্বং নিগময়তি—এবমিতি ॥ ২৩১ ॥ ২

ভাষ্যানুবাদ। সেই এই মনোনামক ব্রহ্ম চতুষ্পাদযুক্ত, অর্থাৎ ইহার চারিটি পাদ বা অংশ আছে। মনোব্রহ্মের চতুষ্পাদত্ব হয় কিরূপে? এই আশঙ্কায় কহিতেছেন—বাগিন্দ্রিয়, প্রাণ, চক্ষু ও শ্রবণেন্দ্রিয়, ইহারাই তাঁহার চারিটি পাদ, ইহা অধ্যাত্ম ( দেহগত পদার্থাবলম্বনে কল্পিত )। অনন্তর, অধিদৈবত পাদ কথিত হইতেছে—

অগ্নি, বায়ু, আদিত্য ও দিক্‌সমূহই আকাশব্রহ্মের পাদ। এই প্রকারে অধ্যাত্ম ও অধিদৈবত ভেদে দুইপ্রকারই চতুষ্পাদ ব্রহ্ম উপদিষ্ট হইল। তন্মধ্যে, বাগিন্দ্রিয়ই মনোনামক—অপর পাদত্রয় অপেক্ষা বাগিন্দ্রিয়ই মনোনামক ব্রহ্মের চতুর্থ পাদ। কেননা, গবাদি পশু যেরূপ পাদের সাহায্যে [গন্তব্য বিষয়ে গমন করে] তদ্রূপ লোকে বাক্যের সাহায্যেই বক্তব্য বিষয়ের প্রতি অবস্থান করে, এই কারণেই বাগিন্দ্রিয় মনের পাদতুল্য। সেই প্রাণ অর্থাৎ ঘ্রাণেন্দ্রিয়ও একটি পাদ; কেননা, তাহা দ্বারাই গন্ধের প্রতি ধাবিত হইয়া থাকে। সেইরূপ চক্ষুও একটি পাদ, শ্রোত্রও আর একটি পাদ, এইরূপে মনোব্রহ্মের অধ্যাত্ম চতুষ্পাদত্ব [সিদ্ধ হয়]। সেইরূপ, গোর উদরে যেরূপ পাদসমূহ সংলগ্ন থাকে, তদ্রূপ অগ্নি, বায়ু, আদিত্য ও দিক্‌সমূহরূপ পাদের ন্যায় আকাশব্রহ্মে সংলগ্ন দেখা যায়। এই কারণেই অগ্নি প্রভৃতি দেবতাগণ সেই আকাশব্রহ্মের পাদসমূহ বলিয়া কথিত হয়। এই প্রকারে অধ্যাত্ম ও অধিদৈবত, এই উভয়প্রকার চতুষ্পাদ ব্রহ্ম উপদিষ্ট হইয়া থাকেন ॥ ২৩১ ॥ ২

বাগেব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ; সোঽগ্নিনা জ্যোতিষা ভাতি চ তপতি চ। ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন য এবং বেদ ॥ ২৩২ ॥ ৩

[তত্র আধ্যাত্মিকেষু পাদেষু মধ্যে] বাক্ এব [মনোময়স্য] ব্রহ্মণঃ চতুর্থঃ পাদঃ; সঃ (বাক্‌পাদঃ) অগ্নিনা (তদধিষ্ঠাত্রা) জ্যোতিষা ভাতি দীপ্যতে চ, তপতি (উত্তাপং করোতি) চ। যঃ এবং (যথোক্তপ্রকারং) বেদ, সঃ (বিদ্বান্) কীর্ত্ত্যা (লোকপ্রতিষ্ঠয়া), যশসা, ব্রহ্মবর্চ্চসেন (অধ্যয়নাদিজনিতেন তেজসা) ভাতি চ, তপতি চ।

আধ্যাত্মিক পাদচতুষ্টয়ের মধ্যে বাক্‌ই মনোময় ব্রহ্মের চতুর্থ পাদ; তাহা অগ্নিজ্যোতি দ্বারা দীপ্তিপ্রাপ্ত হয়, এবং সংতাপ প্রদান করে। যিনি এইপ্রকার জানেন, তিনি নিজেও যশ (লোকপ্রতিষ্ঠা) ও তপস্বাধ্যয়নাদিজনিত তেজঃ দ্বারা দীপ্তি প্রাপ্ত হন, এবং তাপ প্রদান করেন ॥

**শাঙ্করভাষ্যম্।** তত্র বাগেব মনসো ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ। সোঽগ্নিনা অধিদৈবতেন জ্যোতিষা ভাতি চ দীপ্যতে তপতি চ সন্তাপঞ্চৌষ্ণ্যং করোতি। অথবা তৈলঘৃতাদ্যাগ্নেয়াশনেন ইদ্ধা বাগ্ ভাতি চ তপতি চ বদনায়োৎসাহবতী স্যাদিত্যর্থঃ। বিদ্বৎফলং—ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন, য এবং যথোক্তং বেদ ॥ ২৩২ ॥ ৩

**আনন্দগিরিঃ।** আধ্যাত্মিকান্ পাদান্ প্রপঞ্চয়তি—তত্রেতি। পাদত্বং বাচো ব্যুৎপাদয়তি—বাচা হীতি। যথা গবাদি গন্তব্যং পাদেনৈব প্রাপ্নোতি, দেবদত্তোঽপি বাচৈব পাদেন বক্তব্যং বিষয়ং প্রতিলভতে। তেন তস্যা যুক্তং পাদত্বমিত্যর্থঃ। প্রাণস্য বাচ ইব পাদত্বং দর্শয়তি—তেনাপীতি। আধিদৈবিকান্ পাদান্ বিবৃণোতি—অথেতি। যথা গোরুদরে পাদা লগ্না লক্ষ্যন্তে, তথাকাশস্যোদর ইবাগ্ন্যাদয়ো লগ্না দৃশ্যন্তে। তস্মাৎ তস্য তে পাদা ইব ভবন্তীত্যর্থঃ। দ্বিবিধপাদবিবরণমুপসংহরতি—এবমিতি। সম্প্রতি আধ্যাত্মিকপাদানামাধিদৈবিকপাদৈরধিষ্ঠেয়তয়া সম্বন্ধোঽনুচিন্তনীয় ইতি দর্শয়িতুমুপক্রমতে—তত্রেতি। সোঽগ্নিনেত্যাদেরর্থান্তরমাহ—অথবেতি। কীর্ত্তিযশসোঃ প্রত্যক্ষত্বপরোক্ষত্বাভ্যাং ভেদঃ ॥ ২৩২ ॥ ৩

**ভাষ্যানুবাদ।** তন্মধ্যে বাক্ই মনোময় ব্রহ্মের চতুর্থ পাদ; তাহা নিজের অধিষ্ঠাতৃদেবতা অগ্নিজ্যোতিঃ দ্বারা দীপ্তি পায় অর্থাৎ সন্তাপ,—উষ্ণতা জন্মায়। অথবা তৈল-ঘৃত প্রভৃতি তেজঃপ্রধান বস্তু ভোজন দ্বারা বাক্ উদ্দীপ্ত হইয়া বাক্যোচ্চারণে উৎসাহসম্পন্ন হইয়া থাকে। বিদ্বানের ফল—যিনি যথোক্তপ্রকার বিষয় অবগত হন, সেই বিদ্বান্ কীর্ত্তি লোকপ্রতিষ্ঠা, যশঃ (দানাদিজনিত প্রশস্তি) এবং তপস্যা ও অধ্যয়নাদিজনিত তেজঃ দ্বারা দীপ্তি পান, এবং তাপ দেন ॥ ২৩২ ॥ ৩

প্রাণ এব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ, স বায়ুনা জ্যোতিষা ভাতি চ তপতি চ। ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন, য এবং বেদ ॥ ২৩৩ ॥ ৪

প্রাণঃ (ঘ্রাণঃ) এব ব্রহ্মণঃ (মনোময়স্য) চতুর্থঃ পাদঃ, সঃ (পাদঃ) বায়ুনা (গন্ধযুক্তেন) জ্যোতিষা ভাতি চ তপতি চ। যঃ এবং (যথোক্তপ্রকারং) বেদ (বিজানাতি), সঃ (বিদ্বান্) কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন চ ভাতি চ তপতি (অন্যৎ সর্ব্বং পূর্ব্ববৎ)॥

প্রাণ অর্থাৎ ঘ্রাণেন্দ্রিয়ই মনোময় ব্রহ্মের চতুর্থ পাদ, এই চতুর্থ পাদ গন্ধবহ বায়ুরূপ জ্যোতি দ্বারা দীপ্তি পায় ও তাপ দেয়। যিনি এইপ্রকার অবগত আছেন,

সেই বিদ্বান্ ব্যক্তিও কীর্ত্তি যশঃ ও ব্রহ্মবর্চ্চস দ্বারা দীপ্তি পান এবং সন্তাপ প্রদান করেন ॥ ২৩৩ ॥ ৪

শাঙ্করভাষ্যম্। তথা প্রাণ এব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ। স বায়ুনা গন্ধাত্মনা ভাতি চ তপতি চ ॥ ২৩৩ ॥ ৪

ভাষ্যানুবাদ। সেইরূপ প্রাণই ব্রহ্মের চতুর্থ পাদ, তাহা গন্ধাত্মক (গন্ধবহ) বায়ু দ্বারা দীপ্তি পায় ও সন্তাপ প্রদান করে ॥ ২৩৩ ॥ ৪

চক্ষুরেব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ, স আদিত্যেন জ্যোতিষা ভাতি চ তপতি চ। ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন, য এবং বেদ ॥ ২৩৪ ॥ ৫

চক্ষুঃ এব মনোময়ব্রহ্মণঃ চতুর্থঃ পাদঃ, স আদিত্যেন জ্যোতিষা [রূপ-গ্রহণায়] ভাতি চ তপতি চ। "ভাতি চ তপতি চ" ইত্যাদ্যন্যৎ সমানম্।

চক্ষুই মনোময় ব্রহ্মের চতুর্থ পাদ; তাহা শুক্লকৃষ্ণাদি রূপ গ্রহণের জন্য আদিত্যরূপ জ্যোতিঃ দ্বারা দীপ্তি পায় ও তাপ দেয়। অন্যান্য অংশ পূর্ব্বের তুল্য ॥

শাঙ্কর-ভাষ্যম্। তথা চক্ষুরাদিত্যেন রূপগ্রহণায় ॥ ২৩৪ ॥ ৫

ভাষ্যানুবাদ। পূর্ব্ববৎ রূপপ্রকাশের জন্য আদিত্য [জ্যোতি] দ্বারা—ইত্যাদি পূর্ব্ববৎ ॥ ২৩৪ ॥ ৫

শ্রোত্রমেব ব্রহ্মণশ্চতুর্থঃ পাদঃ, স দিগ্‌ভির্জ্জ্যোতিষা ভাতি চ তপতি চ। ভাতি চ তপতি চ কীর্ত্ত্যা যশসা ব্রহ্মবর্চ্চসেন, য এবং বেদ য এবং বেদ ॥ ২৩৫ ॥ ৬

ইতি তৃতীয়াধ্যায়স্য অষ্টাদশঃ খণ্ডঃ ॥ ৩ ॥ ১৮ ॥

শ্রোত্রম্ এব ব্রহ্মণঃ (পূর্ব্বোক্তস্য) চতুর্থঃ পাদঃ, সঃ (পাদঃ) দিগ্‌ভিঃ জ্যোতিষা [শব্দগ্রহণায়] ভাতি চ তপতি চ। অন্যৎ সমানম্।

শ্রোত্রই মনোময় ব্রহ্মের চতুর্থ পাদ, তাহা [শব্দ গ্রহণের জন্য] দিক্‌রূপ জ্যোতি দ্বারা দীপ্তি পায় ও তাপ দেয়। অন্যাংশ পূর্ব্ববৎ ॥ ২৩৫ ॥ ৬

শাঙ্কর-ভাষ্যম্। শ্রোত্রং দিগ্ভিঃ শব্দগ্রহণায়। বিদ্যাফলং সমানম্ সর্ব্বত্র ব্রহ্মসম্পত্তিরদৃষ্টং ফলং, য এবং বেদ। দ্বিরুক্তির্দর্শনসমাপ্ত্যর্থা ॥ ২৩৫ ॥ ৬

ইতি তৃতীয়াধ্যায়স্য অষ্টাদশখণ্ডভাষ্যম ॥ ৩ ॥ ১৮

আনন্দগিরিঃ। সর্ব্বত্রেত্যুভয়তঃ সম্বধ্যতে ॥ ২৩৫ ॥ ৬

ইতি তৃতীয়াধ্যায়স্য অষ্টাদশঃ খণ্ডঃ ॥

ভাষ্যানুবাদ। শব্দ গ্রহণের জন্য দিক্রূপ জ্যোতি দ্বারা শ্রবণেন্দ্রিয় [প্রকাশ পায়]। যিনি এরূপ জানেন, তাঁহার বিদ্যাফল সর্ব্বত্রই সমান, এবং ব্রহ্মভাব লাভই তাঁহার অদৃষ্ট অর্থাৎ অলৌকিক ফল। ব্রহ্মদৃষ্টির প্রতিপাদন-সমাপ্ত্যর্থ দ্বিরুক্তি করা হইয়াছে ॥ ২৩৫ ॥ ৬

ইতি তৃতীয়াধ্যায়ের অষ্টাদশখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৩ ॥ ১৮ ॥

তৃতীয়াঽধ্যায়ে

## ঊনবিংশঃ খণ্ডঃ।

আদিত্যো ব্রহ্মেত্যাদেশস্তস্যোপব্যাখ্যানম্ অসদেবেদমগ্র আসীৎ, তৎ সদাসীৎ, তৎসমভবত্তদাণ্ডং নিরবর্ত্তত, তৎ-সম্বৎসরস্য মাত্রামশয়ত, তন্নিরভিদ্যত, তে আণ্ড-কপালে রজতঞ্চ সুবর্ণঞ্চাভবতাম্॥ ২৩৬॥ ১

প্রাগুক্তে আদিত্যে সকল-ব্রহ্মদৃষ্টি-বিধিৎসয়া ইদমারভ্যতে [প্রাগুক্তঃ] 'আদিত্যঃ ব্রহ্ম' ইতি আদেশঃ (উপদেশঃ) [উক্তঃ]। তস্য (উপদেশস্য) উপব্যাখ্যানং (বর্ণনং বিশদীকরণমিতি যাবৎ) [ক্রিয়তে—], ইদং (দৃশ্যমানং নামরূপাভিব্যক্তং জগৎ) অগ্রে (উৎপত্তেঃ পূর্ব্বং) অসৎ (নামরূপাভ্যাম্ অনভিব্যক্তম্) আসীৎ; ['অসৎ'শব্দস্য আকাশকুসুমকল্পত্বং নিরাকর্ত্তুম্ আহ—] তৎ (নামরূপানভিব্যক্তং জগৎ) সৎ (সূক্ষ্মতয়া বিদ্যমানং) আসীৎ; তৎ (সূক্ষ্মতয়া অবস্থিতং জগৎ) সমভবৎ (অল্পমাত্রাভিব্যক্ততয়া অঙ্কুরীভূতং বীজমিব অভবৎ); তচ্চ আণ্ডং (অণ্ডরূপং ছান্দসত্বাৎ দৈর্ঘ্যং) নিরবর্ত্তত (নিষ্পন্নম্ অভবৎ), তৎ (অণ্ডং) সংবৎসরস্য মাত্রাং (পরিমাণং) অশয়ত (শয়িতমিব নিস্পন্দতয়া স্থিতম্ অভবৎ); [অনন্তরঞ্চ] তৎ (অণ্ডং) নির-ভিদ্যত (ভিন্নং—দ্বিখণ্ডিতম্ অভূৎ); তে আণ্ডকপালে (অণ্ডস্য ঊর্দ্ধাধোভাগৌ) রজতং চ সুবর্ণং চ অভবতাম্।

'আদিত্য ব্রহ্মস্বরূপ,' এই যে উপদেশ করা হইয়াছে, তাহারই বিশদ ব্যাখ্যা আরব্ধ হইতেছে—নামরূপাভিব্যক্ত এই জগৎ উৎপত্তির পূর্ব্বে অসৎই ছিল, অর্থাৎ নিশ্চয়ই নাম-রূপাকারে অনভিব্যক্ত ছিল; [বস্তুতঃ] তখনও সৎই (সূক্ষ্মরূপে বিদ্যমানই) ছিল। তাহাই অঙ্কুরীভূত বীজের ন্যায় অতি অল্পমাত্রায় অভিব্যক্ত হইল; তাহা অণ্ডরূপে পরিণত হইল; তাহা সংবৎসর পরিমিত কাল নিস্পন্দভাবে রহিল, [অনন্তর] তাহা দুইখণ্ডে বিভক্ত হইল; অণ্ডের সেই কপালদ্বয় অর্থাৎ ঊর্দ্ধাধোভাগ দুইটি রজত ও সুবর্ণময় ছিল॥ ২৩৬॥ ১

শাঙ্করভাষ্যম্। আদিত্যো ব্রহ্মণঃ পাদ উক্তঃ, ইতি তস্মিন্ সকলব্রহ্ম-দৃষ্ট্যর্থমিদমারভ্যতে—আদিত্যো ব্রহ্মেতি আদেশ উপদেশঃ, তস্যোপব্যাখ্যানং ক্রিয়তে স্তুত্যর্থম্—অসদব্যাকৃতনামরূপম্ ইদং জগৎ অশেষম্ অগ্রে প্রাগবস্থায়ামুৎ-পত্তেরাসীৎ ন ত্বসদেব, "কথমসতঃ সজ্জায়েত" ইত্যসৎকার্য্যত্বস্য প্রতিষেধাৎ। নন্বিহ অসদেবেতি বিধানাৎ বিকল্পঃ স্যাৎ? ন, ক্রিয়াস্বিব বস্তুনি বিকল্পানুপ-পত্তেঃ। কথং তর্হি ইদমসদেবেতি? নন্ববোচাম অব্যাকৃতনামরূপত্বাদসদি-বাসৎ ইতি।

নন্বেবশব্দোঽবধারণার্থঃ; সত্যমেবম্, ন তু সত্ত্বাভাবমবধারয়তি; কিং তর্হি?* নামরূপব্যাকৃতবিষয়ে সচ্ছব্দপ্রয়োগো দৃষ্টঃ। তচ্চ নামরূপব্যাকরণমাদিত্যায়ত্তং প্রায়শো জগতঃ, তদভাবে হ্যন্ধং তম ইদং ন প্রজ্ঞায়েত। কিঞ্চনেত্যতস্তৎ-স্তুতিপরে বাক্যে সদপীদং প্রাগুৎপত্তের্জ্জগদসদেবেত্যাদিত্যং স্তৌতি ব্রহ্ম-দৃষ্ট্যর্হত্বায়। আদিত্যনিমিত্তো হি লোকে সদিতি ব্যবহারঃ। যথা অসদেবেদং রাজ্ঞঃ কুলং সর্ব্বগুণসম্পন্নে পূর্ণবর্ম্মণি রাজন্যসতীতি, তদ্বৎ। ন চ সত্ত্বমসত্ত্বঞ্চেহ জগতঃ প্রতিপিপাদয়িষিতম্, আদিত্যো ব্রহ্মেত্যাদেশপরত্বাৎ উপসংহরিষ্যতে চ "আদিত্যং ব্রহ্মেত্যুপাস্তে" ইতি।

তৎ সদাসীৎ তদসচ্ছব্দবাচ্যং প্রাগুৎপত্তেঃ স্তিমিতম্ অনিস্পন্দম্ অসদিব সৎকার্য্যাভিমুখম্ ঈষদুপজাতপ্রবৃত্তি সদাসীৎ ততোঽপি লব্ধপরিস্পন্দং তৎ সমভবৎ অল্পতরনামরূপব্যাকরণেন অঙ্কুরীভূতমিব বীজম্। ততোঽপি ক্রমেণ স্থূলীভবৎ তদা অদ্ভ্যোঽণ্ডং সমবর্ত্তত সংবৃত্তম্। আণ্ডমিতি দৈর্ঘ্যং ছান্দসম্। তদণ্ডং সংবৎসরস্য কালস্য প্রসিদ্ধস্য মাত্রাং পরিমাণমভিন্নস্বরূপমেব অশয়ত স্থিতং বভূব; তৎ ততঃ সংবৎসরপরিমাণাৎ কালাদূর্দ্ধং নিরভিদ্যত নির্ভিন্নম্—বয়সা-মিবাণ্ডম্। তস্য নির্ভিন্নস্যাণ্ডস্য কপালে দ্বে রজতঞ্চ সুবর্ণঞ্চ অভবতাং সংবৃত্তে॥ ২৩৬॥ ১

আনন্দগিরিঃ। খণ্ডান্তরস্য সঙ্গতিমাহ—আদিত্য ইতি। তস্যেত্যাদিত্যো গৃহ্যতে। অনভিব্যক্তনামরূপত্বাভিপ্রায়েণ অসচ্ছব্দো গৌণো ব্যাখ্যাতস্তত্রৈবাকারাবষ্টম্ভেন শঙ্কতে—নন্বিহেতি। কথমসতঃ সজ্জায়েতেত্যসৎকারণত্বস্য ষষ্ঠে নিরাকাঙ্ক্ষ্যমাণত্বাৎ তত্র সৎকারণং ভবতু প্রকৃতে তু সাবধারণাৎ অসচ্ছব্দাৎ অসদেব কারণং বিবক্ষিতম্ ইত্যুদিতানুদিতহোম-বদ্ বিকল্প ইত্যর্থঃ। ক্রিয়ায়াঃ, কর্ত্তৃতন্ত্রত্বাৎ তদিচ্ছয়া তত্র বিকল্পাদবস্তুনস্তু সিদ্ধস্য তদিচ্ছানমু-বিধায়িত্বান্ন বিকল্পঃ সম্ভবতি। ন হি স্থাণুরেব কস্যচিদপেক্ষয়া পুরুষো ভবতীতি পরিহরতি—

* অতঃপরম্—ব্যাকৃতনামরূপাভাবমবধারয়তি; ইত্যধিকং কেচিৎ পঠন্তি।

ন ক্রিয়াম্বিবেতি। বিকল্পা বাক্যস্য গতিবর্ত্তব্যেতি পৃচ্ছতি—কথমিতি। অসচ্ছব্দস্য বা গতিরবধারণস্য বা পৃচ্ছ্যতে তত্রাদং প্রত্যাহ—নম্বতি।

দ্বিতীয়ং—শঙ্কতে—নম্বেবশব্দ ইতি। তস্য কা গতিরিতি শেষঃ। পূর্ব্বকালীন-সত্ত্বাভিধায়কাসীচ্ছব্দস্য বাক্যশেষে শ্রবণান্নোপক্রমে চ সত্ত্বাভাবাবধারণং বিবক্ষতং কিন্তু অভি-ব্যক্তভাবাবধারণম্ আদিত্যস্তুত্যর্থ-মিতি সমাধত্তে—সত্যমেবমিতি। কাপুনরিয়মাদিত্যস্তুতি উপযুজ্যতে তত্রাহ—ব্রহ্মদৃষ্টীতি। জগতো নামরূপ ব্যাকরণম্ আদিত্যায়ত্তমিতি তদ্রূপপাদ-য়তি—আদিত্যেতি। তথাপি কথমাদিত্যস্তুতিরিত্যাশঙ্ক্য দৃষ্টান্তেন দর্শয়তি—যথেতি; কিঞ্চ উপক্রমোপসংহারৈকরূপ্যেণ আদিত্যে ব্রহ্মদৃষ্টিবিধিপরমিদং বাক্যং ন তস্য কারণসত্ত্বে তাৎপর্য্যং কল্পয়িতুং শক্যমনন্যথাসিদ্ধকল্পকাভাবাদিত্যাহ—ন চেতি। তৎপরত্বং কথমবগত-মিত্যাশঙ্ক্যউপসংহারস্য উপক্রমানুসারিত্বাদিত্যাহ—উপসংহরিষ্যতীতি।

কথং তস্যাসচ্ছব্দবাচ্যত্বং তদাহ—স্তিমিতমিতি। সত্ত্বং তর্হি কথমিতি তদাহ—কার্য্যেতি। বীজস্যোচ্ছূনতাবৎ কারণস্য সিসৃক্ষাবস্থাং দর্শয়তি—ঈষদিতি। লব্ধ পরিস্পন্দং প্রাপ্তপরিণামং সম্ভূতসূক্ষ্মাকারেণাভবদিত্যর্থঃ। সূক্ষ্মভূতোৎপত্ত্যনন্তরং স্থূল-ভূতোৎপত্তিমাহ—ততোঽপীতি। ভূতসূক্ষ্মাকারপ্রাপ্তেরনন্তরং পঞ্চীকরণপ্রক্রিয়য়া অন্যোন্যা-বয়বানুপ্রবেশেন স্থূলভূতাবস্থমাসীদিত্যর্থঃ। স্থূলেভ্যশ্চ ভূতেভ্যোঽণ্ডনির্বৃত্তিং প্রতিজানীতে—অদ্ভ্য ইতি। অপ্‌সহিতেভ্যো ভূতেভ্য ইত্যর্থঃ॥ ২৩৬॥ ১

ভাষ্যানুবাদ। আদিত্যকে ব্রহ্মের পাদ অর্থাৎ অংশমাত্র বলা হইয়াছে, এখন সেই আদিত্যে সম্পূর্ণ ব্রহ্মদৃষ্টির নিমিত্ত এই প্রকরণ আরব্ধ হইতেছে—'আদিত্যই ব্রহ্ম' এইরূপ যে আদেশ অর্থাৎ উপদেশ করা হইয়াছে; তাহারই স্তুতির প্রশংসার্থ এই বিশদব্যাখ্যা করা হইতেছে—এই নিখিল জগৎ অগ্রে অর্থাৎ উৎপত্তির পূর্ব্বে অসৎ—অনভিব্যক্তনামরূপ ছিল অর্থাৎ বর্ত্তমানের ন্যায় তৎকালে জগতের কোন প্রকার নাম কিংবা আকৃতি প্রকাশিত ছিল না; কিন্তু একেবারে অসৎই (অস্তিত্বহীনই) ছিল না; কারণ অসৎ হইতে কিরূপে সৎপদার্থ জন্মিতে পারে এইরূপে অসৎকার্য্যকেই প্রতিষিদ্ধ হইয়াছে। ভাল, এখানে অসৎই এইরূপে [অসৎবাদের] বিধান থাকায় বিকল্প হইতে পারে? অর্থাৎ সৎও ছিল, অসৎও ছিল, এইরূপে উভয় পক্ষ কল্পনা করা যাইতে পারে? না—ক্রিয়াতে যেরূপ বিকল্প-কল্পনা হইতে পারে, বস্তুতে সেরূপ বিকল্প করা যাইতে পারে না, (৫) ভাল, তাহা হইলে "ইহা অসৎ এব" এইরূপ [অবধারণ সহিত হয়] কিরূপে? কেন?—পূর্ব্বেই ত বলিয়াছি, তৎকালে নাম ও রূপ অভিব্যক্ত না থাকায় যেন অসৎই ছিল।

ভাল, ["অসৎ এব"] এই 'এব' শব্দের অর্থ অবধারণ, তাহা

যে, সত্তার অবধারণ করিতেছে, তাহা নহে, তবে কি ?—সাধারণতঃ অভিব্যক্ত নাম-রূপ সম্পন্ন বস্তু বিষয়েই 'সৎ'শব্দের প্রয়োগ দৃষ্ট হইয়া থাকে ; জগতের সেই নাম-রূপের অভিব্যঞ্জনও আবার প্রায়শঃ আদিত্যের অধীন ; কারণ, আদিত্য না থাকিলে ঘোর অন্ধকারাচ্ছন্ন এই জগৎ বিশেষরূপে পরিজ্ঞাত হইতে পারিত না। বিশেষতঃ আদিত্যেরই স্তুতিপর এই বাক্যে আদিত্যে ব্রহ্মদৃষ্টির উপযুক্ততা সূচনার জন্য উৎপত্তির পূর্ব্বে এই জগৎ সৎ হইলেও যেন অসৎই ছিল এই বলিয়া [ জগদুৎপাদক ] আদিত্যের স্তুতি করিতেছেন। কারণ, লোকে 'সৎ' বলিয়া যে ব্যবহার, আদিত্যই তাহার কারণ, [ নচেৎ কেহই কোন বস্তুর অস্তিত্ব জানিতে পারিত না। ] যেমন সর্ব্বগুণসম্পন্ন পূর্ণবর্ম্মা রাজা না থাকিলে এই রাজবংশ অসৎই, অর্থাৎ না থাকার মধ্যে পরিগণিত, ইহাও তদ্রূপ। বিশেষতঃ আদিত্যে ব্রহ্মদৃষ্টি প্রতিপাদন করাই যখন এই বাক্যের তাৎপর্য্য, তখন জগতের সত্ত্ব বা অসত্ত্ব প্রতিপাদন করা এখানে অভিপ্রেত নহে। আর 'আদিত্যকে ব্রহ্ম বলিয়া উপাসনা করিবে' এইরূপ উপসংহারও করা হইবে। 'তৎ সৎ আসীৎ' কথার অর্থ এই যে, উৎপত্তির পূর্ব্বে 'অসৎ' পদবাচ্য এবং স্তিমিত ও স্পন্দরহিত, অতএব অসৎসদৃশ সেই জগৎ সৎ অর্থাৎ কার্য্যাকারে পরিণামোন্মুখীভূত, অল্প পরিমাণে সংজাত প্রবৃত্তি, এবম্ভূত সৎস্বরূপ ছিল ; তদপেক্ষাও অধিকতর ক্রিয়াসম্পন্ন সেই জগৎ সম্ভূত হইয়াছিল, অর্থাৎ অল্প পরিমাণে নামরূপ অভিব্যক্ত হওয়ায় অঙ্কুরীভাব প্রাপ্ত বীজের সদৃশ হইয়াছিল, তখন ক্রমশঃ তদপেক্ষাও স্থূলভাব প্রাপ্ত হইয়া জল হইতে অণ্ডাকারে পরিণত হইল। বৈদিক প্রয়োগ বলিয়া 'অণ্ড' শব্দের দীর্ঘতা ( আণ্ড ) হইয়াছে। সেই অণ্ডটি

---

(৫)—তুল্যবল দুইটি বিরুদ্ধ পক্ষের কল্পনাকে বিকল্প বলে। যেমন—"উদিতে জুহোতি অনুদিতে জুহোতি" অর্থাৎ 'সূর্য্যোদয়ের পর হোম করিবে, অথবা সূর্য্যোদয়ের পূর্ব্বে হোম করিবে" এস্থলে বিকল্প' বিধি হওয়ায়, সূর্য্যোদয়ের পূর্ব্বে অথবা পরে ও হোম করা যাইতে পারে। তেমনি এখানে বিকল্প হইলে অর্থ হইত এইরূপ যে, সৃষ্টির পূর্ব্বে এই জগৎ সৎও ছিল, অসৎও ছিল। কিন্তু ক্রিয়ামাত্রেই মনুষ্যের ইচ্ছার উপর নির্ভর করে, সুতরাং মনুষ্য ইচ্ছানুসারে ক্রিয়াসম্পাদন করিতে পারে বলিয়া ক্রিয়া বিষয়ে বিকল্প কিন্তু কোন বস্তুই মনুষ্যের ইচ্ছাধীন নহে ; সুতরাং বস্তু বিষয়ে বিকল্প হইতে পারে না, উহা একরূপ।

প্রসিদ্ধ সংবৎসর পরিমিত কালের মাত্রা অর্থাৎ পরিমাণ সময় অখণ্ডিত-ভাবেই অবস্থিত ছিল। সংবৎসর পরিমিত কালের পর সেই অখণ্ডই পক্ষীর অণ্ডের ন্যায় নির্ভিন্ন (দ্বিখণ্ডিত) হইল; সেই দ্বিখণ্ডিত অণ্ডের কপালদ্বয় (অংশদ্বয়) রজত ও সুবর্ণ হইল॥ ২৩৬॥১

তদ্যদ্রজতং সেয়ং পৃথিবী, যৎ সুবর্ণং সা দ্যৌর্যজ্জরায়ু তে পর্ব্বতা যদুল্বং তৎ সমেঘো নীহারো যা ধমনয়স্তা নদ্যো যদ্বাস্তেয়মুদকং স সমুদ্রঃ॥ ২৩৭॥ ২

তৎ (তয়োঃ অণ্ডকপালয়োঃ মধ্যে) যৎ রজতং (রৌপ্যময়ং অধঃ-কপালং) সা (তৎ) ইয়ং (অনুভূয়মানা) পৃথিবী [বভূব, এবং সর্ব্বত্র যথাযোগং ক্রিয়াসম্বন্ধঃ] যৎ সুবর্ণং (স্বর্ণময়ম্ ঊর্দ্ধকপালং) সা (তৎ) দ্যৌঃ (দ্যুলোকঃ, স্বর্গ ইতি যাবৎ), যৎ জরায়ু (গর্ভাধারঃ), তে (তৎ) পর্ব্বতাঃ, যৎ উল্বং (গর্ভবেষ্টনং), তৎ সমেঘঃ (মেঘৈঃ সহ বর্ত্তমানঃ) নীহারঃ (হিমং), যা ধমনয়ঃ (শিরাঃ), তাঃ নদ্যঃ, যৎ বাস্তেয়ং (বস্তৌ মূত্রাশয়ে ভব) উদকং (জলং) সঃ (তৎ) সমুদ্রঃ [বভূব ইতি শেষ]॥

সেই অণ্ডকপালদ্বয়ের মধ্যে যে রজতকপাল, তাহাই এই পৃথিবী, যাহা সুবর্ণ কপাল, তাহাই দ্যুলোক, যাহা জরায়ু, তাহাই পর্ব্বতসমূহ, যাহা গর্ভবেষ্টন তাহাই মেঘ ও হিম; যে সমস্ত ধমনী (শিরা) তৎসমস্তই নদীসমূহ, যাহা মূত্রাশয় জাত জল, তাহাই সমুদ্র॥

শাঙ্করভাষ্যম্। তৎ তয়োঃ কপালয়োঃ যদ্রজতং কপালমাসীৎ, সেয়ং পৃথিবী; পৃথিব্যুপলক্ষিতম্ অধোঽণ্ডকপালমিত্যর্থঃ। যৎ সুবর্ণং কপালং সা দ্যৌঃ দ্যুলোকোপলক্ষিতমূর্দ্ধং কপালমিত্যর্থঃ। যৎ জরায়ু গর্ভবেষ্টনং স্থূলম্ অণ্ডস্য দ্বিশকলীভাবকালে আসীৎ, তে পর্ব্বতা বভূবুঃ। যৎ উল্বং সূক্ষ্মং গর্ভপরিবেষ্টনং, তৎ সহ মেঘৈঃ সমেঘো নীহারঃ অবশ্যায়ো বভূবেত্যর্থঃ। যা গর্ভস্য জাতস্য দেহে ধমনয়ঃ শিরাঃ, তা নদ্যো বভূবুঃ যৎ তস্য বস্তৌ ভবং বাস্তেয়-মুদকং সঃ সমুদ্রঃ॥ ২৩৭॥ ২

আনন্দগিরিঃ। অবশ্যায়শব্দেন হিমমুচ্যতে॥ ২

ভাষ্যানুবাদ। সেই কপালদ্বয়ের মধ্যে যাহা রজতকপাল ছিল, তাহাই এই পৃথিবী, অর্থাৎ পৃথিবী শব্দ উপলক্ষণমাত্র, বুঝিতে

হইবে অধোবর্ত্তী অণ্ডকপাল, যাহা সুবর্ণ কপাল, তাহাই দ্যুলোক (স্বর্গ), বুঝিতে হইবে, দ্যুলোকসম্বন্ধ ঊর্দ্ধগত অণ্ডকপাল (ভাগ), যাহা জরায়ু অর্থাৎ অণ্ডের দ্বিখণ্ডিত ভাবকালীন যে স্থূল গর্ভবেষ্টন ছিল, তাহাই পর্ব্বতসমূহ হইল, যাহা উল্ব. অর্থাৎ গর্ভের যাহা সূক্ষ্ম বেষ্টন, তাহাই সমেঘ নীহার, অর্থাৎ মেঘ ও হিম হইল ; উৎপন্ন গর্ভের দেহে যে, ধমনী বা শিরাসমূহ, তৎসমুদয়ই নদীসমূহ হইল ; আর যাহা বস্তিতে (মূত্রাশয়ে) সমুৎপন্ন—বাস্তেয় জল, তাহাই সমুদ্রহইল ॥২৩৭।২

অথ যত্তদজায়ত সোঽসাবাদিত্যঃ তং জায়মানং ঘোষা উলূলবোঽনূদতিষ্ঠন্ * সর্ব্বাণি চ ভূতানি সর্ব্বে চ কামা-স্তস্মাত্তস্যোদয়ং প্রতি প্রত্যায়নং প্রতি ঘোষা উলূলবোঽনু-তিষ্ঠন্তি সর্ব্বাণি চ ভূতানি সর্ব্বে চ কামাঃ ॥ ২৩৮ ॥ ৩

অথ ( অনন্তরং ) যৎ তৎ ( গর্ভরূপং ) অজায়ত ( উৎপন্নং বভূব ), সঃ ( উৎপন্নঃ ) [ এব ] অসৌ ( দৃশ্যমানঃ ) আদিত্যঃ ( সূর্য্যঃ ) [ বভূব ]। জায়মানং চ তম্ ( আদিত্যং ) অনু ( লক্ষ্যীকৃত্য ) উলূলবঃ ( বিস্তীর্ণ স্বভাবঃ ) ঘোষাঃ ( শব্দাঃ ), সর্ব্বাণি চ ভূতানি ( স্থাবর-জঙ্গমানি ) সর্ব্বে কামাঃ ( তেষাং ভোগ্যাঃ বিষয়াঃ ) চ উদতিষ্ঠন্ ( ধনিজনপুত্রজন্মনীব উত্থিতা বভূবুঃ ), তস্মাৎ ( হেতোঃ ) তস্য ( আদিত্যস্য ) উদয়ং প্রতি ( সূর্য্যোদয়ং লক্ষ্যীকৃত্য ) প্রত্যায়নং (প্রতিগমনং, অস্তগমনং ). প্রতি যদ্বা, পুনঃ পুনঃ আয়নং উদয়ঃ প্রত্যায়নং, তৎপ্রতি ঘোষাঃ উলূলবঃ সর্ব্বাণি চ ভূতানি, সর্ব্বে চ কামাঃ অনুতিষ্ঠন্তি ( আবির্ভবন্তি ) ॥

অনন্তর, সেই যাহা জন্মিল, তাহাই এই আদিত্য ; উৎপত্তিসময়ে সেই আদিত্যকে লক্ষ্য করিয়া উচ্চধ্বনিযুক্ত বহু শব্দ, সমস্ত ভূত ( স্থাবর ও জঙ্গম ) এবং সমস্ত ভোগ্য বিষয় উত্থিত হইল। সেই হেতু তাহার উদয় ও অস্তগমন লক্ষ্য করিয়া [ এখনও ] উচ্চরবযুক্ত শব্দ, সমস্ত ভূত ও সর্ব্বপ্রকার ভোগ্য বিষয় উপস্থিত হইয়া থাকে ॥

শাঙ্কর ভাষ্যম্। অথ যৎ তদজায়ত গর্ভরূপং তস্মিন্নণ্ডে, সোঽসাবাদিত্যঃ, তমাদিত্যং জায়মানং ঘোষাঃ শব্দা উলূলব উরুরবো বিস্তীর্ণরবা উদতিষ্ঠন্ উত্থিতবন্তঃ, ঈশ্বরস্যেবেহ প্রথমপুত্রজন্মনি, সর্ব্বাণি চ স্থাবরজঙ্গমানি ভূতানি সর্ব্বে চ তেষাং

* উদতিষ্ঠন্ত—ইতি কচিৎ দৃশ্যতে।

ভূতানাং কামাঃ কাম্যন্ত ইতি বিষয়াঃ স্ত্রীবস্ত্রান্নাদয়ঃ; যস্মাদাদিত্যজন্মনিমিত্তা ভূতকামোৎপত্তিঃ তস্মাদদ্যত্বেঽপি তস্যাদিত্যস্যোদয়ং প্রতি প্রত্যায়নং প্রত্যস্তগমনং চ প্রতি, অথবা পুনঃ পুনঃ প্রত্যাগমনং প্রত্যায়নং, তৎ প্রতি তন্নিমিত্তীকৃত্যেত্যর্থঃ; সর্ব্বাণি চ ভূতানি সর্ব্বে চ কামা ঘোষা উলূলবশ্চানূত্তিষ্ঠন্তি। প্রসিদ্ধং হি এতদুদয়াদৌ সবিতুঃ॥ ২৩৮॥ ৩

আনন্দগিরিঃ। উলূলব ইত্যুৎসবকালীনাঃ শব্দবিশেষা দেশবিশেষে প্রসিদ্ধাঃ। স্ত্রীবস্ত্রান্নাদয় উদতিষ্ঠন্নিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। কিমত্র প্রমাণমিত্যাশঙ্ক্যাহ—প্রসিদ্ধং হীতি। এতদিতি ভূতাদ্যুত্থানম্॥ ২৩৮॥ ৩

ভাষ্যানুবাদ। অনন্তর সেই অণ্ড মধ্যে সন্তানরূপে যাহা উৎপন্ন হইল, তাহাই এই দৃশ্যমান আদিত্য; সেই জায়মান আদিত্যকে লক্ষ্য করিয়া জগতে ধনিগণের পুত্র জন্মিল যেরূপ হয়, তদ্রূপ বিবিধ শব্দ, উচ্চ রব, স্থাবর জঙ্গমাত্মক সমস্ত ভূত, এবং সেই ভূতবর্গের সমস্ত কাম, অর্থাৎ কাম্য বিষয় স্ত্রী, বস্ত্র ও অন্ন প্রভৃতি উৎপন্ন হইল। যেহেতু আদিত্যের জন্মই কাম্য বিষয়োৎপত্তির নিমিত্তভূত, সেই হেতু, আজও সেই আদিত্যের উদয়কে লক্ষ্য করিয়া এবং অস্তগমনকে লক্ষ্য করিয়া—অথবা পুনঃ পুনঃ প্রত্যাগমন—ফিরিয়া আইসার নাম প্রত্যায়ন, তাহাকে নিমিত্ত করিয়া সমস্ত ভূত ও সমস্ত কাম্য বিষয়, বিবিধ শব্দ ও নানাবিধ উচ্চরব উত্থিত হইয়া থাকে॥ ২৩৮॥৩

স য এতমেবং বিদ্বানাদিত্যং ব্রহ্মেত্যুপাস্তেঽভ্যাসো হ যদেনꣳ সাধবো ঘোষা আ চ গচ্ছেয়ুরুপ চ নিম্রেড়েরন্নিম্রেড়েরন্॥ ২৩৯॥ ৪

ইতি তৃতীয়াধ্যায়স্য ঊনবিংশঃ খণ্ডঃ॥ ৩॥ ১৯॥

ইতি ছান্দোগ্যোপনিষদ্‌ব্রাহ্মণে তৃতীয়ঃ প্রপাঠকঃ সমাপ্তঃ॥ ৩

সঃ যঃ (কশ্চিৎ) এতম্ আদিত্যং এবং (যথোক্তরূপং) বিদ্বান্ (জানন্) আদিত্যং 'ব্রহ্ম' ইতি উপাস্তে (ব্রহ্মবুদ্ধ্যা আদিত্যম্ উপাস্তে); অভ্যাসঃ (শীঘ্রং) হ (নিশ্চয়ে) সাধবঃ (শুভাঃ) ঘোষাঃ (ধ্বনয়ঃ), এনম্ (বিদ্বষম্) আগচ্ছেয়ুঃ চ উপনিম্রেড়েরন্ চ (সুখম্ উৎপাদয়েয়ুঃ)। চ দ্বিরুক্তিরধ্যায়সমাপ্ত্যর্থা॥

যে কোন লোক এই আদিত্যকে এইরূপে জানিয়া আদিত্যকে 'ব্রহ্ম' বলিয়া উপাসনা করেন, নিশ্চয়ই অবিলম্বে শুভ শব্দসমূহ ইহার নিকট উপস্থিত হয়, এবং সুখোপভোগ সাধকও হইয়া থাকে। তৃতীয়অধ্যায়সমাপ্তি সূচনার্থ দ্বিরুক্তি হইয়াছে॥

শাঙ্কর-ভাষ্যম্। স যঃ কশ্চিদেতমেবং যথোক্তমহিমানং বিদ্বান্ সন্নাদিত্যং ব্রহ্মেত্যুপাস্তে, স তদ্ভাবং প্রতিপদ্যত ইত্যর্থঃ। কিঞ্চ, দৃষ্টং ফলম্ অভ্যাসঃ ক্ষিপ্রং তদ্বিদো যদিতি ক্রিয়াবিশেষণমেনমেবংবিদং সাধবঃ শোভনা ঘোষাঃ। সাধুত্বং ঘোষাদীনাং যদুপভোগে পাপানুবন্ধাভাবঃ। আ চ গচ্ছেয়ুরাগচ্ছেয়ুশ্চ, উপ চ নিম্রেড়েরন্নিম্রেড়েরংশ্চ ন কেবলমাগমনমাত্রং ঘোষাণাম্, উপসুখয়েয়ুশ্চ, উপসুখঞ্চ কুর্য্যুরিত্যর্থঃ। দ্বিরভ্যাসোঽধ্যায়সমাপ্ত্যর্থ আদরার্থশ্চ॥ ২৩৯॥ ৪

ইতি তৃতীয়াধ্যায়স্য উনবিংশখণ্ডভাষ্যম॥ ৩॥ ১৯॥

ইতি শ্রীমদ্গোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্যস্য পরমহংসপরিব্রাজকাচার্য্যস্য শ্রীশঙ্করভগবতঃ কৃতৌ ছান্দোগ্যোপনিষদ্বিবরণে তৃতীয়োঽধ্যায়ঃ সমাপ্তঃ॥ ৩॥

আনন্দগিরিঃ। অদৃষ্টফলমাহেত্যুক্ত্বা দৃষ্টফলমাচষ্টে—কিংচেতি। তদ্বিদো দৃষ্টফলমিতি সম্বন্ধঃ। ক্রিয়াবিশেষণমিতি। এবংবিদং সাধবো ঘোষা আগচ্ছেয়ুরিতি যত্তৎক্ষিপ্রম-প্রতিবন্ধেনৈবেত্যর্থঃ। আদিত্যে ব্রহ্মদৃষ্টিরাদরস্য বিষয়ঃ॥ ২৩৯॥৪

ইতি তৃতীয়াধ্যায়স্যৈকোনবিংশঃ খণ্ডঃ॥ ১৯॥

ভাষ্যানুবাদ। যে কোন লোক যথোক্ত মহিমান্বিত এই আদিত্যকে অবগত হইয়া আদিত্যকে 'ব্রহ্ম' বলিয়া উপাসনা করে, সে লোক সেই আদিত্যের ভাব প্রাপ্ত হয়। আরও এক কথা, তাহার দৃষ্ট ফল এই—'যৎ' পদটি [ নিম্নোক্ত ] ক্রিয়ার বিশেষণ। অবিলম্বে সাধু শব্দসমূহ তাহার নিকট উপস্থিত হয়, শব্দাদির সাধুত্ব এই যে, উপভোগে কোনরূপ পাপোৎপাদক না হইয়া আগত হয়, এবং উপনত হয়; অর্থাৎ শব্দসমূহ যে, কেবল আগতই হয়, তাহা নহে, পরন্তু ভোগসুখও উৎপাদন করিয়া থাকে। অধ্যায় সমাপ্তি ও আদর প্রকাশার্থ দ্বিরুক্তিকরা হইয়াছে॥ ২৩৯॥ ৪

ইতি তৃতীয়াধ্যায়ে উনবিংশখণ্ডের ভাষ্যানুবাদ॥ ৩॥ ১৯

ইতি তৃতীয়াধ্যায়ের ভাষ্যানুবাদ সমাপ্ত। ৩।

## চতুর্থোঽধ্যায়ে

## প্রথমঃ খণ্ডঃ।

(ওঁ) জানশ্রুতির্হ পৌত্রায়ণঃ শ্রদ্ধাদেয়ো বহুদায়ী বহুপাক্য আস ; স হ সর্ব্বত আবসথান্ মাপয়াঞ্চক্রে সর্ব্বত এব মেঽন্নমৎস্যন্তীতি * ॥ ২৪০ ॥ ১

পৌত্রায়ণঃ ( পুত্রস্য পৌত্রঃ ) জানশ্রুতিঃ ( জনশ্রুতস্য অপত্যং ) হ ( ঐতিহ্যে ) শ্রদ্ধাদেয়ঃ ( শ্রদ্ধয়া দেয়ং দাতব্যং যস্য, সঃ তথোক্তঃ ), বহুদায়ী ( বহু দাতুং শীলং যস্য, সঃ বহুদায়ী ), বহুপাক্যঃ ( বহু পাক্যং পক্তব্যম্ অন্নাদিকং যস্য, সঃ তথোক্তঃ), আস ( বভূব )। সঃ ( জানশ্রুতিঃ ) হ (প্রসিদ্ধৌ) সর্ব্বতঃ (সর্ব্বাভ্যঃ দিগ্ভ্যঃ ) [ এত্য = আগত্য ] মে ( মম ) অন্নং অৎস্যন্তি ( ভক্ষয়িষ্যন্তি ) ইতি ( এবং ) [ মনসিকৃত্য ] সর্ব্বতঃ এব ( সর্ব্বাসু দিক্ষু ) আবসথান্ ( এত্য বসন্তি যেষু ইতি আবসথাঃ পান্থশালাঃ, তান্ ) মাপয়াঞ্চক্রে ( কারিতবান্ )।

পুরাকালে পুত্রের পৌত্র—পৌত্রায়ণ জানশ্রুতি নামক [ রাজা ] শ্রদ্ধাপূর্ব্বক দানশীল, বহুদাতা, এবং বহুপাক্য ( যিনি অতিথিভোজনার্থ বহু অন্ন পাক করান্ ) ছিলেন। সকল দিক্ হইতে লোকেরা আসিয়া আমার অন্ন ভক্ষণ করিবে, এই মনে করিয়া সর্ব্বদিকে পান্থশালা নির্ম্মাণ করাইয়াছিলেন॥

**শাঙ্করভাষ্যম্।** বায়ু-প্রাণয়োর্ব্রহ্মণঃ পাদদৃষ্ট্যধ্যাসঃ পুরস্তাদ্বর্ণিতঃ। অথেদানীং তয়োঃ সাক্ষাদ্‌ব্রহ্মত্বেনোপাস্যত্বায়োত্তরমারভ্যতে। সুখাববোধার্থা আখ্যায়িকা, বিদ্যাদান-গ্রহণবিধিপ্রদর্শনার্থা চ শ্রদ্ধান্নদানানুদ্ধতত্বাদীনাঞ্চ বিদ্যাপ্রাপ্তিসাধনত্বং প্রদর্শ্যতে আখ্যায়িকয়া—

জানশ্রুতিঃ জনশ্রুতস্যাপত্যম্। হ ঐতিহ্যার্থঃ। পুত্রস্য পৌত্রঃ পৌত্রায়ণঃ, স এব শ্রদ্ধাদেয়ঃ শ্রদ্ধাপুরঃসরমেব ব্রাহ্মণাদিভ্যো দেয়মস্যেতি শ্রদ্ধাদেয়ঃ। বহুদায়ী প্রভূতং দাতুং শীলমস্যেতি বহুদায়ী। বহুপাক্যঃ বহুপক্তব্যমহন্যহনি গৃহে যস্য, অসৌ বহুপাক্যঃ, ভোজনার্থিভ্যো বহু অস্য গৃহেঽন্নং পচ্যত ইত্যর্থঃ। এবংগুণসম্পন্নোঽসৌ জানশ্রুতিঃ পৌত্রায়ণো বিশিষ্টে দেশে কালে চ কস্মিংশ্চিৎ

---

* মেঽন্নমৎস্যন্তীত্যত্র মেঽৎস্যন্তীতি ইতি কচিৎ।

আস বভূব। স হ সর্ব্বতঃ সর্ব্বাসু দিক্ষু গ্রামেষু নগরেষু চাবসথান্—এত্য বসন্তি যেষ্বিতি আবসথাঃ, তান্ মাপয়াঞ্চক্রে কারিতবানিত্যর্থঃ। সর্ব্বত এব মে মমান্নং তেষ্বাবসথেষু বসন্তঃ অৎস্যন্তি ভোক্ষ্যন্তে ইত্যেবমভিপ্রায়ঃ॥ ২৪০॥ ১

আমন্দগিরিঃ। আদিত্যস্য সূত্রাবচ্ছেদভেদত্বাৎ তদুপাসনানন্তরং সূত্রোপাসনমুপক্রম্যতে। নমু অধ্যাত্মমধিদৈবতং চ বায়ুপ্রাণয়োঃ সূত্রাত্মভূতয়োরুপাসনং পূর্ব্বাধ্যায়েঽপি ব্যাখ্যাতং, তথা চ কোঽত্র বিশেষঃ, যেন তদুপাসনং পুনরারভ্যতে, অত আহ—বায়ুপ্রাণয়োরিতি। সাক্ষাৎ পাদকল্পনং বিনেতি যাবৎ। ব্রহ্মত্বেন ব্রহ্মকার্য্যরূপেণেত্যর্থঃ। বিদ্যেতি।

"ধর্ম্মার্থৌ যত্র ন স্যাতাং শুশ্রূষা বাপি তদ্বিধা।
তত্র বিদ্যা ন বক্তব্যা শুভং বীজমিবোষরে"॥

ইতি স্মৃতির্মনুসন্ধায় পুষ্কলধনমাদায় রৈক্বো রাজ্ঞে বিদ্যাং প্রাদাৎ, জানশ্রুতিশ্চ শাস্ত্রার্থং জ্ঞাত্বা পুষ্কলধনং দত্ত্বৈব শ্রদ্ধাদিসম্পন্নস্ততো বিদ্যামাদদৌ। তথাস্তোঽপি বিদ্যায়া দাতা গ্রহীতা বা স্যাদিতি তদ্দানগ্রহণয়োর্বিধিপ্রদর্শনার্থা চাখ্যায়িকেত্যর্থঃ। নমু ষট্শতানি গবামিত্যাদিদর্শনাৎ ধনদানমেব বিদ্যাগ্রহণে সাধনমিহ প্রতীয়তে, ন তু শ্রদ্ধাদীত্যাশঙ্ক্যাহ—শ্রদ্ধেতি। আদিপদেন তাৎপর্য্যপ্রণিপাতাদয়ো গৃহ্যন্তে। আখ্যায়িকয়া তদ্ধ হ পুনরেবেত্যাদিলক্ষণয়েতি যাবৎ। জনশ্রুতস্য পুত্রো যস্তস্য পৌত্রঃ পৌত্রায়ণঃ স চ প্রকৃতো জানশ্রুতিরেবেত্যাহ—পুত্রস্যেতি। শ্রদ্ধয়া দেয়মস্যাস্ত্বিত্যস্যাং বাররতি—বহুদায়ীতি। বহুপাকস্য কর্ম্মাহ—ভোজনেতি। উক্তস্য রাজ্ঞো বর্ত্তমানত্বাভাবাৎ অসত্ত্বমাশঙ্ক্যোক্তম্—এবমিতি। স্বসমীপং প্রাপ্তেভ্য এবার্থিভ্যোঽসাবন্নং দদাতীত্যাশঙ্ক্যাহ—স হেতি॥ ২৪০॥১

ভাষ্যানুবাদ। পূর্ব্বে বায়ু ও প্রাণে ব্রহ্মের পাদদৃষ্টির অধ্যাস (আরোপ) বর্ণিত হইয়াছে, অতঃপর এখন সেই বায়ু ও প্রাণের সাক্ষাৎ ব্রহ্মরূপে উপাস্যত্ব জ্ঞাপনের জন্য পরবর্ত্তী গ্রন্থ আরব্ধ হইতেছে। আখ্যায়িকার উদ্দেশ্য—বিষয়টিকে অনায়াসে বোধগম্য করা এবং বিদ্যাদানের ও বিদ্যাগ্রহণের নিয়ম প্রদর্শন করা। শ্রদ্ধাপূর্ব্বক অন্নদান ও অনুদ্ধতত্বাদি ব্যবহারই যে, বিদ্যাপ্রাপ্তির সাধন আখ্যায়িকার সাহায্যে তাহাই প্রদর্শিত হইতেছে—

জানশ্রুতি অর্থ জনশ্রুতের পুত্র। 'হ' শব্দের অর্থ ঐতিহ্য (পুরাবৃত্ত)। পৌত্রায়ণ অর্থ পুত্রের পৌত্র, সেই জানশ্রুতিই শ্রদ্ধাদেয়, অর্থাৎ ব্রাহ্মণাদি উদ্দেশে শ্রদ্ধাপূর্ব্বক দান করাই তাহার স্বভাব, বহুদায়ী—প্রভূত পরিমাণে দান করাই যাহার স্বভাব, তিনি বহুদায়ী; বহুপাক্য অর্থ—যাহার গৃহে প্রত্যহ বহুতর অন্ন পাক করা হয়; অর্থাৎ ভোজনার্থিগণের উদ্দেশে যাঁহার গৃহে বহু অন্ন পাক করা হইয়া থাকে। এবংবিধ গুণসম্পন্ন জানশ্রুতি পৌত্রায়ণ কোন এক বিশিষ্ট কালে ও

বিশিষ্ট প্রদেশে বর্ত্তমান ছিলেন। তিনি সর্ব্বদিকে সর্ব্ব গ্রামে আবসথসমূহ নির্ম্মাণ করাইয়াছিলেন। 'আবসথ' অর্থ—[ ভিন্ন দেশ হইতে লোক] আসিয়া যে স্থানে বাস করে,অর্থাৎ পান্থশালা। 'আবসথ' নির্ম্মাণের অভিপ্রায় এই যে, সর্ব্বস্থান হইতে লোকসমূহ আসিয়া সেই সমস্ত আবসথে বাস করিয়া আমার অন্ন ভোজন করিবে ॥২৪০।১

অথ হ হংসা নিশায়ামতিপেতুস্তদ্ধৈবং হংসো হংসমভ্যুবাদ—হো হোঽয়ি ভল্লাক্ষ ভল্লাক্ষ, জানশ্রুতেঃ পৌত্রায়ণস্য সমং দিবা জ্যোতিরাততম্, তন্মা প্রসাঙ্ক্ষীস্তত্ত্বা মা প্রধাক্ষীরিতি ॥ ২৪১॥২

অথ ( কদাচিৎ ) হংসাঃ ( হংসরূপধারিণঃ ঋষয়ঃ ) নিশায়াং ( রাত্রৌ ) অভিপেতুঃ ( জানশ্রুতেঃ দৃষ্টিপথোপরি আজগ্মুঃ )। তৎ ( তস্মিন্ কালে ) হ ( ঐতিহ্যে ) [ একঃ ] হংসঃ [ অপরং ] হংসম্ এবং ( বক্ষ্যমাণপ্রকারং ) অভ্যুবাদ ( সম্যক্ উচ্চৈঃ উবাচ—) হো হো অয়ি ( সম্বোধনসূচকম্ অব্যয়ম্ ) ভল্লাক্ষ ভল্লাক্ষ, ( দর্শনে প্রণিধানসূচকং সম্বোধনম্ ) [ যদ্বা ; 'ভল্লাক্ষ'শব্দঃ 'মন্দদৃষ্টি'-শব্দ-সমানার্থকঃ ।] [ কিং ন পশ্যসি ? ] পৌত্রায়ণস্য জানশ্রুতঃ জ্যোতিঃ ( তেজঃ ) দিবা ( আকাশে ) সমম্ ( অবিষমং যথা স্যাৎ, তথা ) আততং ( ব্যাপ্তং ) ( দিবা সমং দিবসতুল্যং বা ) [ অস্তি ], [ ত্বং ] তৎ ( জ্যোতিঃ ) মা প্রসাঙ্ক্ষীঃ ( স্পর্শং মা কার্ষীঃ ), তৎ ( জ্যোতিঃ ) ত্বা ( ত্বাং ) মা প্রধাক্ষীঃ ( মা প্রধাক্ষীৎ দগ্ধং মাকার্ষীৎ ) ইতি।

কোন সময় হংসরূপধারী [ ঋষিগণ ] রাত্রিকালে আকাশে তাহার দৃষ্টিপথে আসিয়াছিলেন। তন্মধ্যে পশ্চাদ্বর্ত্তী হংস অগ্রগামী হংসকে এইরূপ বলিল, যে, ভোঃ ভোঃ ভল্লাক্ষ ভল্লাক্ষ, ( মন্দদৃষ্টি লোককে 'ভল্লাক্ষ' বলে ) পৌত্রায়ণ জানশ্রুতির তেজ আকাশে সমানভাবে ব্যাপ্ত রহিয়াছে ; তাহা স্পর্শ করিও না ; তাহা যেন তোমাকে দগ্ধ করিয়া ফেলে না ॥

শাঙ্করভাষ্যম্। তত্রৈবং সতি রাজনি তস্মিন্ ঘর্ম্মকালে হর্ম্ম্যতলস্থে অথ হ হংসা নিশায়াং রাত্রৌ অতিপেতুঃ। ঋষয়ো দেবতা বা রাজ্ঞোঽন্নদানগুণৈস্তোষিতাঃ সন্তঃ হংসরূপা ভূত্বা রাজ্ঞো দর্শনগোচরে অতিপেতুঃ পতিতবন্তঃ। তৎ তস্মিন্ কালে তেষাং পততাং হংসানাম্ একঃ পৃষ্ঠতঃ পতন্ অগ্রতঃ পতন্তং তং হংসম

তবে সেই প্রতিষ্ঠা কে? তাহা বলিতেছেন—চক্ষুই সেই প্রতিষ্ঠা বলিয়া প্রসিদ্ধ; যেহেতু লোকে চক্ষু দ্বারা দর্শন করিয়াই সমানে ও দুর্গমে অবস্থিতি করিয়া থাকে, সেই হেতু চক্ষুই প্রতিষ্ঠা ॥৩১৯॥৩

যো হ বৈ সম্পদং বেদ, সংহাস্মৈ কামাঃ পদ্যন্তে দৈবাশ্চ মানুষাশ্চ, শ্রোত্রং বাব সম্পৎ ॥ ৪২০ ॥ ৪

যঃ (জনঃ) সম্পদং বেদ, দৈবাঃ (দিব্যাঃ) চ মানুষাঃ চ (মনুষ্যসম্বন্ধিনঃ অপি) কামাঃ (ভোগ্যাঃ) অস্মৈ (বিদুষে) সম্পদ্যন্তে (উপতিষ্ঠন্তি, আয়ত্তা ভবন্তীত্যর্থঃ)। [কা তর্হি সম্পৎ? ইত্যাহ—] শ্রোত্রং (কর্ণঃ) বাব (প্রসিদ্ধৌ) সম্পৎ, (সম্পৎপ্রাপ্তিহেতুত্বাৎ ইতি ভাবঃ)।

যে লোক সম্পৎকে জানেন, স্বর্গীয় ও পার্থিব সমস্ত ভোগ্য বিষয় তাঁহার নিকট উপস্থিত হয়। সেই সম্পৎ কে? তাহা বলিতেছেন—শ্রবণেন্দ্রিয়ই সম্পৎ বলিয়া প্রসিদ্ধ; কারণ, শ্রবণের সাহায্যেই সম্পৎ লাভ হইয়া থাকে ॥ ৩২০ ॥ ৪

শাঙ্করভাষ্যম্। যো হ বৈ সম্পদং বেদ, তস্মৈ অস্মৈ দৈবাশ্চ মানুষাশ্চ কামাঃ সম্পদ্যন্তে হ। কা তর্হি সম্পৎ? ইত্যাহ—শ্রোত্রং বাব সম্পৎ। যস্মাৎ শ্রোত্রেণ বেদা গৃহ্যন্তে তদর্থবিজ্ঞানঞ্চ, ততঃ কর্ম্মাণি ক্রিয়ন্তে, ততঃ কাম-সম্পৎ ইত্যেবং কামসম্পদ্ধেতুত্বাৎ শ্রোত্রং বাব সম্পৎ ॥ ৩২০ ॥ ৪

আনন্দগিরিঃ। গুণান্তরমাহ—যো হ বা ইতি। দৈবাঃ কামাঃ স্বর্গীয়াঃ, মানুষাঃ পশ্বাদয়ঃ। শ্রোত্রস্য সম্পত্ত্বং সাধয়তি—যস্মাদিতি ইত্যেবং যস্মাৎ, তস্মাদিতি যোজনা ॥ ৩২০ ॥ ৪

ভাষ্যানুবাদ। যে লোক সম্পৎকে জানেন, সেই এই বিদ্বানের উদ্দেশে স্বর্গীয় ও পার্থিব কাম অর্থাৎ ভোগ্যবিষয়সমূহ প্রস্তুত থাকে। তবে সেই সম্পৎ কি? এই আকাঙ্ক্ষায় বলিতেছেন—শ্রোত্রই সম্পৎ বলিয়া প্রসিদ্ধ। যেহেতু শ্রবণেন্দ্রিয়ের সাহায্যেই প্রথমতঃ বেদসমূহ গৃহীত হয় অর্থাৎ পঠিত হয় এবং বেদার্থও বিজ্ঞাত হয়, তাহা হইতে [বেদোক্ত] কর্ম্মের অনুষ্ঠান করা হয়, তাহা হইতে আর কামসম্পৎ অর্থাৎ অভীষ্ট ফললাভ হয়, এই প্রকারে কাম-সম্পত্তি-প্রাপ্তির হেতু বলিয়া শ্রবণেন্দ্রিয়ই 'সম্পৎ' রূপে প্রসিদ্ধ ॥ ৩২০ ॥ ৪

যো হ বা আয়তনং বেদায়তনꣳ হ স্বানাং ভবতি, মনো হ বা আয়তনম্ ॥ ৩২১॥ ৫

[ যঃ জনঃ ] হ বৈ আয়তনং বেদ ; [ সঃ স্বয়মপি ] স্বানাম্ ( জ্ঞাতীনাম্ ) আয়তনং ( আশ্রয়ঃ ) ভবতি। [ কিমিদমায়তনং নাম ? ইত্যাহ—] মনঃ ( অন্তঃকরণং ) হ ( প্রসিদ্ধৌ ) বৈ ( এব ) আয়তনং ( মনোঽধীনত্বাৎ সর্ব্বপ্রবৃত্তেরিতি ভাবঃ ) ।

যে লোক আয়তনকে জানেন, তিনি নিজেও জ্ঞাতিগণের আশ্রয়স্বরূপ হইয়া থাকেন। [ আয়তন কে ? তাহা বলিতেছেন ] মন অর্থাৎ অন্তঃকরণই 'আয়তন' বলিয়া প্রসিদ্ধ ॥

শাঙ্করভাষ্যম্। যো হ বা আয়তনং বেদ, আয়তনং হ স্বানাং ভবতি আশ্রয়ো ভবতীত্যর্থঃ। কিং তদায়তনমিত্যাহ—মনো হ বা আয়তনম্। ইন্দ্রিয়োপহৃতানাং বিষয়াণাং ভোক্ত্রর্থানাং প্রত্যয়রূপাণাং মন আয়তনমাশ্রয়ঃ; অতো মনো হ বা আয়তনমিত্যুক্তম্ ॥ ৩২১ ॥ ৫

আনন্দগিরিঃ। সংপ্রতি গুণান্তরমাহ—যো হেতি। কথং পুনরায়তনত্বং মনসঃ সিদ্ধমিত্যত আহ—ইন্দ্রিয়োপহৃতানামিতি ॥ ৩২১॥ ৫

ভাষ্যানুবাদ। যে লোক প্রসিদ্ধ আয়তনকে জানেন, [ তিনি নিজেও ] জ্ঞাতিবর্গের আশ্রয়স্থান হন। মনই 'আয়তন' বলিয়া প্রসিদ্ধ ; কারণ, ইন্দ্রিয়সমূহ আত্মার ভোগের জন্য যে সমস্ত বিষয়কে জ্ঞানাকারে আনয়ন করিয়া থাকে, মনই সে সমুদয়ের আশ্রয়, অর্থাৎ মনই সে সমুদয় বিষয়ের আলোচনা করিয়া থাকে ; এই কারণে মনকে 'আয়তন' বলা হইয়াছে ॥ ৩২১ ॥ ৫

অথ হ প্রাণা অহꣳ শ্রেয়সি ব্যূদিরেঽহꣳ শ্রেয়ানস্ম্যহꣳ শ্রেয়ানস্মীতি ॥ ৩২২ ॥ ৬

অথ ( কথান্তরারম্ভে ), হ ( ঐতিহ্যে ) প্রাণাঃ ( বাগাদয়ঃ ) 'অহং শ্রেয়ান্ ( অতিশয়েন শ্রেষ্ঠঃ ) অস্মি ( ভবামি )—অহং শ্রেয়ান্ অস্মি' ইতি কৃত্বা অহং শ্রেয়সি ( স্বস্বশ্রেষ্ঠত্বখ্যাপনার্থং ) ব্যূদিরে ( পরস্পরং বিরুদ্ধমুক্তবন্ত ইত্যর্থঃ ) ॥

বাক্প্রভৃতি ইন্দ্রিয়গণ স্বস্ব শ্রেষ্ঠত্বখ্যাপনার্থ 'আমিই [ সর্ব্বাপেক্ষা ] শ্রেষ্ঠ, আমিই শ্রেষ্ঠ' এইরূপে বিবাদ করিয়াছিল ॥

শাঙ্করভাষ্যম্। অথ হ প্রাণা এবং যথোক্তগুণাঃ সন্তঃ অহং শ্রেয়সি অহং শ্রেয়ানস্মি অহং শ্রেয়ানস্মীত্যেতস্মিন্ প্রয়োজনে ব্যূদিরে—নানা বিরুদ্ধঞ্চ উদিরে উক্তবন্তঃ ॥ ৩২২ ॥ ৬

আনন্দগিরিঃ। যথোক্তা গুণা মুখ্যপ্রাণগামিনঃ ন প্রত্যেকং বাগাদিষু ভবন্তীতি বক্তুমাখ্যায়িকাং প্রমাণয়তি—অথেতি ॥ ৩২২॥ ৬

ভাষ্যানুবাদ। প্রসিদ্ধ প্রাণসমূহ ( বাগাদি ইন্দ্রিয়গণ ) উক্ত-প্রকার গুণসম্পন্ন হইয়া 'আমিই হইতেছি সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, আমিই হইতেছি সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ', এইরূপে নিজ নিজ শ্রেষ্ঠত্ব লাভের উদ্দেশে বিবাদ করিয়াছিল, অর্থাৎ নানাবিধ বিরুদ্ধ বাক্য বলিয়াছিল ॥ ৩২২ ॥ ৬

তে হ প্রাণাঃ প্রজাপতিং পিতরমেত্যোচুর্ভগবন্ কো নঃ শ্রেষ্ঠ ইতি। তান্ হোবাচ—যস্মিন্ ব উৎক্রান্তে শরীরং পাপিষ্ঠতরমিব দৃশ্যেত; স বঃ শ্রেষ্ঠ ইতি ॥ ৩২৩॥ ৭

তে (এবং বিবদমানাঃ) প্রাণাঃ (ইন্দ্রিয়াণি) হ (ঐতিহ্যে) পিতরং (জনকং) প্রজাপতিম্ এত্য (তৎসমীপম্ উপগম্য) উচুঃ (উক্তবন্তঃ)—ভগবন্ (হে পূজার্হ), নঃ (অস্মাকং প্রাণানাং মধ্যে) কঃ শ্রেষ্ঠঃ ? ইতি। [এবং পৃষ্টঃ প্রজাপতিঃ] তান্ (শ্রেষ্ঠত্বজিজ্ঞাসূন্ প্রাণান্) উবাচ (উক্তবান্) হ (ঐতিহ্যে)—বঃ (যুষ্মাকং মধ্যে) যস্মিন্ উৎক্রান্তে (দেহাৎ নির্গতে সতি) শরীরং পাপিষ্ঠতরম্ (স্বভাবতঃ কলুষিতমপি অতিশয়েন অস্পৃশ্যত্বাদিযুক্তম্) ইব দৃশ্যেত (অনুভূয়েত), সঃ (প্রাণঃ) বঃ (যুষ্মাকং মধ্যে) শ্রেষ্ঠঃ (সর্ব্বোৎকৃষ্টঃ বেদিতব্য ইত্যর্থঃ) ইতি ॥

এইপ্রকার বিবাদ করিতে করিতে প্রাণসমূহ পিতা প্রজাপতির নিকট উপস্থিত হইয়া বলিল—ভগবন্, আমাদের মধ্যে শ্রেষ্ঠ কে ? প্রজাপতি তাহাদিগকে বলিলেন—যিনি বহির্গত হইলে এই শরীর অতিশয় পাপিষ্ঠের ন্যায় হয়, অর্থাৎ নিতান্ত অস্পৃশ্য হয়; তিনিই তোমাদের মধ্যে শ্রেষ্ঠ ॥

শাঙ্করভাষ্যম্। তে হ তে হ এবং বিবদমানা আত্মনঃ শ্রেষ্ঠত্ববিজ্ঞানায় প্রজাপতিং পিতরং জনয়িতারং কঞ্চিদেত্য উচুরুক্তবন্তঃ—হে ভগবন্, কঃ নোঽস্মাকং মধ্যে শ্রেষ্ঠোঽভ্যধিকো গুণৈরিত্যেবং পৃষ্টবন্তঃ। তান্ পিতোবাচ

হ—যস্মিন্ বঃ যুষ্মাকং মধ্যে উৎক্রান্তে শরীরমিদং পাপিষ্ঠমিবাতিশয়েন জীবতোঽপি, সমুৎক্রান্তপ্রাণং ততোঽপি পাপিষ্ঠতরমিবাতিশয়েন দৃশ্যেত—কুণপমস্পৃশ্যমশুচি দৃশ্যেত, স বো যুষ্মাকং শ্রেষ্ঠ ইত্যবোচৎ কাকা তদ্দুঃখং পরিজিহীর্ষুঃ ॥ ৩২৩ ॥ ৭

আনন্দগিরিঃ। কশ্চিদ্ বিরাজং কশ্যপাদীনামন্যতমং বেত্যর্থঃ। শরীরস্য পাপিষ্ঠত্বং পাপকার্য্যপ্রধানত্বম্। ইবশব্দোঽবধারণার্থঃ। উক্তমেবার্থং সংক্ষিপ্যাহ—কুণপমিতি। ত্যক্তপ্রাণং শবরূপমিতি যাবৎ। নমু প্রজাপতিঃ সর্ব্বজ্ঞো মুখ্যমেব প্রাণং কিমিতি শ্রেষ্ঠং নাভি-বদতিত্যত্রাহ—কাক্কেতি। অয়ং শ্রেষ্ঠ ইত্যুক্তে যৎ তেষাৎ বাগাদীনাং দুঃখং তৎ পরিহর্ত্তু-মিচ্ছন্ প্রজাপতিঃ স্বরভঙ্গোপায়বিশেষেণ শ্রেষ্ঠত্বমুক্তবান্ ন স্ফুটমিত্যর্থঃ ॥৩২৩॥ ৭

ভাষ্যানুবাদ। "তে হ" ইতি। এইপ্রকার বিবাদকারী প্রাণ-সমূহ আপনাদের শ্রেষ্ঠত্ব জানিবার উদ্দেশে পিতা—প্রজাপতির নিকট অর্থাৎ আপনাদের কোন এক জনকের নিকট উপস্থিত হইয়া বলিল—হে ভগবন্, আমাদের মধ্যে শ্রেষ্ঠ অর্থাৎ সমধিক গুণসম্পন্ন কে? এই কথা জিজ্ঞাসা করিল। পিতা তাহাদিগকে বলিলেন—তোমাদের মধ্যে যিনি উৎক্রান্ত—শরীর হইতে বহির্গত হইলে,—এই শরীর জীবদবস্থায়ও যেন অতিশয় পাপিষ্ঠই বটে, প্রাণ বহির্গত হইলে পর তদপেক্ষাও অতিশয় পাপিষ্ঠ বলিয়াই যেন দৃষ্ট হয়, অশুচি অস্পৃশ্য শব বলিয়া অনুভূত হয়, তিনিই তোমাদের মধ্যে শ্রেষ্ঠ। তাহাদের দুঃখ দূরীকরণার্থ কাকূক্তি দ্বারা (১) এই কথাই তিনি বলিয়া-ছিলেন ॥ ৩২৩ ॥ ৭

সা হ বাগুচ্চক্রাম, সা সংবৎসরং প্রোষ্য পর্য্যেত্যোবাচ—কথমশকতর্ত্তে মজ্জীবিতুমিতি। যথা কলা অবদন্তঃ প্রাণন্তঃ প্রাণেন পশ্যন্তশ্চক্ষুষা শৃণ্বন্তঃ শ্রোত্রেণ ধ্যায়ন্তো মনসৈবমিতি; প্রবিবেশ হ বাক্ ॥৩২৪॥ ৮

---

(১) তাৎপর্য্য—কাকু অর্থ—স্বাভাবিক কণ্ঠস্বরের বিকৃতি করা; বিশ্বনাথ বলিয়াছেন—"ভিন্নঃ কণ্ঠধ্বনির্ধীরৈঃ 'কাকু'রিত্যভিধীয়তে" অর্থাৎ যে কোন কারণেই হউক, স্বাভাবিক কণ্ঠস্বরের বিকৃতি হইলেই তাহাকে "কাকু" বলা হয়। প্রজাপতি সর্ব্বজ্ঞ; সুতরাং উঁহাদের মধ্যে কে শ্রেষ্ঠ, অহা তিনি জানিতেন, তথাপি "অমুক শ্রেষ্ঠ" এই কথা বলিলে বাগাদি ইন্দ্রিয়ের দুঃখ হইতে পারে; সেইজন্য তিনি স্পষ্ট কথায় না বলিয়া কাকুর সাহায্যে প্রাণের শ্রেষ্ঠত্ব নির্দ্দেশ করিলেন।

সা ( প্রসিদ্ধা ) হ ( ঐতিহ্যে ) বাক্ [ এবমুক্তা সতী ] উচ্চক্রাম ( দেহাৎ নির্গতবতী ) ; সা [চ] সংবৎসরং (বর্ষৈকপরিমিতং কালং ব্যাপ্য) প্রোষ্য ( প্রবাসং কৃত্বা—শরীরাদ্ বহির্দেশে অবস্থায় ) পর্য্যেত্য ( পুনরাগত্য ) ইতি উবাচ ( অন্যান্ প্রাণান্ উক্তবতী)—[ ভোঃ প্রাণাঃ ] মৎ ঋতে (মাং বিনা) কথং (কেন প্রকারেণ) জীবিতুং ( আত্মানং ধারয়িতুং ) অশকত ( সমর্থা অভবত ) ? [ যূয়মিতি শেষঃ ]। [ ইতরে প্রাণা উচুঃ— ] কলাঃ ( বাগ্‌বিধুরাঃ মূকা ইত্যর্থঃ, ) যথা (মূকবৎ) অবদন্তঃ (বাগ্‌ব্যাপারমাত্রম্ অকুর্ব্বন্তঃ সন্তঃ) প্রাণেন প্রাণন্তঃ ( নিঃশ্বাস-প্রশ্বাসাদিব্যাপারং কুর্ব্বন্তঃ ) চক্ষুষা পশ্যন্তঃ ( রূপাদিকম্ আলোকয়ন্তঃ ), শ্রোত্রেণ (শ্রবণেন্দ্রিয়েণ ) শৃণ্বন্তঃ ( শব্দমুপলভমানাঃ ), মনসা ধ্যায়ন্তঃ ( ধ্যানং—চিন্তাং কুর্ব্বন্তঃ ) [ জীবন্তি ], এবং ( তথৈব ) [ বয়ং অজীবিষ্ম ] ইতি। [ তৎ শ্রুত্বা ] বাক্ প্রবিবেশহ ( শরীরং প্রাবিশৎ খলু ) ॥

[ এই কথার পর ] বাগিন্দ্রিয় শরীর হইতে চলিয়া গেল ; সে একবৎসর কাল বাহিরে থাকিয়া পুনঃ প্রত্যাগত হইয়া জিজ্ঞাসা করিল—[ হে ইন্দ্রিয়গণ তোমরা ] আমার অভাবে কিপ্রকারে জীবিত ছিলে ? অর্থাৎ আত্মরক্ষা করিতে সমর্থ হইয়াছিলে ? [ ইন্দ্রিয়গণ বলিল— ] বাগিন্দ্রিয়বিকল মূক ব্যক্তিরা যেরূপ কথা না বলিয়া প্রাণের সাহায্যে জীবনধারণ করিয়া, চক্ষু দ্বারা দর্শন করিয়া, শ্রবণেন্দ্রিয় দ্বারা শ্রবণ করিয়া, এবং মনের সাহায্যে ধ্যান করিয়া জীবিত থাকে, তদ্রূপ আমরাও [ ছিলাম ]। [ ইহা শুনিয়া ] বাগিন্দ্রিয় [ শরীরমধ্যে ] প্রবেশ করিল ॥

চক্ষুর্হোচ্চক্রাম, তৎ সংবৎসরং প্রোষ্য পর্য্যেত্যোবাচ কথমশকতর্ত্তে মজ্জীবিতুমিতি। যথাঽন্ধা অপশ্যন্তঃ প্রাণন্তঃ প্রাণেন বদন্তো বাচা শৃণ্বন্তঃ শ্রোত্রেণ ধ্যায়ন্তো মনসৈবমিতি; প্রবিবেশ হ চক্ষুঃ ॥ ৩২৫ ॥ ৯

চক্ষুঃ হ ( ঐতিহ্যে ) উচ্চক্রাম ; তৎ ( চক্ষুঃ ) সংবৎসরং প্রোষ্য (শরীরাদ্ বহিঃ স্থিত্বা ) পর্য্যেত্য উবাচ—[ ভোঃ প্রাণাঃ, যূয়ং ] মৎ ঋতে কথং জীবিতুম্ অশকত ? [ প্রাণা উচুঃ— ] অন্ধাঃ ( চক্ষুর্হীনাঃ জনাঃ ) যথা অপশ্যন্তঃ ( চক্ষুর্ব্যাপারমাত্রম্ অকুর্ব্বন্তঃ ) প্রাণেন প্রাণন্তঃ ইত্যাদি পূর্ব্ববৎ ॥

অনন্তর চক্ষু চলিয়া গেল ; সে একবৎসর কাল বাহিরে থাকিয়া পুনর্ব্বার আসিয়া জিজ্ঞাসা করিল, হে ইন্দ্রিয়গণ, তোমরা আমার অভাবে কিরূপে জীবন

ধারণ করিতে সমর্থ হইয়াছিলে? তাঁহারা বলিল, অন্ধ ব্যক্তিরা যেরূপ চাক্ষুষ দর্শন না করিয়াও প্রাণের সাহায্যে প্রাণন করে, ইত্যাদি পূর্ব্ববৎ ॥

শ্রোত্রꣳ হোচ্চক্রাম ; তৎ সংবৎসরং প্রোষ্য পর্য্যেত্যোবাচ কথমশকতর্ত্তে মজ্জীবিতুমিতি। যথা বধিরা অশৃণ্বন্তঃ প্রাণন্তঃ প্রাণেন বদন্তো বাচা পশ্যন্তশ্চক্ষুষা ধ্যায়ন্তো মনসৈবমিতি ; প্রবিবেশ হ শ্রোত্রম্ ॥ ৩২৬ ॥ ১০

[অনন্তরম্] শ্রোত্রং হ উচ্চক্রাম ; তৎ (শ্রোত্রং) সংবৎসরং প্রোষ্য পর্য্যেত্য উবাচ—[ভো ইন্দ্রিয়াণি,] মৎ ঋতে কথং জীবিতুম্ অশকত? [ইন্দ্রিয়াণি উচুঃ—]বধিরাঃ (শ্রোত্রবিকলাঃ) যথা অশৃণ্বন্তঃ (শ্রবণেন্দ্রিয়ব্যাপার-মাত্রম্ অকুর্ব্বন্তঃ) প্রাণেন প্রাণন্তঃ, ইত্যাদ্যন্যৎ সমানম্।

অনন্তর শ্রবণেন্দ্রিয় শরীর হইতে চলিয়া গেল, সে একবৎসর কাল প্রবাসের পর প্রত্যাগমন করিয়া জিজ্ঞাসা করিল, [হে ইন্দ্রিয়গণ,] আমার অভাবে তোমরা কিরূপে জীবন ধারণ করিতে সমর্থ হইয়াছিলে? তাহারা বলিল, বধির লোকেরা যেরূপ কেবল শুনিতে পায় না, অথচ প্রাণের সাহায্যে জীবন ধারণ করে, ইত্যাদি পূর্ব্ববৎ ॥

মনো হোচ্চক্রাম, তৎ সংবৎসরং প্রোষ্য পর্য্যেত্যোবাচ কথমশকতর্ত্তে মজ্জীবিতুমিতি। যথা বালা অমনসঃ প্রাণন্তঃ প্রাণেন বদন্তো বাচা পশ্যন্তশ্চক্ষুষা শৃণ্বন্তঃ শ্রোত্রেণৈবমিতি ; প্রবিবেশ হ মনঃ ॥ ৩২৭ ॥ ১১

[অনন্তরং] মনঃ (অন্তঃকরণং) হ (ঐতিহ্যে) উচ্চক্রাম ; তৎ (মনঃ) সংবৎসরং প্রোষ্য পর্য্যেত্য উবাচ—[ভো ইন্দ্রিয়াণি, যূয়ং] মৎ ঋতে কথং জীবিতুম্ অশকত? [ইন্দ্রিয়াণি উচুঃ—] বালাঃ (শিশবঃ) যথা অমনসঃ (অপ্রবুদ্ধমনোবৃত্তয়ঃ সন্তঃ) প্রাণেন প্রাণন্তঃ, ইত্যাদ্যন্যৎ সমানম্ ॥

অনন্তর মন শরীর হইতে চলিয়া গেল, সে একবৎসর পরে ফিরিয়া আসিয়া অপর সকল প্রাণকে জিজ্ঞাসা করিল,—আমার অভাবে তোমরা কিরূপে জীবন ধারণ করিতে সমর্থ হইয়াছিলে? প্রাণসমূহ বলিল—শিশুগণ যেরূপ কেবল মানসিক চিন্তা করিতে না পারিলেও প্রাণের সাহায্যে জীবন ধারণ করে, ইত্যাদি পূর্ব্ববৎ ॥

শাঙ্করভাষ্যম্। তথোক্তেষু পিত্রা প্রাণেষু, সা হ বাক্ উচ্চক্রামোৎক্রান্তবতী। সা চোৎক্রম্য সংবৎসরমাত্রং প্রোষ্য স্বব্যাপারান্নিবৃত্তা সতী পুনঃ পর্য্যেত্য ইতরান্ প্রাণানুবাচ—কথং কেন প্রকারেণ অশকত শক্তবন্তো যূয়ং মদৃতে মাং বিনা জীবিতুং—ধারয়িতুমাত্মানমিতি। তে হ উচুঃ—যথা কলা ইত্যাদি।

কলা মূকাঃ যথা লোকে অবদন্তো বাচা জীবন্তি। কথম্? প্রাণন্তঃ প্রাণেন, পশ্যন্তশ্চক্ষুষা, শৃণ্বন্তঃ শ্রোত্রেণ, ধ্যায়ন্তো মনসা, এবং সর্ব্বকরণ-চেষ্টাং কুর্ব্বন্ত ইত্যর্থঃ। এবং বয়ম্ অজীবিষ্মেত্যর্থঃ। আত্মনোঽশ্রেষ্ঠতাং প্রাণেষু বুদ্ধা প্রবিবেশ হ বাক্—পুনঃ স্বব্যাপারে প্রবৃত্তা বভূবেত্যর্থঃ।

সমানমন্যৎ—চক্ষুর্হ উচ্চক্রাম, শ্রোত্রং হোচ্চক্রাম, মনো হোচ্চক্রামেত্যাদি। যথা বালা অমনসঃ অপ্ররূঢ়মনস ইত্যর্থঃ॥ ৩২৪—৩২৭॥ ৮॥ ১১

আনন্দগিরিঃ। অন্যদিত্যস্য বিষয়মাহ—চক্ষুরিতি। বালানামপি বহিরন্তরিন্দ্রিয়ত্বাবিশেষাৎ কথমমনস ইতি বিশেষণম্? অত আহ—অপ্ররূঢ়েতি॥ ৩২৪—২৭॥ ৮—১১

ভাষ্যানুবাদ। পিতা প্রজাপতি প্রাণসমূহকে ঐরূপ বলিলে পর প্রসিদ্ধ বাগিন্দ্রিয় দেহ হইতে বহির্গত হইল, সে বহির্গত হইয়া কেবল এক বৎসর কাল প্রবাস করিয়া অর্থাৎ নিজের কর্ত্তব্য ব্যাপার হইতে নিবৃত্ত থাকিয়া, পুনশ্চ প্রত্যাগত হইয়া অপর প্রাণসমূহকে বলিল—তোমরা আমার অভাবে কিরূপে জীবিত থাকিতে অর্থাৎ আত্মরক্ষা করিতে সমর্থ হইয়াছিলে? তাহারা বলিল—"যথা কলাঃ" ইত্যাদি।

জগতে, কল অর্থাৎ বাগিন্দ্রিয়-বিকল মূক লোকেরা যেরূপ বাগিন্দ্রিয় দ্বারা কথা না বলিয়াও জীবিত থাকে, কিরূপে?—প্রাণের দ্বারা নিঃশ্বাস-প্রশ্বাসের কার্য্য করিয়া, চক্ষু দ্বারা দর্শন করিয়া, কর্ণ দ্বারা শব্দ শ্রবণ করিয়া, এবং মনের দ্বারা ধ্যান (চিন্তা) করিয়া—এইরূপে সমস্ত ইন্দ্রিয়ের কার্য্য করিয়া [জীবিত থাকে], তদ্রূপ আমরাও জীবিত ছিলাম। তখন বাগিন্দ্রিয় প্রাণবর্গের মধ্যে আপনার অপ্রাধান্য বুঝিতে পারিয়া শরীরে প্রবেশ করিল, অর্থাৎ পুনশ্চ স্বীয় কর্ত্তব্য সাধনে প্রবৃত্ত হইল। অন্যাংশও (৯—১১ শ্রুতির অর্থও) ইহারই অনুরূপ। চক্ষু বহির্গত হইল, শ্রোত্র বহির্গত হইল, এবং মন বহির্গত হইল ইত্যাদি। বালকগণ যেরূপ অমনস্ অর্থাৎ তখনও তাহাদের মনোবৃত্তি পরিস্ফুট হয় না॥ ৩২৪—৩২৭॥ ৮—১১]

অথ হ প্রাণ উচ্চিক্রমিষন্ স, যথা সুহয়ঃ পড্বীশ-শঙ্কূন্ সংখিদেৎ এবমিতরান্ প্রাণান্ সমখিদৎ তং হাভিসমেত্যোচু-র্ভগবন্নেধি, ত্বং নঃ শ্রেষ্ঠোঽসি, মোৎক্রমীরিতি ॥ ৩২৮॥ ১২

অথ ( অনন্তরং ) প্রাণঃ ( মুখ্যঃ প্রাণঃ ) হ ( ঐতিহ্যে ) উচ্চিক্রমিষন্ ( উৎক্রমিতুং ইচ্ছন্ সন্ ), সুহয়ঃ ( উত্তমঃ অশ্বঃ ) যথা পড্বীশ-শঙ্কূন্ ( পাদবন্ধন-কীলান্ ) সংখিদেৎ ( উৎপাটয়েৎ ), এবং ( তথা ) সঃ ( প্রাণঃ ) ইতরান্ প্রাণান্ ( বাগাদীন্ ) সমখিদৎ ( সমুদ্ধৃতবান্ )। [ বাগাদয়ঃ প্রাণাঃ ] তম্ ( মুখ্যং প্রাণম্ ) অভিসমেত্য ( বিনয়েন সমাগম্য ) উচুঃ ( উক্তবন্তঃ ) হ—ভগবন্, এধি ( ভব ) [ ত্বম্ অস্মৎ প্রভুরিতি শেষঃ ]; নঃ ( অস্মাকং মধ্যে ) ত্বং শ্রেষ্ঠঃ ( প্রধানঃ ) অসি ( ভবসি ), [ অতঃ ] মা উৎক্রমীঃ ( উৎক্রান্তঃ মা ভূঃ ) ইতি।

অনন্তর মুখ্য প্রাণ উৎক্রমণের ইচ্ছা করিলে পর, উৎকৃষ্ট অশ্ব যেরূপ নিজের পাদবন্ধনের খুঁটাগুলি উঠাইয়া ফেলে, তদ্রূপ সেই প্রাণও অপর প্রাণগণকে ( বাক্ প্রভৃতি ইন্দ্রিয়কে ) উৎক্রমণোন্মুখ করিয়াছিল। তখন অপর প্রাণসমূহ তাহার নিকট সমাগত হইয়া বলিল যে, হে ভগবন্, তুমিই [ আমাদের প্রভু ] হও ; আমাদের মধ্যে তুমিই হইতেছ শ্রেষ্ঠ ; উৎক্রমণ করিও না।

শাঙ্করভাষ্যম্। এবং পরীক্ষিতেষু বাগাদিষু অথ অনন্তরং হ সঃ মুখ্যঃ প্রাণঃ উচ্চিক্রমিষন্ উৎক্রমিতুমিচ্ছন্ কিমকরোৎ ? ইত্যুচ্যতে—যথা লোকে সুহয়ঃ শোভনোঽশ্বঃ পড্বীশশঙ্কূন্ পাদবন্ধনকীলান্ পরীক্ষণায়ারূঢ়েন কশয়া হতঃ সন্ সংখিদেৎ সমুৎখনেৎ সমুৎপাটয়েৎ, এবমিতরান্ বাগাদীন্ সমখিদৎ সমুদ্ধৃত-বান্। তে প্রাণাঃ সঞ্চালিতাঃ সন্তঃ স্বস্থানে স্থাতুমনুৎসহমানা অভিসমেত্য মুখ্যং প্রাণং তমুচুঃ—হে ভগবন্ এধি ভব নঃ স্বামী, যস্মাৎ ত্বং নোঽস্মাকং শ্রেষ্ঠো-ঽসি, মা চাস্মদ্দেহাদুৎক্রমীরিতি ॥ ৩২৮ ॥ ১২

আনন্দগিরিঃ। পরীক্ষিতেষু শ্রেষ্ঠতারহিতেষু নিরূপ্য নিশ্চিতেষু ইত্যেতৎ। পদন-শীলাঃ পাদাস্তেষাং সংহতিঃ পড্বিস্তস্যা ঈশা নিয়ামকাঃ শঙ্কবঃ, বর্ণবিকারঃ ছান্দসঃ ; তান্ যথোক্তান্ অশ্বো যুগপদ্ উৎপাটয়েৎ। যথেতি দৃষ্টান্তমুক্ত্বা দার্ষ্টান্তিকমাহ—এবমিতি ॥৩২৮॥১২

ভাষ্যানুবাদ। বাক্ প্রভৃতি ইন্দ্রিয়গণ এইরূপে পরীক্ষিত হইলে পর অর্থাৎ অপ্রধানরূপে নিশ্চিত হইলে পর, সেই প্রসিদ্ধ মুখ্য প্রাণ ( পঞ্চবৃত্ত্যাত্মক প্রাণ ) উৎক্রমণের ইচ্ছা করিয়া

কি করিয়াছিলেন ; তাহা কথিত হইতেছে—উত্তম অশ্ব যেরূপ অশ্বপরীক্ষার্থ আরূঢ় ব্যক্তিকর্ত্তৃক কশা (চাবুক) দ্বারা আহত হইয়া পড্বীশ-শঙ্কুসমূহকে অর্থাৎ অশ্বের চরণ যাহাতে বাঁধা থাকে, সেই খুঁটি সমূহকে সম্যক্‌রূপে উৎখাত করে, অর্থাৎ সমুৎপাটিত করে, তদ্রূপ [উৎক্রমণেচ্ছু প্রাণও] বাক্ প্রভৃতি অপর প্রাণসমূহকে সমুদ্ধৃত (চঞ্চল) করিয়াছিল। সেই প্রাণসমূহ সঞ্চালিত হইয়া—নিজ নিজ স্থানে অবস্থান করিতে অসমর্থ হইয়া সেই মুখ্যপ্রাণের অভিমুখে উপস্থিত হইয়া বলিতে লাগিল—হে ভগবন্ (পূজনীয়), তুমিই আমাদের স্বামী (প্রভু) ; যেহেতু তুমিই হইতেছ আমাদের মধ্যে শ্রেষ্ঠ ; অতএব এই দেহ হইতে বহির্গত হইও না ॥ ৩২৮ ॥ ১২

অথ হৈনং বাগুবাচ—যদহং বসিষ্ঠোঽস্মি, ত্বং তদ্বসিষ্ঠোঽসীতি। অথ হৈনং চক্ষুরুবাচ—যদহং প্রতিষ্ঠাস্মি, ত্বং তৎপ্রতিষ্ঠাসীতি ॥ ৩২৯ ॥ ১৩

অথ (অনন্তরং) বাক্ এনম্ (মুখ্যং প্রাণম্) উবাচ হ (ঐতিহ্যে)—অহং যৎ বসিষ্ঠা (য়াদৃগ্‌ বসিষ্ঠত্বগুণযুক্তা) অস্মি (ভবামি), ত্বং তদ্বসিষ্ঠঃ (তেন বসিষ্ঠত্বগুণেন যুক্তঃ) অসি, (মম বসিষ্ঠত্বগুণস্ত্বদধীন ইত্যর্থঃ) ইতি। অথ (অনন্তরং) চক্ষুঃ এনম্ (প্রাণম্) উবাচ হ—অহং যৎ প্রতিষ্ঠা (প্রতিষ্ঠাগুণবিশিষ্টম্) অস্মি, ত্বং তৎপ্রতিষ্ঠা (তেন প্রতিষ্ঠাগুণেন যুক্তঃ) অসি (ভবসি) ॥

অতঃপর বাগিন্দ্রিয় এই মুখ্য প্রাণকে বলিল—আমি যে বসিষ্ঠত্বগুণে বিশেষিত আছি, বস্তুতঃ তুমিই হইতেছ সেই বসিষ্ঠত্বগুণবান্। অনন্তর চক্ষু ইহাকে বলিল—আমার যে প্রতিষ্ঠাগুণ আছে, প্রকৃত পক্ষে তুমিই সেই প্রতিষ্ঠাগুণের অধিকারী ॥

অথ হৈনঙ্‌ শ্রোত্রমুবাচ—যদহঙ্‌ সম্পদস্মি, ত্বং তৎসম্পদসীতি। অথ হৈনং মন উবাচ—যদহমায়তনমস্মি, ত্বং তদায়তনমসীতি ॥ ৩৩০ ॥ ১৪

অথ (অনন্তরং) শ্রোত্রং হ এনম্ (মুখ্যং প্রাণম্) উবাচ—অহং যৎ সম্পৎ (সম্পদ্‌গুণবৎ) অস্মি, ত্বং তৎসম্পদ্ (সম্পদ্‌গুণবান্) অসি। অথ মন এনম্

উবাচ—অহং যৎ আয়তনম্ ( আয়তনত্বগুণবৎ ) অস্মি, ত্বং তদ্ আয়তনম্ অসি। বস্তুতঃ তবৈবৈতে বসিষ্ঠত্বাদয়োগুণাঃ, অজ্ঞানাৎ অস্মাভিরাত্মীয়ত্বয়া অভিমতস্তে ইত্যাশয়ঃ।

অনন্তর শ্রবণেন্দ্রিয় ইহাকে বলিল, আমি যে সম্পদ্‌গুণে বিশেষিত হইয়া থাকি, প্রকৃতপক্ষে আপনিই হইতেছেন সেই সম্পদ্-গুণবিশিষ্ট। তাহার পর মন ইহাকে বলিল, আমি যে আয়তনগুণবিশিষ্ট হই, তুমিই হইতেছ, সেই আয়তন-গুণবান্।

শাঙ্কর-ভাষ্যম্। অথ হৈনং বাগাদয়ঃ প্রাণস্য শ্রেষ্ঠত্বং কার্য্যেণ আপাদয়ন্ত আহুঃ বলিমিব হরন্তো রাজ্ঞে বিশঃ। কথম্ বাক্ তাবদুবাচ—যদহং বসিষ্ঠোঽস্মি, যদিতি ক্রিয়াবিশেষণম্; যদ্‌বসিষ্ঠত্বগুণাস্মীত্যর্থঃ, ত্বং তদ্‌বসিষ্ঠঃ—তেন বসিষ্ঠত্ব-গুণেন ত্বং তদ্‌বসিষ্ঠোঽসি তদ্‌গুণস্ত্বমিত্যর্থঃ। অথবা, তচ্ছব্দোঽপি ক্রিয়া-বিশেষণমেব। ত্বৎকৃতস্তদীয়োঽসৌ বসিষ্ঠত্বগুণোঽজ্ঞানান্মমেতি ময়াভিমত ইত্যেতৎ। তথোত্তরেষু যোজ্যং চক্ষুঃশ্রোত্রমনঃসু ॥ ৩২৯—৩৩০ ॥০১৩—১৪

আনন্দগিরিঃ। ময়ি শ্রেষ্ঠত্বধীর্যুষ্মাকমস্তীতি কথং জ্ঞাতুং শক্যম্? ইত্যাশঙ্ক্যাহ—অথেতি। বচনং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি—কথমিত্যাদিনা। ক্রিয়াবিশেষণত্বমেব বিশদয়তি—যদ্‌বসিষ্ঠত্বেতি। বসিষ্ঠত্বেন গুণেনাহং গুণবানস্মি ইতি যৎ, তৎ ত্বমে-বেতি যোজনা। অনন্তরং বাক্যম্ আদায় ব্যাচষ্টে—ত্বমিত্যাদিনা। তদ্‌বসিষ্ঠ ইতি সমস্তপদমিতি গৃহীত্বা ব্যাখ্যায় পক্ষান্তরমাহ—অথবেতি। যচ্ছব্দবদিত্যপেরর্থঃ। অহং বসিষ্ঠত্বগুণোঽস্মি ইতিযৎ, তৎ ত্বমেব বসিষ্ঠত্বগুণোঽসীতি কথমিদানীমুচ্যতে। অন্যথা হি পূর্ব্বমভিধানং তবাসীদিত্যাশঙ্ক্যাহ—ত্বৎকৃত ইতি। বাচি দর্শিতং ন্যায়ং চক্ষুরাদাবতিদিশতি—তথেতি। ৩২৯। ৩৩০। ১৩—১৪

ভাষ্যানুবাদ। অনন্তর প্রজারা যেরূপ রাজার নিকট উপ-ঢৌকন প্রদান করে, তদ্রূপ প্রসিদ্ধ বাগাদি ইন্দ্রিয়গণ কার্য্য দ্বারা প্রাণের শ্রেষ্ঠতা প্রতিপাদনপূর্ব্বক এই প্রাণকে বলিয়াছিলেন—কি প্রকার? প্রথমতঃ বাগিন্দ্রিয় বলিল, আমি যে বসিষ্ঠ হই, 'যৎ' পদটি [ 'অস্মি'—হই ] ক্রিয়ার বিশেষণ; অর্থাৎ আমি যেরূপ বসিষ্ঠ-গুণসম্পন্ন হই, তুমি সেই বসিষ্ঠ, তুমিই হইতেছ সেই বসিষ্ঠত্বগুণে বসিষ্ঠ, অর্থাৎ তুমি সেই গুণযুক্ত। অথবা [ "তদ্ বসিষ্ঠঃ" কথায় ] 'তৎ' শব্দটিও ক্রিয়াবিশেষণই বটে; অভিপ্রায় এই

যে, এই যে বসিষ্ঠত্ব গুণ, ইহা তোমা দ্বারা সম্পাদিত—তোমারই বটে, কেবল অজ্ঞান-বশতঃ 'আমার গুণ' বলিয়া আমি অভিমান করিয়া থাকি মাত্র। পরবর্ত্তী চক্ষুঃ শ্রোত্র ও মনের সম্বন্ধেও এই-রূপই অর্থ যোজনা করিতে হইবে॥ ৩২৯—৩৩০॥ ১৩—১৪

ন বৈ বাচো ন চক্ষূংষি ন শ্রোত্রাণি ন মনাংসীত্যাচক্ষতে, প্রাণা ইত্যেবাচক্ষতে, প্রাণো হ্যেবৈতানি সর্ব্বাণি ভবতি॥ ৩৩১॥ ১৫

ইতি পঞ্চমাধ্যায়স্য প্রথমঃ খণ্ডঃ॥ ৫॥ ১

[ইদানীং শ্রুতিরেব প্রকরণার্থং ব্যাকরোতি "ন বৈ" ইত্যাদিনা।]—[বাগাদীনি করণানি] ন বৈ (নৈব) বাচঃ (বাগিন্দ্রিয়াণি), ন চক্ষূংষি, ন শ্রোত্রাণি, ন মনাংসি ইতি আচক্ষতে (কথয়ন্তি) [পণ্ডিতা ইতি শেষঃ]; [পরন্তু] 'প্রাণাঃ' ইত্যেব আচক্ষতে; হি (যস্মাৎ) এতানি সর্ব্বাণি (বাগাদীনি ইন্দ্রিয়াণি) প্রাণঃ (প্রাণস্বরূপাণি) ভবতি।

এখন শ্রুতি বলিতেছেন—পণ্ডিতগণ বাক্‌প্রভৃতি ইন্দ্রিয়াদিকে বাক্ বলেন না, চক্ষু বলেন না, শ্রোত্র বলেন না, এবং মনও বলেন না, [পরন্তু সকলকেই] প্রাণ বলিয়াই নির্দ্দেশ করেন; কারণ, প্রাণই হইতেছে এই সমস্ত ইন্দ্রিয়-স্বরূপ॥

শাঙ্করভাষ্যম্। শ্রুতেরিদং বচঃ—যুক্তমিদং বাগাদিভির্মুখ্যং প্রাণং প্রত্যভিহিতম্; যস্মাৎ ন বৈ লোকে বাচো ন চক্ষূংষি ন শ্রোত্রাণি ন মনাংসীতি বাগাদীনি করণান্যাচক্ষতে লৌকিকা আগমজ্ঞা বা; কিং তর্হি? প্রাণা ইত্যেবাচক্ষতে কথয়ন্তি; যস্মাৎ প্রাণো হি এব এতানি সর্ব্বাণি বাগাদীনি করণজাতানি ভবতি; অতো মুখ্যং প্রাণং প্রতি অনুরূপমেব বাগাদিভিরুক্তমিতি প্রকরণার্থমুপসঞ্জিহীর্ষতি।

ননু কথমিদং যুক্তম্?—চেতনাবন্ত ইব পুরুষা অহং শ্রেষ্ঠতায়ৈ বিবদন্তঃ* অন্যোন্যং স্পর্দ্ধেরন্নিতি; ন হি চক্ষুরাদীনাং বাচং প্রত্যাখ্যায় প্রত্যেকং বদনং† সম্ভবতি; তথা অপগমো দেহাৎ পুনঃ প্রবেশো ব্রহ্মগমনং প্রাণস্তুতির্বা

* বিবদমানাঃ ইতি সাধীয়ান্ পাঠঃ।

† বচনমিতি কেচিৎ।

উপপদ্যতে। তত্র অগ্ন্যাদিচেতনাবদ্দেবতাধিষ্ঠিতত্বাৎ বাগাদীনাং চেতনাবত্ত্বং তাবৎ সিদ্ধমাগমতঃ।

তার্কিকসময়বিরোধ ইতি চেৎ, দেহে একস্মিন্নেকচেতনাবত্ত্বে ন, ঈশ্বরস্য নিমিত্তকারণত্বাভ্যুপগমাৎ। যে তাবদীশ্বরমভ্যুপগচ্ছন্তি তার্কিকাঃ, তে মনআদিকার্য্যকরণানামাধ্যাত্মিকানাং বাহ্যানাঞ্চ পৃথিব্যাদীনাম্ ঈশ্বরাধিষ্ঠিতানামেব নিয়মেন প্রবৃত্তিমিচ্ছন্তি রথাদিবৎ। ন চাস্মাভিঃ অগ্ন্যাদ্যাশ্চেতনাবত্যোঽপি দেবতা অধ্যাত্মং ভোক্ত্র্যঃ (১) অভ্যুপগম্যন্তে; কিং তর্হি? কার্য্যকরণবতীনাং হি তাসাং প্রাণৈকদেবতাভেদানাং অধ্যাত্মাধিভূতাধিদৈবভেদকোটিবিকল্পানাম্ অধ্যক্ষতামাত্রেণ নিয়ন্তা ঈশ্বরোঽভ্যুপগম্যতে। স হি অকরণঃ, "অপাণিপাদো জবনো গ্রহীতা পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণঃ" ইত্যাদিমন্ত্রবর্ণাৎ। "হিরণ্যগর্ভং পশ্যত জায়মানম্", "হিরণ্যগর্ভং জনয়ামাস পূর্ব্বম্" ইত্যাদি চ শ্বেতাশ্বতরীয়াঃ পঠন্তি। ভোক্তা কর্ম্মফলসম্বন্ধী দেহে তদ্বিলক্ষণো জীব ইতি বক্ষ্যামঃ।

বাগাদীনাঞ্চেহ সংবাদঃ কল্পিতঃ বিদুষোঽন্বয়ব্যতিরেকাভ্যাং প্রাণশ্রেষ্ঠতানির্দ্ধারণার্থম্—যথা লোকে পুরুষা অন্যোন্যমাত্মনঃ শ্রেষ্ঠতায়ৈ বিবদমানাঃ কঞ্চিদ্ গুণবিশেষাভিজ্ঞং পৃচ্ছন্তি—'কো নঃ শ্রেষ্ঠো গুণৈঃ' ইতি; তেনোক্তাঃ—'একৈকশ্যেন অদঃ কার্য্যং সাধয়িতুমুদ্যচ্ছত, যেনাদঃ কার্য্যং সাধ্যতে, স বঃ শ্রেষ্ঠঃ' ইত্যুক্তাঃ তথৈব উদ্যচ্ছন্ত আত্মনোঽন্যস্য বা শ্রেষ্ঠতাং নির্দ্ধারয়ন্তি, তথা ইমং সংব্যবহারং বাগাদিষু কল্পিতবতী শ্রুতিঃ—কথং নাম বিদ্বান্ বাগাদীনামেকৈকস্যাভাবেঽপি জীবনং দৃষ্টম্, ন তু প্রাণস্য, ইতি প্রাণশ্রেষ্ঠতাং প্রতিপদ্যেত, ইতি। তথাচ শ্রুতিঃ কৌষীতকিনাম্—"জীবতি বাগপেতো মূকান্ হি পশ্যামঃ, জীবতি চক্ষুরপেতোঽন্ধান্ হি পশ্যামঃ, জীবতি শ্রোত্রাপেতো বধিরান্ হি পশ্যামঃ, জীবতি মনোঽপেতঃ বালান্ হি পশ্যামঃ, জীবতি বাহুচ্ছিন্নঃ, জীবত্যূরুচ্ছিন্নঃ" ইত্যাদ্যা ॥ ৩৩১ ॥ ১৫

ইতি পঞ্চমাধ্যায়স্য প্রথমখণ্ড-ভাষ্যম্। ॥ ৫ ॥ ১

আনন্দগিরিঃ। বাগাদিবচনাদ্যথার প্রাণাধীনতাং বাগাদেঃ শ্রুতিরেব কথয়তি, ইত্যুত্তরস্য 'ন বৈ বাচঃ' ইত্যাদেস্তাৎপর্য্যম্ আহ—শ্রেষ্ঠত্বেরিতি। তদেব চ সোপস্কারং ব্যাকরোতি—যুক্তমিত্যাদিনা। যদি সর্ব্বাণ্যেব করণানি বাক্তন্ত্রাণি স্যুস্তর্হি বাচ ইত্যেব তানি ব্রূয়ুঃ। যদি চক্ষুস্তন্ত্রাণি স্যুস্তদা সর্ব্বাণ্যেব চক্ষূংষীতি বক্ষ্যুঃ, নচৈবং বদন্তি, প্রাণা ইতি তু তানি কথয়ন্তি। তস্মাৎ প্রাণপারতন্ত্র্যং করণানাং সিদ্ধমিত্যর্থঃ। বাগাদিভিরুক্তং

(১) কর্ত্তৃভোক্তৃযোগ্যাঃ ইতি কচিৎ পাঠঃ।

ষৎ তদেবসিদ্ধোঽসি ইত্যাদি প্রাণস্যৈব যথোক্তগুণবত্তো ধ্যেয়ত্বং প্রকরণার্থঃ। সাক্ষাদুপসংহারা-দর্শনাদুপসংজিহীর্ষতি ইত্যুক্তম্।

আখ্যায়িকায়া যথাশ্রুতমর্থমাক্ষিপতি—নম্বিতি। যথা পুরুষাশ্চেতনাবন্তো বিবদমানাঃ স্পর্দ্ধন্তে, তথা বাগাদয়োঽচেতনাঃ স্বকীয়শ্রেষ্ঠত্বসিদ্ধ্যর্থং বিপ্রতিপন্না মিথঃ স্পর্দ্ধেরন্ ইতি নৈব যুক্তম্; অচেতনেষু স্পর্দ্ধাদেরদর্শনাদিত্যর্থঃ। কিঞ্চ, বাগ্ব্যতিরিক্তানামন্যেষাং বচনমেবানুচিতং বচনন্তু বাগ্ব্যাপারত্বাদিত্যাহ—ন হীতি। কিঞ্চ বাগাদীনাং দেহাদপসর্পণাদি অযুক্তম্, অচেতনত্বাৎ; ইত্যাহ—তথেতি। বাশব্দো ন হীত্যস্যানুকর্ষণার্থঃ।

অত্রাদয়শ্চেতনাবত্ত্যো দেবতাঃ, তাভিরধিষ্ঠিতত্বাৎ তাদাত্ম্যাভিপ্রায়েণ বাগাদীনাং চেতনাবত্ত্ব-সম্ভবাদ্ বদনাদিব্যবহারঃ সম্ভবতীতি, অগ্নির্বাগ্ভূত্বা মুখং প্রাবিশৎ ইত্যাদি শ্রুতিম্ অনুসৃত্য উত্তরমাহ—তত্ত্রেতি। একস্মিন্ দেহে অনেকচেতনাবত্তাং প্রসহ্য বিরুদ্ধানেকাভিপ্রায়ানু-বিধায়িত্বেন দেহস্যোন্মথনপ্রসঙ্গাদক্রিয়ত্বপ্রসঙ্গাদ্বা নানেকচেতনাধিষ্ঠিতত্বম্ একস্য দেহস্য সম্ভবতীতি শঙ্কতে—তার্কিকেতি। কিমেকশরীরম্ অনেকচেতনাধিষ্ঠিতং ন ভবতি? কিংবা তৈর্নির্ণীতকর্তৃভোক্ত্রধিষ্ঠিতম্? ইতি বিকল্প্য আদ্যং দূষয়তি—নেতি। অস্তি হি পরমতে শরীরস্য জীবাধিষ্ঠিতস্য এব ঈশ্বরাধিষ্ঠিতত্বং, তথাচ একশরীরম্ অনেকচেতনাধিষ্ঠিতং ন ভবতীতি নাস্তি সেশ্বরবাদিনাং শঙ্কেত্যর্থঃ। সংগ্রহবাক্যং বিবৃণোতি—যে তাবদিতি। অচেতনানাং চেতনাধিষ্ঠিতানামেব প্রবৃত্তিরিত্যত্র দৃষ্টান্তমাহ—রথাদিবদিতি। দ্বিতীয়ং প্রত্যাহ—ন চেতি। কার্য্যকরণানামধিষ্ঠাতৃদেবতা, তর্হি তৎকার্য্যকরণানাম্ কিম্ অধি-ষ্ঠাতৃ দেবতান্তরম্? ইতি পৃচ্ছতি—কিং তর্হীতি। দেবতাকার্য্যকরণানাম্ অধিষ্ঠাতৃদেবতা-ন্তরমিষ্টং চেৎ, অনবস্থা স্যাদিতি মত্বানং প্রত্যাহ—কার্য্যকরণবতীনামিতি। শাকল্য-ব্রাহ্মণমনুসৃত্যাহ—প্রাণেতি। ননু ভূয়স্যো দেবতাঃ কথং তাসাং প্রাণলক্ষণৈকদেবতা-প্রভেদত্বমত আহ—অধ্যাত্মেতি। অধ্যাত্মাধিভূতাধিদৈবানাং ভেদকোটিভির্বিকল্পো যাসা-মিতি বিগ্রহঃ। নিয়ন্তৃত্বপ্রযুক্তব্যাপারবত্ত্বং বারয়িতুং বিশিনষ্টি—অধ্যক্ষতামাত্রেণেতি। তদেবেশ্বরস্যাপি নিয়ন্তৃত্বাৎ কার্য্যকারণবত্ত্বং দেবতানামিতি স্যাদিতি চেন্নেত্যাহ—ন হীতি। অকরণত্বমকার্য্যত্বস্যোপলক্ষণম্। তত্র শ্রুতিং প্রমাণয়তি—অপাণীতি। আদিপদেন চ "ন তস্য কার্য্যং করণঞ্চ বিদ্যতে ইত্যাদিমন্ত্রবর্ণো গৃহীতঃ। সূত্রাত্মা হিরণ্যগর্ভঃ, স চৈকা সমষ্টিরূপা দেবতা, তদংশভূতেদানাং দেবতানামীশ্বরো নিয়ন্তেত্যুক্তম্। তত্র প্রমাণমাহ—হিরণ্য-গর্ভমিতি। আদিপদেন "হিরণ্যগর্ভঃ সমবর্ত্তত' ইত্যাদি গৃহ্যতে। দেবানামীশ্বরস্য চাস্মিন্ দেহে ভোক্তৃত্বাভাবে কস্য ভোক্তৃত্বমিত্যত আহ—ভোক্তেতি। তদ্বিলক্ষণো দেবতে-শ্বরাভ্যাং ব্যাবৃত্ত ইতি যাবৎ।

বাগাদিশব্দবাচ্যাশ্চেতনাবত্ত্যো দেবতা ইতি স্বীকৃত্য আখ্যায়িকায়াঃ স্বার্থনিবৃত্ত্যর্থমুক্তম্, ইদানীং তস্যাস্তাৎপর্য্যমাহ—প্রাণাদীনাং চেতি। কল্পনাপ্রয়োজনমাহ—বিদুষ ইতি। যথোক্তাং কল্পনাং দৃষ্টান্তেন স্পষ্টয়তি—যথেত্যাদিনা। তেনোক্তা ইত্যুক্তমেব ব্যনক্তি—একৈকশ্যেনেতি। বিদুষ ইত্যাদিনোক্তং প্রয়োজনং প্রকটয়তি—কথং নামেতি। বিদ্বান্ প্রাণশ্রৈষ্ঠ্যং কথং নাম প্রতিপদ্যেত ইতি সম্বন্ধঃ। প্রতিপত্তি-

প্রকারং সংক্ষিপতি—বাগাদীনামিতি। ফলবতী কল্পনেতি শেষঃ। দৃষ্টেঽপার্থে শ্রুতিমনুগ্রাহকত্বেন দর্শয়তি—তথা চেতি ॥ ৩১ ॥ ১৫

ইতি পঞ্চমাধ্যায়স্য প্রথমঃ খণ্ডঃ ॥ ৫ ॥ ১

ভাষ্যানুবাদ। ইহা শ্রুতির কথা—বাক্ প্রভৃতি ইন্দ্রিয়গণ মুখ্যপ্রাণের সম্বন্ধে যাহা বলিয়াছে, তাহা যুক্তিযুক্তই বটে; যেহেতু জগতে সাধারণ লোকেরা কিংবা শাস্ত্রজ্ঞ পণ্ডিতেরা বাক্ প্রভৃতি ইন্দ্রিয়গণকে নিশ্চয়ই বাক্, চক্ষুঃ, শ্রোত্র ও মন বলিয়া নির্দ্দেশ করেন না; তবে কি ?—না, 'প্রাণ' ইহাই বলিয়া থাকেন। কেননা, যেহেতু প্রাণই হইতেছে এই সমস্ত বাগাদি ইন্দ্রিয়স্বরূপ; অতএব বাগাদি ইন্দ্রিয়গণ মুখ্যপ্রাণের প্রতি উপযুক্ত কথাই বলিয়াছে; [শ্রুতিও] এইরূপেই প্রকরণার্থের উপসংহার করিতে ইচ্ছা করিতেছেন।

ভাল, এটা কিরূপ যুক্তিযুক্ত হয় যে, [বাগাদি ইন্দ্রিয়গণ] চেতন পুরুষের ন্যায় স্বস্বপ্রাধান্যের জন্য পরস্পর বিবাদ করিবে? বিশেষতঃ চক্ষু প্রভৃতি ইন্দ্রিয়গণের মধ্যে একমাত্র বাগিন্দ্রিয় ভিন্ন আর কাহারো পক্ষে কথা বলা সম্ভবপর হয় না। এইরূপ, দেহ হইতে নির্গমন, পুনর্ব্বার দেহমধ্যে প্রবেশ, ব্রহ্মসমীপে গমন কিংবা প্রাণকে স্তব করা, ইহার কিছুই উপপন্ন হয় না। তদুত্তরে [কথিত হইতেছে যে,] বাগাদি ইন্দ্রিয়গণ অগ্নি প্রভৃতি চেতন দেবতা দ্বারা অধিষ্ঠিত বলিয়া শাস্ত্রানুসারে বাগাদি ইন্দ্রিয়েরও চেতনত্ব অবশ্যই সিদ্ধ আছে (১)।

বলিতে পার যে, একই দেহে অনেক চেতনের অধিষ্ঠান স্বীকার করিলে তর্কশাস্ত্রীয় সিদ্ধান্তের সহিত বিরোধ উপস্থিত হয়; না, তাহাও হয় না; যেহেতু তাঁহারাও ঈশ্বরকেই নিমিত্ত কারণ বলিয়া স্বীকার করেন। অভিপ্রায় এই যে, যে তার্কিকগণ ঈশ্বরের অস্তিত্ব স্বীকার করেন, তাঁহারা আধ্যাত্মিক দেহেন্দ্রিয়াদিতে এবং বাহ্য পদার্থ

---

(১) তাৎপর্য্য—শাস্ত্রানুসারে জানা যায়, দশবিধ জ্ঞান-কর্ম্মেন্দ্রিয়ই দশটি দেবতা দ্বারা অধিষ্ঠিত বা পরিচালিত। তন্মধ্যে শ্রোত্রের দেবতা দিক্, ত্বকের বায়ু, চক্ষুর সূর্য্য, জিহ্বার বরুণ, নাসিকার অশ্বিনীকুমার। বাগিন্দ্রিয়ের অগ্নি, হস্তের ইন্দ্র, পদের বিষ্ণু, পায়ুর মিত্র এবং উপস্থের দেবতা ব্রহ্মা।

পৃথিব্যাদিতেও ঈশ্বরাধিষ্ঠান-বশতই যথানিয়মে প্রবৃত্তি স্বীকার করিয়া থাকেন; [অচেতন] রথাদি-প্রবৃত্তিই ইহার দৃষ্টান্তস্থল। চৈতন্য-সম্পন্ন অগ্ন্যাদি দেবতাকে আমরাও দেহের ভোক্তা বলিয়া স্বীকার করি না; তবে কি না, অধ্যাত্ম, অধিদৈবত ও অধিভূতাদিরূপে বিবিধ বিকল্পাস্পদ (নানারূপ) একই প্রাণদেবতার রূপভেদমাত্র। স্বতন্ত্র দেহেন্দ্রিয়াদিবিশিষ্ট সেই দেবতাগণের কেবল অধ্যক্ষতা বা সহায়তা দ্বারা স্বয়ং ঈশ্বরকেই আমরা সর্ব্বনিয়ন্তা রূপে স্বীকার করিয়া থাকি। কারণ, 'তিনি হস্তপদবিহীন অথচ দ্রুতগামী ও গ্রহীতা, চক্ষুবর্জ্জিত অথচ দর্শন করেন, কর্ণহীন অথচ শ্রবণ করেন,' এই মন্ত্র হইতে জানা যায় যে, তাঁহার কোনরূপ ইন্দ্রিয় নাই। শ্বেতাশ্বতরশাখীরাও পাঠ করিয়া থাকেন যে, 'যিনি জায়মান হিরণ্যগর্ভকে দর্শন করেন,' এবং 'যিনি প্রথমে হিরণ্যগর্ভকে উৎপাদন করিয়াছেন' ইত্যাদি। দেহে কর্ম্মফলসম্বন্ধী ভোক্তা জীব যে অধিষ্ঠাতৃগণ হইতে ভিন্ন; তাহা পরে প্রতিপাদন করিব।

বিদ্বজ্জনেরা অন্বয় ও ব্যতিরেক নিয়ম দ্বারা প্রাণের শ্রেষ্ঠতা অবধারণ করিতে পারিবেন, এতদর্থ এখানে প্রাণ-সংবাদটি কল্পিত হইয়াছে, অর্থাৎ ইহা বাস্তবিক ঘটনা নহে, প্রাণের শ্রেষ্ঠতা জ্ঞাপনের জন্য ঐরূপ আখ্যায়িকা কল্পনা করা হইয়াছে মাত্র। ব্যবহারক্ষেত্রে যেরূপ বহুলোক আপন আপন শ্রেষ্ঠতার নিমিত্ত পরস্পর বিবাদ করিতে করিতে কোন একজন গুণ-বিশেষাভিজ্ঞ পুরুষের নিকট উপস্থিত হইয়া জিজ্ঞাসা করিয়া থাকে,—"আমাদের মধ্যে গুণে শ্রেষ্ঠ কে"? তখন সেই বিশেষজ্ঞ ব্যক্তি বলেন যে, 'তোমরা এক একজন করিয়া এই কার্য্য সম্পাদন করিতে যত্নবান্ হও, যাহা দ্বারা এই কার্য্য সম্পাদিত হইবে, সে-ই তোমাদের মধ্যে শ্রেষ্ঠ'; এই কথার পর তাহারা সেইরূপই কার্য্য সম্পাদন করিয়া নিজের অথবা অপরের শ্রেষ্ঠত্ব অবধারণ করিয়া থাকে। শ্রুতিও বাগাদি সম্বন্ধে তদনুরূপ এই সংবাদ কল্পনা করিয়াছেন।

অভিপ্রায় এই যে, বাগাদি ইন্দ্রিয়গণের মধ্যে এক এক ইন্দ্রিয়ের অভাবেও জীবন ধারণ দেখা গিয়াছে, কিন্তু প্রাণের অভাবে নহে; এই হেতুতে বিদ্বান্ পুরুষ প্রাণের শ্রেষ্ঠতা উপলব্ধি করিতে সমর্থ হইবেন। কৌষীতকীদিগের তদনুরূপ শ্রুতিও আছে—'বাগ্বিহীন লোকও জীবিত থাকে; কারণ, মূক (বাগ্বিকল) লোকও দেখিয়া থাকি; চক্ষুহীন লোক বাঁচিয়া থাকে; কারণ, অন্ধলোকও দেখিতে পাইয়া থাকি; শ্রোত্ররহিত লোকও জীবিত থাকে; কারণ, বধির লোকসমূহও দেখিতে পাইয়া থাকি; মনঃশূন্য লোকও বাঁচিয়া থাকে, কেন না, বালকদিগকে দেখিতে পাইয়া থাকি; ছিন্নবাহু লোকও জীবন ধারণ করে; উরুচ্ছেদনের পরও লোক জীবিত থাকে' ইত্যাদি। [অতএব উক্ত আখ্যায়িকা সম্বন্ধে উত্থাপিত আপত্তিগুলি ভিত্তি-হীন] ॥ ৩১ ॥ ১৫

ইতি পঞ্চমাধ্যায়ে প্রথমখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৫ ॥ ১॥

---

## দ্বিতীয়ঃ খণ্ডঃ।

স হোবাচ কিং মেঽন্নং ভবিষ্যতীতি, যৎকিঞ্চিদিদম্ আ শ্বভ্য আ শকুনিভ্য ইতি হোচুঃ। তদ্বা এতদনস্যান্নমনো হ বৈ নাম প্রত্যক্ষম্, ন হ বা এবংবিদি কিঞ্চনানন্নং ভবতীতি ॥৩৩২॥১

সঃ (প্রাণঃ) হ (ঐতিহ্যে) উবাচ (পৃষ্টবান্) [ইতরান্ প্রাণান্]—কিং (কিং বস্তু) মে (মম) অন্নং (ভক্ষণীয়ং) স্যাৎ, ইতি। [এবং পৃষ্টা ইতরে প্রাণাঃ] ঊচুঃ—আ শ্বভ্যঃ (কুকুরান্নপর্য্যন্তং) আ শকুনিভ্যঃ (শকুনিভক্ষ্য-পর্য্যন্তং) যৎ ইদম্ (লোকপ্রসিদ্ধম্) অন্নম্ (ভক্ষণীয়ম্) [অস্তি], তৎ (সর্ব্ব-প্রাণি-ভক্ষণীয়ং) বৈ (প্রসিদ্ধং) এতৎ (অন্নজাতং) অনস্য (প্রাণস্য তব) অন্নম্ [অস্তু ইতি শেষঃ]। হ (যস্মাৎ) অনঃ (প্রাণনাখ্য-চেষ্টাবান্) ইতি প্রত্যক্ষং (প্রাণস্য সাক্ষাৎ বাচকং পদমিত্যর্থঃ)। [বিদ্যাফলমুচ্যতে—] এবংবিদি (যথোক্তপ্রাণতত্ত্বাভিজ্ঞে) কিঞ্চন (কিমপি) ন অনন্নং (অভক্ষ্যং) ভবতি, (এবংবিদঃ সর্ব্বমেব অন্নরূপেণ পরিণমতে ইতি ভাবঃ)।

প্রাণ জিজ্ঞাসা করিল—আমার অন্ন কি হইবে? [অপর প্রাণগণ] বলিল—কুকুর ও শকুনি হইতে আরম্ভ করিয়া জগতে যাহা কিছু ভক্ষ্য বস্তু অন্ন বলিয়া প্রসিদ্ধ আছে, তৎসমস্তই তোমার (প্রাণের) অন্ন হইবে। 'অন' এইটি সাক্ষাৎ প্রাণ-বাচক নাম; প্রাণের উক্তপ্রকার তত্ত্বজ্ঞ ব্যক্তির পক্ষেও কোন বস্তুই অনন্ন (অভক্ষ্য) হয় না, অর্থাৎ সর্ব্বপ্রাণিভক্ষ্য অন্নই তাঁহার অন্নরূপে পরিণত হয়॥

শাঙ্করভাষ্যম্। স হোবাচ মুখ্যঃ প্রাণঃ—কিং মে অন্নং ভবিষ্যতীতি। মুখ্যপ্রাণং প্রষ্টারমিব কল্পয়িত্বা বাগাদীন্ প্রতিবক্তৄনিব কল্পয়ন্তী শ্রুতিরাহ—যদিদং লোকে অন্নজাতং প্রসিদ্ধম্—আ শ্বভ্যঃ শ্বভিঃ সহ আ শকুনিভ্যঃ শকুনিভিঃ সহ সর্ব্বপ্রাণিনাং যদন্নম্, তৎ তব অন্নমিতি হ ঊচুর্বাগাদয় ইতি। প্রাণস্য সর্ব্বমন্নং, প্রাণোঽত্তা সর্ব্বস্যান্নস্য ইত্যেবং প্রতিপত্তয়ে কল্পিতাখ্যায়িকারূপাৎ

ব্যাবৃত্য কেন শ্রুতিরন্নপণাহ—তবৈ,এতত্ যৎকিঞ্চিৎ লোকে প্রাণিভিরন্নমদ্যতে, অনস্ত প্রাণস্ত তদন্নম্, প্রাণেনৈব তদদ্যত ইত্যর্থঃ। সর্ব্বপ্রকারচেষ্টাব্যাপ্তিগুণ-প্রদর্শনার্থম্ অন ইতি প্রাণস্য প্রত্যক্ষং নাম। প্রাদ্যুপসর্গপূর্ব্বত্বে হি বিশেষগতিরেব স্যাৎ। তথাচ সর্ব্বান্নানাম্ অত্তুর্নামগ্রহণমিতীদং প্রত্যক্ষং নাম অন ইতি সর্ব্বান্নানাম্ অত্তুঃ সাক্ষাদভিধানম্।

ন হ বৈ এবংবিদি যথোক্তপ্রাণবিদি—প্রাণোঽহমস্মি সর্ব্বভূতস্থঃ সর্ব্বান্নানামত্তেতি, তস্মিন্ এবংবিদি হ বৈ কিঞ্চন কিঞ্চিদপি প্রাণিভিরাদ্যং সর্ব্বৈঃ অনন্নম্ অন্নাদ্যং ন ভবতি, সর্ব্বমেবংবিদি অন্নং ভবতীত্যর্থঃ, প্রাণভূতত্বাদ্ বিদুষঃ, "প্রাণাদ্বা এষ উদেতি প্রাণেঽস্তমেতি" ইত্যুপক্রম্য "এবংবিদো হ বা উদেতি সূর্য্য এবংবিদ্যস্তমেতি" ইতি শ্রুত্যন্তরাৎ॥ ৩৩২॥ ১

আনন্দগিরিঃ। বাগাদীনাং স্বামী শ্রৈষ্ঠ্যাদিগুণঃ প্রাণোঽস্মীতি বিদ্যাদিতি প্রধান-বিদ্যামুপদিশ্য তদ্দর্শনাঙ্গভূতান্নবাসোদৃষ্টিবিধানার্থে প্রক্রমে প্রথমমন্নদৃষ্টিং বিধাতুং প্রসঙ্গং প্রকুরুতে—স হোবাচেতি। মুখ্যস্য প্রাণস্য প্রষ্টৃত্বং বাগাদীনাং প্রতিবক্তৃত্বং চ কাল্পনিকমিত্যাহ—মুখ্যমিতি। যদিদমিত্যুক্তমেব চ যৎপদং বাক্যার্থকল্পনার্থং যদন্ন-মিত্যত্রানুদ্যতে। তদ্বা এতদিত্যাদ্যুত্তরবাক্যস্য পূর্ব্ববাক্যাদর্থভেদাভাবমাশঙ্ক্যাহ—প্রাণ-স্যেতি। প্রাণশব্দং বিহায় অনশব্দপ্রয়োগে তাৎপর্য্যমাহ—সর্ব্বপ্রকারেতি। অন চেষ্টায়ামিতি ধাতুজস্য অন-শব্দস্য উপাদানং সর্ব্বপ্রকারচেষ্টয়া প্রাণস্য ব্যাপ্তিগুণপ্রদ-র্শনার্থম্। তথাচ যঃ কোঽপি দহতি শোষয়তি প্লাবয়তি বা, স সর্ব্বোঽপি প্রাণ এবোক্ত যুক্তঃ প্রাণস্যান ইতি নামেত্যর্থঃ। প্রত্যক্ষং পূর্ব্বোক্তধাতুজন্মনামেতি যাবৎ। উক্তমেবার্থং সমর্থয়তে—প্রাদীতি। অনশব্দস্যেতি শেষঃ। ন প্রাণস্য সর্ব্বচেষ্টাপ্তিরিত্যেবকারার্থঃ। তথাচ প্রাণাদি-শব্দোপাদানে বিশেষব্যাপ্তিরেবেতি স্থিতে সতীত্যর্থঃ। অন ইতি প্রত্যক্ষমিদং নাম সর্ব্বান্নানামত্তুর্নামগ্রহণমিতি সম্বন্ধঃ। তদেব ব্যাচষ্টে—সর্ব্বান্নানামিতি? তত্তু প্রাণশব্দস্য প্রাণবিদঃ সর্ব্বমন্নং চেৎ, তদবিদুষো ভক্ষ্যাভক্ষ্যবিভাগাসিদ্ধৌ তদ্বিষয়ং শাস্ত্রং বিরুধ্যেত, ইত্যাশঙ্ক্যাধ্যাত্মিকং রূপং হিত্বা আধিদৈবিকেন রূপেণ তস্য সর্ব্বাত্মত্বে বিভাগশাস্ত্র-মাধ্যাত্মিকপরিচ্ছেদবিষয়ত্বেনাবিরুদ্ধমিত্যাহ—প্রাণভূতত্বাদিতি। প্রাণভূতো বিদ্বানিত্যত্র শ্রুত্যন্তরং সংবাদয়তি—প্রাণাদিতি॥ ৩৩২॥ ১

ভাষ্যানুবাদ। সেই প্রধান প্রাণ বলিল—আমার অন্ন (খাদ্য) কি হইবে? শ্রুতি মুখ্যপ্রাণকে প্রশ্নকর্ত্তার ন্যায় কল্পনা করিয়া এবং বাগাদি ইন্দ্রিয়গণকে প্রত্যুত্তর-দাতার ন্যায় কল্পনা করিয়া বলিতেছেন—জগতে এই যে কিছু অন্নরাশি প্রসিদ্ধ আছে—কুকুরের সহিত এবং শকুনির (পক্ষীর) সহিত সমস্ত প্রাণিগণের যাহা অন্ন, তাহা তোমার

অন্ন, এই কথা বাক্ প্রভৃতি ইন্দ্রিয়গণ বলিল। 'সমস্ত অন্নই' প্রাণের এবং প্রাণই সমস্ত অন্নের ভোক্তা, ইহা জ্ঞাপনার্থ কল্পিত আখ্যায়িকা-ভাব পরিত্যাগ করিয়া, শ্রুতি এখন নিজরূপেই বলিতেছেন—জগতে প্রাণিগণ যে কিছু অন্ন ভোজন করে, তাহা প্রাণেরই অন্ন, অর্থাৎ প্রাণই সে সমস্ত ভক্ষণ করে। সর্ব্বপ্রকার চেষ্টা বা ব্যাপারই যে প্রাণাধীন, তাহা জ্ঞাপন করিবার জন্য প্রাণের 'অন' এই প্রত্যক্ষ (সাক্ষাৎ—যৌগিকার্থ সমন্বিত) নামটি অভিহিত হইয়াছে; নচেৎ 'প্র'-প্রভৃতি উপসর্গসহযোগে (প্রাণ শব্দের) নির্দ্দেশ করিলে, তদ্দ্বারা বিশেষার্থেরই প্রতীতি হইত; (নিঃশ্বাস-প্রশ্বাস-রূপ ব্যাপারবিশিষ্টেরই প্রতীতি হইত, কিন্তু সমস্ত ব্যাপার সম্বন্ধ প্রতীত হইত না)। এইরূপ নির্দ্দেশে সর্ব্বান্নভোক্তার নাম গ্রহণ করা হয় বলিয়াই 'অন' এইটি প্রত্যক্ষ (মুখ্য) নাম, অর্থাৎ 'অন' শব্দে সাক্ষাৎ সম্বন্ধে সর্ব্বান্ন-ভোক্তার উল্লেখ সিদ্ধ হইল।

এবংবিৎ অর্থাৎ 'আমিই হইতেছি সর্ব্বান্ন-ভোক্তা, সর্ব্বভূতস্থ প্রাণস্বরূপ'; এই প্রকার প্রাণতত্ত্ববিৎ পুরুষের সম্বন্ধে সর্ব্বপ্রাণির ভক্ষ্য কোন বস্তুই অনন্ন—অভক্ষ্য হয় না; অর্থাৎ যথোক্ত প্রাণতত্ত্বজ্ঞের নিকট সমস্তই অন্নস্বরূপে গৃহীত হয়। কেননা, সেই বিদ্বান্‌পুরুষ স্বয়ংই প্রাণস্বরূপ; কারণ, অন্য শ্রুতিতে আছে—'এই সূর্য্য প্রাণ হইতেই উদিত হন, এবং প্রাণেই অস্তমিত হন এইরূপ উপক্রমের পর কথিত আছে যে, 'সূর্য্যদেব যথোক্ত প্রাণতত্ত্বজ্ঞ হইতেই উদিত হন, এবং যথোক্ত প্রাণতত্ত্বজ্ঞেই অস্তমিত হন' ইতি ॥ ৩৩২ ॥ ১

**স হোবাচ কিং মে বাসো ভবিষ্যতীত্যাপ ইতি হোচুঃ, তস্মাদ্বা এতদশিষ্যন্তঃ পুরস্তাচ্চোপরিষ্টাচ্চাদ্ভিঃ পরিদধতি, লম্ভুকো হ বাসো ভবত্যনগ্নো হ ভবতি ॥ ৩৩৩ ॥ ২**

[পুনশ্চ] সঃ (প্রাণঃ) হ (ঐতিহ্যে) উবাচ—কিং (বস্তু) মে (মম) বাসঃ (আচ্ছাদনং) ভবিষ্যতি ইতি। আপঃ (জলানি) [বাসঃ ভবিষ্যতীতি] উচুঃ (উক্তবন্তঃ) [বাগাদী ইতি শেষঃ], তস্মাৎ (হেতোঃ) বৈ (এব) অশিষ্যন্তঃ

( অশনং করিষ্যন্তঃ জনাঃ ) পুরস্তাৎ ( অগ্রে ) উপরিষ্টাৎ চ ( পশ্চাদপি ) এতৎ (আচ্ছাদনং যথা স্যাৎ, তথা ) অদ্ভিঃ ( জলৈঃ ) পরিদধতি ( মুখ্যপ্রাণস্য পরিধানং কুর্ব্বন্তি ), [ তেন চ প্রাণঃ ] হ ( এব ) বাসঃ ( আচ্ছাদনং ) লম্ভুকঃ ( লব্ধা ) ভবতি, অনগ্নঃ ( সাচ্ছাদনঃ ) হ ( এব ) ভবতি।

পুনশ্চ মুখ্য প্রাণ জিজ্ঞাসা করিল—আমার আচ্ছাদন কি হইবে? [ইন্দ্রিয়-গণ] বলিল—"আপঃ" অর্থাৎ জলই তোমার আচ্ছাদন হইবে। সেই এই হেতুতেই লোক সকল ভোজন করিবার পূর্ব্বে ও পরে জল দ্বারা প্রাণের পরি-ধান সম্পাদন করিয়া থাকে; তাহাতেই প্রাণ আচ্ছাদন প্রাপ্ত হয়, এবং অনগ্ন ( বস্ত্রপরিহিত ) হয় ॥ ৩৩ ॥ ২

শাঙ্করভাষ্যম্। স হোবাচ পুনঃ প্রাণঃ—পূর্ব্ববদেব কল্পনা। কিং মে বাসো ভবিষ্যতীতি; আপ ইতি হোচুর্ব্বাগাদয়ঃ। যস্মাৎ প্রাণস্য বাস আপঃ, তস্মাৎ বৈ এতৎ অশিষ্যন্তো ভোক্ষ্যমাণা ভুক্তবন্তশ্চ ব্রাহ্মণা বিদ্বাংস এতৎ কুর্ব্বন্তি। কিম্? অদ্ভিঃ বাসস্থানীয়াভিঃ পুরস্তাদ্ভোজনাৎ পূর্ব্বম্, উপরিষ্টাচ্চ ভোজনাদূর্দ্ধঞ্চ পরিদধতি পরিধানং কুর্ব্বন্তি মুখ্যস্য প্রাণস্য। লম্ভুকো লম্ভনশীলো বাসো হ ভবতি, বাসসো লব্ধৈব ভবতীত্যর্থঃ; অনগ্নো হ ভবতি। বাসসো লম্ভুকত্বেনার্থসিদ্ধে-বানগ্নতেতি অনগ্নো হ ভবতীতি উত্তরীয়বান্ ভবতীত্যেতৎ।

"ভোক্ষ্যমাণস্য ভুক্তবতশ্চ যদাচমনং শুদ্ধ্যর্থং বিজ্ঞাতম্, তস্মিন্ প্রাণস্য বাস ইতি দর্শনমাত্রমিহ বিধীয়তে—অদ্ভিঃ পরিদধতীতি, ন আচমনান্তরম্। যথা লৌকিকৈঃ প্রাণিভিরদ্যমানমন্নং প্রাণস্যেতি দর্শনমাত্রম্, তদ্বৎ; 'কিং মেহন্নং, কিং মে বাসঃ' ইত্যাদিপ্রশ্ন-প্রতিবচনয়োস্তুল্যত্বাৎ। যদ্যাচমনমপূর্ব্বং তাদর্থ্যেন ক্রিয়তে, তদা কৃম্যাদ্যন্নমপি প্রাণস্যেতি ভক্ষ্যত্বেন বিহিতং স্যাৎ। তুল্যয়োর্বিজ্ঞানার্থয়োঃ প্রশ্নপ্রতিবচনয়োঃ প্রকরণস্য বিজ্ঞানার্থত্বাৎ 'অর্দ্ধজরতীয়ো' ন্যায়ো ন যুক্তঃ কল্পয়িতুম্।

যত্তু প্রসিদ্ধমাচমনং প্রায়ত্যার্থং প্রাণস্যানগ্নতার্থঞ্চ ন ভবতীত্যুচ্যতে, ন তথা বয়মাচমনমুভয়ার্থং ব্রূমঃ; কিং তর্হি? প্রায়ত্যার্থাচমনসাধনভূতা আপঃ প্রাণস্য বাস ইতি দর্শনং চোদ্যত ইতি ব্রূমঃ। তত্র আচমনস্যোভয়ার্থত্বপ্রসঙ্গদোষ-চোদনা অনুপপন্না। বাসোহর্থ এব আচমনে তদ্দর্শনং স্যাদিতি চেৎ, ন; বাসো-জ্ঞানার্থবাক্যে বাসোহর্থাপূর্ব্বাচমনবিধানে তত্র অনগ্নতার্থত্বদৃষ্টিবিধানে চ বাক্য-ভেদঃ। আচমনস্য তাদর্থ্যমতাদর্থ্যঞ্চেতি প্রমাণাভাবাৎ॥ ৩৩ ॥ ২

'আনন্দগিরিঃ। প্রাণবিদ্যাঙ্গত্বেনান্নদৃষ্টিরুপদিষ্টা। সংপ্রতি 'তদঙ্গত্বেন বাসোদৃষ্টিং প্রস্তৌতি—স হোবাচেতি। অত্রাপি প্রাণস্য প্রষ্টৃত্বং বাগাদীনাং প্রতিবক্তৃত্বং চ কল্পিত-মেবেত্যাহ—পূর্ব্ববদিতি। অপাং প্রাণং প্রতি বাসোরূপত্বে গমকমাহ—যস্মাদিতি। বাসোদৃষ্টিফলমাচষ্টে—লম্ভুক ইতি। অনগ্নো হ ভবতীত্যস্য পৌনরুক্ত্যমাশঙ্ক্যার্থবিশেষমাহ—বাসস ইতি।

আচমনান্তরং প্রাণবিদো বিধীয়তে এবংবিদশিষ্যন্নাচামেদিতি শ্রুতেরিত্যাশঙ্ক্যাহ—শ্রোক্ষ্যমাণস্যেতি. আদিপদেন প্রতিবচনে গৃহ্যতে। সর্ব্বপ্রাণিভোগ্যোঽন্নে তৃপ্তান্নমিতি দৃষ্টিবদাচমনীয়াস্বপ্সু তস্য বিধীয়তে বাসোদৃষ্টিরিত্যুক্তং ব্যতিরেকদ্বারা বিবৃণোতি—যদীতি। তাদর্থ্যেনানগ্নতার্থত্বেনেতি যাবৎ। অথ পূর্ব্ববদন্নদৃষ্টিরেব বিধীয়তে, সর্ব্বান্নভক্ষণস্য প্রমাণবিরুদ্ধত্বাদিহ ত্বপূর্ব্বমাচমনমবিরোধাদ্বিধীয়তামিত্যাশঙ্ক্যাহ—তুল্যয়োরিতি।

একস্যাচমনস্য শুদ্ধ্যর্থত্বমনগ্নতার্থত্বং চ বক্তুমশক্যং বিরোধাদিত্যাশঙ্ক্যাহ—যত্ত্বিতি। বিরোধো যথা স্যাত্তথেতি যাবৎ। তর্হি কীদৃগাচমনং বিবক্ষিতমিত্যাহ—কিং তর্হীতি। প্রবৃত্তস্য তাবঃ প্রায়ত্যং, তদর্থা বা আচমনক্রিয়া তৎসাধনভূতাস্বপ্সু বাসঃসঙ্কল্পনং ক্রিয়ান্তরং, তত্র বিবিৎসিতমিত্যাহ—প্রায়ত্যেতি। ক্রিয়াভেদে ফলিতমাহ—তত্রেতি। অস্যা-র্থঃ—স্বপ্সু স্বস্থার্থত্বচিন্তনে প্রমাণবিরোধাদ্বিধিযোগেন বাসোঽর্থমাচমনান্তরমেব বিধেয়ং, তত্র চান-গ্নতার্থত্বার্থচিন্তনমুচিতমিতি শঙ্কার্থঃ। বাসোঽর্থাপূর্ব্বাচমনবিধানে তত্রানগ্নতার্থত্বদৃষ্টিবিধানে চ বাক্যভেদপ্রসঙ্গাৎ প্রসিদ্ধাচমনসাধনভূতাস্বপ্সু। বাসোদৃষ্টিপরমেব চ বাক্যমিত্যুত্তরমাহ—নেত্যাদিনা। বাসোর্থত্বমস্যার্থত্বং দৃষ্টার্থত্বমিত্যুক্তে প্রমাণস্যৈকস্য বাক্যস্যাপ্রমাণত্ব-প্রসঙ্গাদিতি যাবৎ। ৩৩। ২

ভাষ্যানুবাদ। সেই মুখ্যপ্রাণ পুনশ্চ বলিল,—কোন্ বস্তু আমার বস্ত্র হইবে? ইহাও পূর্ব্বের ন্যায়ই কল্পনা মাত্র। বাক্ প্রভৃতিরা বলিল—'আপঃ' (জল)। যেহেতু জলই প্রাণের বাসঃ বা আচ্ছাদন, সেই হেতুতেই যাহারা ভোজন করিবে, এবং ভোজন করিয়াছে, সেই সমস্ত বিদ্বান্ ব্রাহ্মণ এই কার্য্য করিয়া থাকেন; কি করেন? বস্ত্রস্থানীয় জল দ্বারা পুরস্তাৎ—ভোজনের পূর্ব্বে এবং উপরিষ্টাৎ—ভোজনের পরেও মুখ্য প্রাণের পরিধান (আবরণ সম্পাদন) করিয়া থাকেন। [তাহাতেই প্রাণ] বস্ত্রের লম্ভুক—প্রাপ্তিশীল হইয়া থাকে, অর্থাৎ নিশ্চয়ই বস্ত্র লাভ করিয়া থাকে এবং অনগ্ন হইয়া থাকে। আচ্ছাদন লাভ করায় তাহার যে অনগ্নতা (উলঙ্গভাবের অভাব হয়), তাহাত অর্থসিদ্ধই বটে (স্বতঃসিদ্ধই

বটে ), 'অনগ্ন হয়' অর্থ—উত্তরীয় বস্ত্রযুক্ত হয়। [ অভিপ্রায় এই যে, ভোজনের পূর্ব্বে পীত জল হয় অধোভাগের বস্ত্র, আর পশ্চাৎ পীত জল হয় উত্তরীয় বস্ত্র ]।

ভোজন করিবার পূর্ব্বে ও পরে মুখশুদ্ধির জন্য যে আচমনের বিধি উপদিষ্ট আছে, এখানে "অদ্ভিঃ পরিদধতি" বলিয়া সেই আচমনেই কেবল প্রাণের আচ্ছাদন-দৃষ্টিমাত্র বিহিত হইতেছে, কিন্তু পৃথক্ স্বতন্ত্র আচমন নহে। যেমন লোকসাধারণের ভক্ষণীয় অন্নে প্রাণান্নদৃষ্টিমাত্র বিহিত হইয়াছে, ইহাও তদ্রূপ ; কারণ, 'আমার অন্ন কি ? আমার আচ্ছাদন কি ? ইত্যাদি প্রশ্ন ও তাহার প্রতিবচন, উভয়ই তুল্য (১)। আর যদি প্রাণের জন্য নূতন করিয়াই আচমন করিতে হয়, তাহা হইলেত কৃমি প্রভৃতির অন্নও যখন প্রাণেরই অন্ন, তখন তাহাও জ্ঞানীর ভক্ষণীয়রূপে বিহিত হইতে পারে ! কেন না, প্রশ্ন ও প্রতিবচন, উভয়ই যখন তুল্য—বিজ্ঞানার্থ ; অর্থাৎ অন্ন ও বাসদৃষ্টির জন্যই কল্পিত, তখন [ বুঝিতে হইবে, ] এই প্রকরণটিই বিজ্ঞানার্থ ; সুতরাং এক্ষেত্রে 'অর্দ্ধজরতীয়' ন্যায় কল্পনা করা যুক্তিসঙ্গত হয় না। (২)

আর যে, শুদ্ধির নিমিত্ত বিহিত প্রসিদ্ধ আচমনটি প্রাণের অনগ্নতা সম্পাদনার্থ হইতে পারে না, বলা হইয়া থাকে ; আমরা কিন্তু আচমনকে সেরূপ উভয়ার্থক (শুদ্ধি ও অনগ্নতার জন্য) বলি না ; তবে কি ?—আমরা বলি, শুদ্ধির নিমিত্ত বিহিত আচমনের সাধনীভূতজলেই

(১) তাৎপর্য্য—'আমার অন্ন কি ?' এই প্রশ্নোত্তরে যেমন সর্ব্বপ্রাণীর ভক্ষণীয় অন্নেই প্রাণান্নত্ব দৃষ্টিমাত্র অভিহিত হইয়াছে, কিন্তু সর্ব্বপ্রকার অন্ন ভক্ষণের বিধান হয় নাই, তেমনি শাস্ত্রান্তরে ভোজনের পূর্ব্বে ও পরে যে, জলপানের বিধান রহিয়াছে, এখানে সেই আচমনীয় জলেই কেবল প্রাণের আচ্ছাদন-জ্ঞান করিবার উপদেশ করা হইয়াছে মাত্র ; কিন্তু স্বতন্ত্রভাবে পৃথক্ আচমনের বিধান করা হয় নাই।

(২) তাৎপর্য্য—'অর্দ্ধজরতীয়' ন্যায়টি এইরূপ—একই ব্যক্তির যেমন অর্দ্ধাঙ্গ যৌবনসম্পন্ন, আর অর্দ্ধাঙ্গ জরাগ্রস্ত কখনই হয় না ; এইরূপ অসম্ভব কল্পনাকে 'অর্দ্ধজরতীয়' ন্যায় বলে। এখানেও, "কিং মে অন্নম্" এস্থলে সর্ব্ব প্রাণিভক্ষ্য অন্নেই প্রাণান্ন দৃষ্টি স্বীকার করিয়া "কিং মে বাসঃ" স্থলে আবার বাসঃ জ্ঞানের জন্য নূতন আচমনের বিধান করিলে ঠিক সেই 'অর্দ্ধজরতীয়' ন্যায়ই উপস্থিত হয়।

কেবল প্রাণের 'বাসঃ' দৃষ্টিমাত্র উপদিষ্ট হইতেছে; সুতরাং সেখানে আচমনের উভয়ার্থতা দোষের আশঙ্কা করাই সঙ্গত হয় না (৩) যদি বল, প্রাণের আচ্ছাদনার্থ আচমনেই বিহিত বাসঃ ও দৃষ্টি হইতে পারে; না—তাহা হইতে পারে না; কারণ, প্রাণের বাসঃ-দৃষ্টির জন্য যে বাক্য উপদিষ্ট হইয়াছে, সেই বাক্যেই যদি স্বতন্ত্র আচমনের এবং প্রাণের অনগ্নতার্থতা দৃষ্টির বিধান স্বীকার করা হয়, তাহা হইলে বাক্যভেদ দোষ উপস্থিত হয়; কেন না, একই আচমন যে, বাসঃ-দৃষ্টি ও অনগ্নতাদৃষ্টি সম্পাদনার্থ বিহিত, এ বিষয়ে কোন প্রমাণ নাই ॥ ৩৩৩ ॥ ২

তদ্ধৈতৎ সত্যকামো জাবালো গোশ্রুতয়ে বৈয়াঘ্রপদ্যায়োক্ত্বোবাচ—যদ্যপ্যেনচ্ছুষ্কায় স্থাণবে ব্রূয়াজ্জায়েরন্নেবাস্মিঞ্ছাখাঃ প্ররোহেয়ুঃ পলাশানীতি ॥ ৩৩৪ ॥ ৩

[প্রস্তুতস্য প্রাণদর্শনস্য স্তুতয়ে ইদমুচ্যতে—] জাবালঃ (জবালায়াঃ অপত্যং) সত্যকামঃ তৎ এতৎ (পূর্ব্বোক্তং প্রাণদর্শনং) বৈয়াঘ্রপদ্যায় (ব্যাঘ্রপদোঽপত্যং—বৈয়াঘ্রপদ্যঃ, তস্মৈ) গোশ্রুতয়ে (গোশ্রুতনামকায় ঋষয়ে) উক্ত্বা (কথয়িত্বা) উবাচ (উক্তবান্)—যদ্যপি (সম্ভাবনায়াং) শুষ্কায় (মৃতায়) স্থাণবে (শাখাপল্লবাদিহীনায় বৃক্ষায়) এতৎ (যথোক্তং প্রাণদর্শনং) ব্রূয়াৎ (উপদিশেৎ), [তর্হি] এতস্মিন্ (শুষ্কস্থাণৌ) শাখাঃ জায়েরন্ (উৎপদ্যেরন্), পলাশানি (পত্রাণি চ) প্ররোহেয়ুঃ (প্রাদুর্ভবেয়ুঃ), [কিং বক্তব্যং জীবতে পুরুষায় কথনে, ইত্যভিপ্রায়ঃ।]

উক্ত প্রাণদর্শনের স্তুত্যর্থ বলা হইতেছে—জবালানন্দন জাবাল সত্যকাম সেই এই প্রাণদর্শন বিদ্যা বৈয়াঘ্রপদ্য গোশ্রুতিকে উপদেশ করিয়া বলিয়াছিলেন,—কেহ যদি শুষ্ক বৃক্ষের নিকটও এই প্রাণদর্শন বলে, তাহা হইলে সেই শুষ্ক বৃক্ষেও শাখা জন্মিতে পারে এবং পত্র সমূহও প্রাদুর্ভূত হইতে পারে ॥ ৩৩৪ ॥ ৩

(৩) তাৎপর্য্য—একই আচমনে শুদ্ধি ও প্রাণের অনগ্নতা, এই উভয়ার্থতা স্বীকার করা ন্যায়ানুসারে দোষাবহ হয়। ভাষ্যকার তদুত্তরে বলিতেছেন—আমরা আচমনকে উভয়ার্থক বলিতেছি না; পরন্তু মুখশুদ্ধির নিমিত্ত শাস্ত্রে যে আচমন বিহিত হইয়াছে, সেই আচমনেই 'প্রাণাচ্ছাদনত্ব' দৃষ্টির বিধান করা হইতেছে মাত্র, সুতরাং উভয়ার্থতা হইতেছে না।

শাঙ্করভাষ্যম্। তদেতৎ প্রাণদর্শনং স্তূয়তে। কথম্? তদ্ধৈতৎ প্রাণদর্শনং সত্যকামো জাবালো গোশ্রুতয়ে নাম্নাঃ বৈয়াঘ্রপদ্যায়—ব্যাঘ্রপদোঽপত্যং বৈয়াঘ্রপদ্যঃ, তস্মৈ গোশ্রুত্যাখ্যায় উক্ত্বা উবাচ অন্যদপি বক্ষ্যমাণং বচঃ। কিং তদুবাচ ইত্যাহ—যদ্যপি শুষ্কায় স্থাণবে এতদ্দর্শনং ব্রূয়াৎ প্রাণবিৎ, জায়েরন্ উৎপদ্যেরন্নেব অস্মিন্ স্থাণৌ শাখাঃ, প্ররোহেয়ুশ্চ পলাশানি পত্রাণি, কিমু জীবতে পুরুষায় ব্রূয়াদিতি ॥ ৩৩৪ ॥ ৩

আনন্দগিরিঃ। তদ্ধৈতদিত্যাদি বাক্যং ন বিধানার্থং নাপি ফলবচনং তথাচ ব্যর্থমিত্যাশঙ্ক্যাহ—তদেতদিতি। স্তুতিমেব প্রশ্নপূর্ব্বকং বিবৃণোতি—কথমিতি। জীবিতে পুরুষায় প্রাণবিদ্যাবৎ এতদ্দর্শনং ব্রূয়াৎ, তদা অস্মিন্ মহাফলং ভবতীতি কিমু বক্তব্যমিতি যোজনা ॥ ৩৩৪ ॥ ৩

ভাষ্যানুবাদ। পূর্ব্বকথিত প্রাণদর্শনের প্রশংসা করা হইতেছে; কি প্রকারে? জাবাল (জবালার পুত্র) সত্যকাম সেই এই প্রাণবিদ্যা গোশ্রুতি নামক বৈয়াঘ্রপদ্যকে—ব্যাঘ্রপদের পুত্র—বৈয়াঘ্রপদ্য, তাহাকে উপদেশ করিয়া আরও—যাহা পরে বলা হইবে, সেই কথা বলিয়াছিলেন। সেই কি কথা বলিয়াছিলেন, তাহা বলিতেছেন; —যদ্যপি প্রাণতত্ত্বজ্ঞ পুরুষ শুষ্ক স্থাণুকে (শাখাপল্লবাদি রহিত বৃক্ষমূলকে) এই বিদ্যা বলেন, [তাহা হইলে,] সেই স্থাণুতেও নিশ্চয়ই শাখাসমূহ উৎপন্ন হইবে, এবং পলাশসমূহ—পত্ররাশিও প্রাদুর্ভূত হইবে; কি আর বলিব যদি জীবিত ব্যক্তিকে বলে; অর্থাৎ জীবিত ব্যক্তির যে আরও বিশেষ ফল হইবে, তাহা আর বলিতে হইবে না ॥ ৩৩৪ ॥ ৩

অথ যদি মহজ্জিগমিষেদমাবাস্যায়াং দীক্ষিত্বা পৌর্ণমাস্যাং রাত্রৌ সর্ব্বৌষধস্য মন্থং দধিমধুনোরুপমথ্য জ্যেষ্ঠায় শ্রেষ্ঠায় স্বাহেত্যগ্নাবাজ্যস্য হুত্বা মন্থে সম্পাতমবনয়েৎ ॥ ৩৩৫ ॥ ৪

ইদানীং মহত্ত্বপ্রেপ্সোঃ প্রাণবিদ ইদং মন্থাখ্যং কর্ম্ম উপদিশ্যতে—"অথ" ইত্যাদিভিঃ। অথ (অনন্তরং) [স প্রাণবিৎ] যদি (সম্ভাবনায়াং) মহৎ (মহত্ত্বং) জিগমিষেৎ (প্রাপ্তুমিচ্ছেৎ), [তর্হি] অমাবাস্যায়াং (অমাবস্যাতিথৌ)

দীক্ষিত্বা ( দীক্ষাবৎ ভূমিশয়নাদি নিয়মং গৃহীত্বা ) পৌর্ণমাস্যাং রাত্রৌ সর্ব্বৌষধস্য ( গ্রাম্যাণামারণ্যানাঞ্চ ওষধীনাং সমুদায়স্য, মুরামাংসী-বচাদিঘটিত-পারিভাষিক-কৌষধিসমুদায়স্য বা ) মন্থং ( পিষ্টং ) দধি-মধুনোঃ ( দধ্না মধুনা চ ) উপমথ্য ( উপমর্দ্দ্য, একীকৃত্যেত্যর্থঃ ), অগ্নৌ আজ্যস্য ( হবনীয়স্থানে ) 'জ্যেষ্ঠায় শ্রেষ্ঠায় স্বাহা' ইতি হুত্বা সম্পাতং ( স্রুবসংলগ্নং ) মন্থে ( মন্থপাত্রে ) অবনয়েৎ ( অধঃপাতয়েৎ )।

অনন্তর সেই প্রাণবিৎ যদি শ্রেষ্ঠত্বলাভ করিতে ইচ্ছা করেন, তাহা হইলে অমাবস্যাতে দীক্ষোচিত ভূমিশয়নাদি নিয়ম গ্রহণ করিয়া পূর্ণিমা রাত্রিতে গ্রাম্য ও অরণ্যজাত তৃণলতা প্রভৃতির অল্প অল্প অংশ সংগ্রহ করিয়া পেষণ করতঃ দধি ও মধুতে মিশ্রিত করিয়া 'জ্যেষ্ঠায় শ্রেষ্ঠায় স্বাহা' বলিয়া আজ্য নিক্ষেপ স্থানে অগ্নিতে আহুতি প্রদান করিয়া স্রুবসংলগ্ন অংশ [ যাহা দ্বারা হোম করা হয়, চমসাকার সেই পাত্রকে স্রুব বলে। ] সেই মন্থপাত্রে নীচে নিক্ষেপ করিবে ॥ ৩৩৫ ॥ ৪

শাঙ্করভাষ্যম্। যথোক্তপ্রাণদর্শনবিদ ইদং মন্থাখ্যং কর্ম্মারভ্যতে—অথ অনন্তরং, যদি মহৎ মহত্ত্বং জিগমিষেৎ গন্তুমিচ্ছেৎ—মহত্ত্বং প্রাপ্তুং যদি কাময়েদিত্যর্থঃ, তস্যেদং কর্ম্ম বিধীয়তে। মহত্ত্বে হি সতি শ্রীরুপনমতে; শ্রীমতো হি অর্থ-প্রাপ্তং ধনম্, ততঃ কর্ম্মানুষ্ঠানম, ততশ্চ দেবযানং পিতৃযাণং বা পন্থানং প্রতিপৎস্যতে, ইত্যেতৎ প্রয়োজনমুররীকৃত্য মহত্ত্বপ্রেপ্সোরিদং কর্ম্ম, ন বিষয়োপভোগকামস্য। তস্যায়ং কালাদিবিধিরুচ্যতে—"অমাবাস্যায়াং দীক্ষিত্বা—দীক্ষিত ইব ভূমিশয়নাদিনিয়মং' কৃত্বা—তপোরূপং সত্যবচনং ব্রহ্মচর্য্যমিত্যাদি-ধর্ম্মবান্ ভূত্বা ইত্যর্থঃ, ন পুনর্দ্দৈক্ষ্যমেব কর্ম্মজাতং সর্ব্বমুপাদত্তে; অতদ্বিকারত্বাদ্ মন্থাখ্যস্য কর্ম্মণঃ। "উপসদ্‌ব্রতী" ইতিশ্রুত্যন্তরাৎ—পয়োমাত্রভক্ষণঞ্চ শুদ্ধিকারণং তপ উপাদত্তে। পৌর্ণমাস্যাং রাত্রৌ কর্ম্ম আরভতে—সর্ব্বৌষধস্য গ্রাম্যারণ্যানামোষধীনাং যাবচ্ছক্তি অল্পমল্পমুপাদায় তদ্বিতুষীকৃত্য আমমেব পিষ্টং, দধি-মধুনা ঔদুম্বরে কংসাকারে চমসাকারে বা পাত্রে শ্রুত্যন্তরাৎ প্রক্ষিপ্য উপমথ্য অগ্রতঃ স্থাপয়িত্বা 'জ্যেষ্ঠায় শ্রেষ্ঠায় স্বাহা' ইতি অগ্নৌ আবসথ্য আজ্যস্য আবাপ-স্থানে হুত্বা স্রুবসংলগ্নং মন্থে সম্পাতমবনয়েৎ সংস্রবমধঃ পাতয়েৎ ॥ ৩৩৫ ॥ ৪

আনন্দগিরিঃ। গোদোহনবদধিকৃতাধিকারমিদং কর্ম্ম; প্রাণবিদোঽস্মিন্নধিকারোঽস্তীত্যাহ—যথোক্তেত্যি। অনন্তরং 'প্রাণবিদ্যানিষ্পত্তেরিতি' শেষঃ। বাক্যশেষং পূরয়তি—তস্যেতি। মহত্ত্বদ্বারা বিষয়োপভোগকামুকস্য কর্ম্মবিধায়ি শাস্ত্রং শ্যেনাদিশাস্ত্রবদনর্থফল-মেবেত্যাশঙ্ক্যাহ—মহত্ত্বে হীতি। তস্যেতি প্রকৃত-মন্থাখ্যকর্ম্মোক্তিঃ। কালাদীত্যাদি-

শব্দো দ্রব্যাদিসংগ্রহার্থঃ। দৈক্ষ্যং-দীক্ষায়াং ভবং মৌঞ্জ্যভ্যঞ্জনাদি ন সর্ব্বমেবায়মনুতিষ্ঠতি। প্রকৃতিধর্ম্মা হি বিকৃতাবনুবর্ত্তন্তে। প্রকৃতিবদ্ বিকৃতিঃ কর্ত্তব্যেতি ন্যায়াৎ। ন চেদং কর্ম্ম কস্যচিদ্ বিকৃতিঃ অতো যথোক্তধর্ম্মবত্ত্বমেবাত্র বিবক্ষিতমিত্যর্থঃ। দীক্ষিতত্বেঽমুনেন বিবক্ষিতং ধর্ম্মান্তরমাহ—উপসদিতি। উপসদো নামেষ্টয়ঃ প্রবর্গ্যাহঃসু প্রসিদ্ধাঃ তাসু ব্রতং পয়োমাত্রভক্ষণং, তদুপেতো ভূত্বা মন্থং সম্পাদ্য জুহোতীতি বাজসনেয়কে সমান-প্রকরণে শ্রবণাদিতি যাবৎ। পিষ্টং কৃত্বা তদামমপক্বমেব দধিমধুনোঃ সম্বন্ধিপাত্রে প্রক্ষিপ্যেতি সম্বন্ধঃ। ঔডুম্বরত্বে নিয়মঃ, পাত্রস্যাকারে তু বিকল্পঃ। কথমশ্রুতং পাত্রমত্র কল্প্যতে? তত্রাহ—শ্রুত্যন্তরাদিতি। ঔডুম্বরে কংসাকারে কংসে চমসে বেতি বাজসনেয়ে শ্রবণাৎ সর্ব্বশাখাপ্রত্যয়ন্যায়েনাপেক্ষিতং পাত্রমত্র গৃহীতমিত্যর্থঃ। আবসথসম্বন্ধী লৌকিকোঽগ্নিরা-বসথ্যো বিবক্ষিতঃ যস্মিন্ ঔপাসনাখ্যং কর্ম্ম ক্রিয়তে। আজ্যং হুত্বেতি সম্বন্ধঃ। আবাপস্থান-মাহুতিপ্রক্ষেপপ্রদেশো গৃহোক্তঃ॥ ৩৩৫ ॥ ৮

ভাষ্যানুবাদ। যথোক্ত প্রাণদর্শনাভিজ্ঞের করণীয় বক্ষ্যমাণ 'মন্থ'নামক কর্ম্মের আরম্ভ কথিত হইতেছে—

অনন্তর, [ প্রাণবিৎ ] যদি মহৎ—মহত্ত্ব লাভ করিতে ইচ্ছা করেন, অর্থাৎ যদি মহত্ত্ব পাইতে কামনা করেন, তাঁহার সম্বন্ধে এই কর্ম্ম বিহিত হইতেছে। মহত্ত্ব সিদ্ধ হইলে শ্রী ( সম্পৎ ) উপস্থিত হয়, শ্রীমান্ ব্যক্তির ধনলাভ স্বভাবসিদ্ধ, ধন হইতে কর্ম্মানুষ্ঠান হয়, তাহা হইতে আবার দেবযান ( উত্তরায়ণ ) বা পিতৃযান ( দক্ষিণায়ন ) পথ লাভ হয়, এইরূপ উদ্দেশ্য মনস্থ করিয়াই মহত্ত্বাভিলাষীর জন্য এই কর্ম্ম [ বিহিত হইতেছে ], কিন্তু বিষয়োপভোগাভিলাষীর জন্য নহে। সেই কর্ম্মের জন্য নিম্নলিখিত কালাদির বিধান কথিত হইতেছে—

অমাবস্যা তিথিতে দীক্ষিত হইয়া—অর্থাৎ দীক্ষিতের ন্যায় ভূমি-শয়নাদি নিয়ম গ্রহণ করিয়া, অর্থাৎ তপস্যাস্বরূপ সত্য-বচন ও ব্রহ্মচর্য্যাদি-ধর্ম্মসম্পন্ন হইয়া,—কিন্তু দীক্ষোক্ত সমস্ত কর্ম্মই যে গ্রহণ করিবে, তাহা নহে; কারণ, এই মন্থাখ্য কর্ম্মটি তাহার ( দীক্ষা কর্ম্মের ) বিকার বা অনুগত নহে (১); অন্য শ্রুতিতে "উপসদ্ব্রতী"

(১) তাৎপর্য্য—ভাষ্যে "অতদ্বিকারত্বাৎ মন্থাখ্যস্য কর্ম্মণঃ" বলিবার অভিপ্রায় এই যে, শ্রুতিতে যে সমস্ত কর্ম্মবিধিতে সঙ্গে সঙ্গে তাহার পূর্ব্বাপর কর্ত্তব্য সমস্ত কর্ম্মপদ্ধতি উক্ত থাকে, সেই সমস্ত কর্ম্ম 'প্রকৃতি'নামে অভিহিত হয়; আর যে সমস্ত কর্ম্ম-বিধিতে পূর্ব্বাপর কর্ত্তব্য সমস্ত অঙ্গের নির্দ্দেশ করা নাই, বিশেষ বিশেষ অংশমাত্র নির্দ্দেশের পর অবশিষ্টাংশের জন্য অন্যত্র

এইরূপ কথা থাকায় শুদ্ধি সম্পাদনের জন্য কেবল দুগ্ধভক্ষণরূপ 'তপস্যা'মাত্র এখানে গৃহীত হয়, (আর কিছু নহে)। পূর্ণিমা রাত্রিতে কর্ম্ম আরম্ভ করে,—সর্ব্বৌষধের অর্থাৎ শক্তি অনুসারে গ্রাম্য ও অরণ্যজাত তৃণলতা প্রভৃতির অল্প অল্প অংশ লইয়া তাহা তুষীমুক্ত (ত্বক্‌হীন) করিয়া অপক্কাবস্থায়ই পেষণ করিয়া—অপর শ্রুতি অনুসারে [ বুঝিতে হইবে, উহা ] 'কংসাকার বা চমসাকার ঔডুম্বর-পাত্রে (তাম্রপাত্রে) নিক্ষেপ করিয়া—দধি ও মধুতে মন্থন করিয়া সম্মুখে সংস্থাপনপূর্ব্বক আবসথ্য (গার্হপত্য) অগ্নিতে আজ্যপ্রক্ষেপ-স্থানে 'জ্যেষ্ঠায় শ্রেষ্ঠায় স্বাহা' বলিয়া হোম্ করিবে, পশ্চাৎ শ্রুব-সংলগ্ন সম্পাত (প্রক্ষেপযোগ্য হোমীয় দ্রব্যাংশ) মন্থে—নিম্নদেশে নিক্ষেপ করিবে ॥ ৩৩৫ ॥ ৪

বসিষ্ঠায় স্বাহেত্যগ্নাবাজ্যস্য হুত্বা মন্থে সম্পাতমবনয়েৎ, প্রতিষ্ঠায়ৈ স্বাহেত্যগ্নাবাজ্যস্য হুত্বা মন্থে সম্পাতমবনয়েৎ, সম্পদে স্বাহেত্যগ্নাবাজ্যস্য হুত্বা মন্থে সম্পাতমবনয়েৎ, আয়তনায় স্বাহেত্যগ্নাবাজ্যস্য হুত্বা মন্থে সম্পাতমবনয়েৎ ॥ ৩৩৬ ॥ ৫

[ অন্যানপি আহুতিপ্রকারানাহ—"বসিষ্ঠায়" ইত্যাদিভিঃ ]।—'বসিষ্ঠায় স্বাহা' ইতি মন্ত্রেণ [ পূর্ব্ববৎ ] অগ্নৌ আজ্যস্য আবাপস্থানে হুত্বা মন্থে সম্পাতম্ অবনয়েৎ; 'প্রতিষ্ঠায়ৈ স্বাহা' ইতি অগ্নৌ আজ্যস্য হুত্বা মন্থে সম্পাতম্ অবনয়েৎ; 'সম্পদে স্বাহা' ইতি অগ্নৌ আজ্যস্য হুত্বা মন্থে সম্পাতম্ অবনয়েৎ; 'আয়তনায় স্বাহা' ইতি অগ্নৌ আজ্যস্য হুত্বা মন্থে সম্পাতম্ অবনয়েৎ [ ব্যাখ্যা পূর্ব্ববৎ ]।

এখন অপরাপর আহুতির কথা কথিত হইতেছে—'বসিষ্ঠায় স্বাহা' বলিয়া অগ্নিতে আহুতি প্রদান করিয়া মন্থে সম্পাত নিক্ষেপ করিবে; 'প্রতিষ্ঠায়ৈ স্বাহা'

বদ্ধত দেওয়া আছে, অর্থাৎ 'ইহার অন্যান্য অংশ অমুক কর্ম্মের ন্যায়' এইরূপমাত্র বলা আছে, সেই সমস্ত কর্ম্মকে 'বিকৃতি' কর্ম্ম বলে। যেমন, পার্ব্বণ শ্রাদ্ধটি প্রকৃতি, আর 'আভ্যুদয়িক' শ্রাদ্ধ তাহার বিকৃতি। মীমাংসকগণ বলেন যে, "প্রকৃতিবৎ বিকৃতয়ো ভবন্তি"। অর্থাৎ, বিকৃতি কর্ম্মগুলি 'প্রকৃতি' কর্ম্মের ন্যায় হইয়া থাকে। এখানেও এই মন্থাখ্য কর্ম্মটি যখন দীক্ষাসম্বলিত কর্ম্মের বিকৃতি নহে; তখন ইহাতে সম্পূর্ণ দীক্ষাপদ্ধতি গ্রহণীয় হইতে পারে না।

## সপ্তমঃ খণ্ডঃ।

পুরুষো বাব গৌতমাগ্নিস্তস্য বাগেব সমিৎ প্রাণো ধূমো জিহ্বার্চ্চিশ্চক্ষুরঙ্গারাঃ শ্রোত্রং বিস্ফুলিঙ্গাঃ ॥ ৩৫৩ ॥ ১

অথ চতুর্থহোমক্রমমাহ—"পুরুষ" ইত্যাদি। হে গৌতম, পুরুষঃ বাব অগ্নিঃ, তস্য (পুরুষাগ্নেঃ) বাক্ এব সমিৎ, প্রাণঃ ধূমঃ, জিহ্বা অর্চ্চিঃ, চক্ষুঃ অঙ্গারাঃ, শ্রোত্রং বিস্ফুলিঙ্গাঃ (ব্যাখ্যা পূর্ব্ববৎ)।

হে গৌতম, পুরুষই অগ্নি, বাক্যই তাহার সমিৎ, প্রাণই ধূম, জিহ্বাই অর্চ্চিঃ, চক্ষুই অঙ্গারস্বরূপ, এবং শ্রোত্রই স্ফুলিঙ্গস্বরূপ ॥ ৩৫৩ ॥ ১

শাঙ্করভাষ্যম্। পুরুষো বাব গৌতম, অগ্নিঃ, তস্য বাগেব সমিৎ; বাচা হি মুখেন সমিধ্যতে পুরুষো ন মূকঃ। প্রাণো ধূমঃ, ধূম ইব মুখান্নির্গমনাৎ। জিহ্বা অর্চ্চিঃ, লোহিতত্বাৎ। চক্ষুঃ অঙ্গারাঃ, ভাস আশ্রয়ত্বাৎ। শ্রোত্রং বিস্ফুলিঙ্গাঃ, বিপ্রকীর্ণত্বসামান্যাৎ ॥ ৩৫৩ ॥ ১

আনন্দগিরিঃ ॥ ৩৫৩ ॥ ১

ভাষ্যানুবাদ। হে গৌতম, পুরুষই অগ্নিস্বরূপ; বাক্ই তাহার সমিৎ; কারণ পুরুষ (প্রাণী) বাক্ অর্থাৎ মুখ দ্বারাই সমিদ্ধ (প্রখ্যাত) হয়; কিন্তু মূক (বাগিন্দ্রিয়বিকল) পুরুষ হয় না। প্রাণই ধূম; কারণ, উহা ধূমের ন্যায় মুখ হইতে নির্গত হয়। জিহ্বাই অর্চ্চিঃ; যেহেতু উহাও লোহিত বর্ণ। চক্ষুই অঙ্গারসমূহ; কারণ, উহাও প্রভার (জ্যোতির) আশ্রয়। শ্রোত্রই স্ফুলিঙ্গ; কারণ, উহাও স্ফুলিঙ্গবৎ চতুর্দ্দিকে প্রসৃত ॥ ৩৫৩ ॥ ১

তস্মিন্নেতস্মিন্নগ্নৌ দেবা অন্নং জুহ্বতি, তস্যা আহুতে রেতঃ সম্ভবতি ॥ ৩৫৪ ॥ ২

ইতি পঞ্চমাধ্যায়স্য সপ্তমঃ খণ্ডঃ ॥ ৫ ॥ ৭ ॥

তস্মিন্ এতস্মিন্ ( পুরুষরূপে ) অগ্নৌ দেবাঃ অন্নং জুহ্বতি ; তস্যাঃ আহুতেঃ রেতঃ ( শুক্রং ) সম্ভবতি॥

দেবগণ সেই এই অগ্নিতে অন্ন আহুতি প্রদান করেন, সেই আহুতি হইতে শুক্র সমুৎপন্ন হয় ॥ ৩৫৪॥২

শাঙ্করভাষ্যম। সমানমন্যৎ। অন্নং জুহ্বতি ব্রীহ্যাদি সংস্কৃতম্। তস্যা আহুতেঃ রেতঃ সম্ভবতি ॥

ইতি পঞ্চমাধ্যায়স্য সপ্তম-খণ্ড-ভাষ্যম্ ॥ ৫ ॥ ৭

আনন্দগিরিঃ ॥ ৩৫৪ ॥ ২

ইতি পঞ্চমাধ্যায়স্য সপ্তমঃ খণ্ডঃ ॥ ৫ ॥ ৭

ভাষ্যানুবাদ। অন্যাংশ পূর্ব্বের ন্যায়। অন্ন অর্থাৎ পাকাদি দ্বারা সংস্কারসম্পন্ন ধান্যাদি আহুতি প্রদান করেন। সেই আহুতি হইতে রেতঃ ( শুক্র ) সমুৎপন্ন হয় ॥ ৩৫৪ ॥ ২

ইতি পঞ্চমাধ্যায়ে সপ্তম খণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৫ ॥ ৭

---

# অষ্টমঃ খণ্ডঃ।

যোষা বাব গৌতমাগ্নিস্তস্যা উপস্থ এব সমিদ্ যদুপমন্ত্রয়তে স ধূমো যোনিরর্চির্যদন্তঃ করোতি তেঽঙ্গারা অভিনন্দা বিস্ফুলিঙ্গাঃ ॥ ৩৫৫ ॥ ১

হে গৌতম, যোষা (স্ত্রী) বাব (এব) অগ্নিঃ, তস্যাঃ (অগ্নিরূপায়াঃ যোষায়াঃ) উপস্থঃ এব সমিৎ; যৎ উপমন্ত্রয়তে (সম্ভাষণং কুরুতে), সঃ (তৎ —উপমন্ত্রণং) ধূমঃ, যোনিঃ অর্চিঃ, যৎ অন্তঃ করোতি, তে অঙ্গারাঃ; অভিনন্দাঃ (সুখানুভূতয়ঃ) বিস্ফুলিঙ্গাঃ ॥

হে গৌতম, যোষাই (স্ত্রীই) অগ্নি, উপস্থই তাহার সমিৎ, আর যে সম্ভাষণ করে, তাহাই ধূম, জননেন্দ্রিয়ই অর্চিঃ, আর যে আভ্যন্তরীণ করা, তাহাই অঙ্গারস্বরূপ, এবং আনন্দানুভূতিই স্ফুলিঙ্গস্বরূপ ॥ ৩৫৫ ॥ ১

শাঙ্করভাষ্যম্। যোষা বাব গৌতমাগ্নিঃ। তস্যা উপস্থ এব সমিৎ, তেন হি সা পুত্রাদ্যুৎপাদনায় সমিধ্যতে। যদুপমন্ত্রয়তে, স ধূমঃ; স্ত্রীসম্ভবাদুপমন্ত্রণস্য। যোনিরর্চিঃ, লোহিতত্বাৎ। যৎ অন্তঃ করোতি, তে অঙ্গারাঃ, অগ্নিসম্বন্ধাৎ। অভিনন্দাঃ সুখলবাঃ বিস্ফুলিঙ্গাঃ, ক্ষুদ্রত্বাৎ ॥ ৩৫৫ ॥ ১

আনন্দগিরিঃ ॥ ৩৫৫ ॥ ১

ভাষ্যানুবাদ। হে গৌতম, যোষাই অগ্নিস্বরূপ; উপস্থই তাহার সমিধ্; কেননা, ইহা দ্বারাই সেই যোষা পুত্রাদি সমুৎপাদনার্থ উত্তেজিত হয়। আর যে, উপমন্ত্রণ করে, [পুরুষকে] আহ্বান করে, তাহাই ধূমস্বরূপ; কারণ, সেই উপমন্ত্রণ কার্য্যটি স্ত্রী হইতেই সমুদ্ভূত হয়। জননেন্দ্রিয়ই অর্চিঃ, কারণ, উহাও লোহিতবর্ণ। আর যে আভ্যন্তরীণ করে, তাহাই অঙ্গারসমূহ; কারণ, উক্ত অগ্নির সহিত উহারও সম্বন্ধ রহিয়াছে। অভিনন্দ অর্থ—স্বল্পমাত্র সুখ, তাহা স্ফুলিঙ্গরাশি; কারণ, উহারাও ক্ষুদ্র ক্ষুদ্র ॥ ৩৫৫ ॥ ১

তস্মিন্নেতস্মিন্নগ্নৌ দেবা রেতো জুহ্বতি, তস্যা আহুতের্গর্ভঃ সম্ভবতি ॥ ৩৫৬ ॥ ২

ইতি পঞ্চমাধ্যায়স্য অষ্টমঃ খণ্ডঃ ॥ ৫ ॥ ৮

তস্মিন্ এতস্মিন্ অগ্নৌ ( যোষালক্ষণে) দেবাঃ রেতঃ জুহ্বতি ; তস্যাঃ আহুতেঃ গর্ভঃ সম্ভবতি ॥

সেই এই যোষারূপ অগ্নিতে দেবগণ রেতঃ ( শুক্র ) আহুতি প্রদান করেন, সেই আহুতি হইতে গর্ভ উৎপন্ন হয় ॥ ৩৫৬ ॥ ২

শাঙ্করভাষ্যম্। তস্মিন্নেতস্মিন্ অগ্নৌ দেবা রেতো জুহ্বতি। তস্যা আহুতেঃ গর্ভঃ সম্ভবতীতি।

এবং শ্রদ্ধাসোম-বর্ষান্ন-রেতো-হবনপর্য্যায়ক্রমেণাপ এব গর্ভীভূতাস্তাঃ। তত্র অপামাহুতিসমবায়িত্বাৎ প্রাধান্যবিবক্ষা—আপঃ পঞ্চম্যামাহুতৌ পুরুষবচসো ভবন্তীতি, ন তু আপ এব কেবলাঃ সোমাদিকার্য্যমারভন্তে ; ন চাপোঽত্রিবৃৎকৃতাঃ সন্তীতি। ত্রিবৃৎকৃতত্বেঽপি বিশেষসংজ্ঞালাভো দৃষ্টঃ—পৃথিবীয়ম্ ইমা আপঃ, অয়মগ্নিঃ, ইত্যন্যতমবাহুল্যনিমিত্তঃ। তস্মাৎ সমুদিতান্যেব ভূতানি অব্-বাহুল্যাৎ কর্ম্মসমবায়ীনি সোমাদিকার্য্যারম্ভকাণ্যাপ ইত্যুচ্যন্তে। দৃশ্যতে চ দ্রববাহুল্যং সোমবৃষ্ট্যন্নরেতোদেহেষু। বহুদ্রবঞ্চ শরীরং যদ্যপি পার্থিবম্, তত্র পঞ্চম্যামাহুতৌ হুতায়াং রেতোরূপা আপো গর্ভীভূতাঃ ॥ ৩৫৬ ॥ ২

ইতি পঞ্চমাধ্যায়স্য অষ্টম-খণ্ড-ভাষ্যম্ ॥ ৫ ॥ ৮

আনন্দগিরিঃ। তস্যা আহুতের্গর্ভঃ সম্ভবতীত্যুক্তং ব্যক্তীকরোতি—এবমিতি। যথোক্তয়া রীত্যা শ্রদ্ধাদীনাং রেতোঽন্তানাং যানি দ্যুলোকাদিষু যোষিদন্তেষগ্নিষু হবনানি, তেষামেকৈকস্মিন্ পর্য্যায়ে যঃ ক্রমঃ ব্যাখ্যাতস্তেনেতি যাবৎ। কথং পুনরাপো গর্ভীভবন্তি, ভূতান্তরাণামপি তুল্যো গর্ভীভাবস্তস্য পাঞ্চভৌতিকত্বাৎ অত আহ—তত্রেতি। ভূতানাং মধ্যে কিমিত্যপাং প্রাধান্যবিবক্ষয়ৈব নির্দ্দেশস্তাসামেব কেবলানাং কার্য্যারম্ভকত্ববিবক্ষা কিং নস্যাৎ, তত্রাহ—ন ত্বিতি। ভূতান্তরাসহকৃতানাং কেবলানামপামারম্ভকত্বে যদারব্ধং কার্য্যং, ন তত্তোগায়তনং, তস্য জলবুদ্বুদবদত্যন্তচঞ্চলত্বাদিত্যর্থঃ। কেবলানামপ্‌ত্বমুপেত্যোক্তমিদানীং তদেব নাস্তীত্যাহ—ন চেতি। ইতিশব্দস্তাসাং ত্রিবৃতং ত্রিবৃতমেকৈকামকরোদিতি শ্রুতেরিতি হেত্বর্থঃ। সর্ব্বস্য ত্রিবৃৎকৃতত্বে কথং দৃষ্টো বিশেষব্যপদেশঃ যুজ্যেতেত্যাশঙ্ক্যাহ—ত্রিবৃৎকৃতত্বেঽপীতি। অপাং প্রাধান্যবিবক্ষয়া প্রশ্নপ্রতিবচনয়োরপ্‌শব্দ ইত্যুক্তমুপসংহরতি—তস্মাদিতি। কেবলানামপামসত্ত্বাদিতি যাবৎ। কথমারম্ভকেষু ভূতেষপাং বাহুল্যমবগতমিত্যাশঙ্ক্য কার্য্যদ্বারা, তদধিগতিরিত্যাহ—দৃশ্যতে চেতি। সোমাদীনামব্-বাহুল্যেঽপি কথং পার্থিবশরীরস্য দ্রববাহুল্যমিত্যাশঙ্ক্যাহ—বহুদ্রবং চেতি। পঞ্চম প্রশ্ননির্ণয়মুপসংহর্ত্তুং পাতনিকাং করোতি—তত্রেতি। যোষাগ্নাবিতি যাবৎ। গর্ভীভূতাঃ পুরুষবচসো ভবন্তীতি সম্বন্ধঃ। ৩৫৬। ২

ইতি পঞ্চমাধ্যায়স্য অষ্টমঃ খণ্ডঃ। ৫। ৮

ভাষ্যানুবাদ। সেই এই অগ্নিতে দেবগণ রেতঃ আহুতি প্রদান করেন; সেই আহুতি হইতে গর্ভ সমুৎপন্ন হয়।

হোমসংশ্লিষ্ট সেই জলই এইরূপে শ্রদ্ধা, সোম, বর্ষ, অন্ন ও রেতোরূপ আহুতিক্রমে গর্ভীভূত হয়। তন্মধ্যে আহুতির সহিত সম্বন্ধ বলিয়া জলেরই প্রধানত্ব বিবক্ষিত (শ্রুতির অভিপ্রেত) হইয়াছে; এই জন্যই পঞ্চমী আহুতিতে আহুত জলসমূহ পুরুষসংজ্ঞা লাভ করে বলা হইয়াছে; বাস্তবিক পক্ষে কিন্তু কেবল জলেই যে, সোমাদিরূপ কার্য্য আরম্ভ করে, তাহা নহে। আর জলও যে, অত্রিবৃৎকৃত (পঞ্চীকৃত ভিন্ন) আছে, তাহাও নহে। ত্রিবৃৎকৃত হইলেও এক একটি ভূতের প্রাধান্যা-নুসারে 'ইহা পৃথিবী, ইহা জল, ইহা অগ্নি, এইরূপ বিশেষ বিশেষ সংজ্ঞা ব্যবহার দৃষ্ট হয়। অতএব কর্ম্মসম্বন্ধ সম্মিলিত ভূতসমূহই জলভাগের আধিক্যনিবন্ধন 'আপঃ' বলিয়া অভিহিত হইয়া থাকে। আর সোম, বৃষ্টি, অন্ন, শুক্র ও দেহের মধ্যে বহুল পরিমাণে দ্রবভাবও দেখিতে পাওয়া যায়। শরীর যদিও পার্থিব (পৃথিবীর পরিণাম) হউক, তথাপি উহাতে দ্রবভাবেরই বাহুল্য রহিয়াছে। তন্মধ্যে পঞ্চমী আহুতি আহুত হইলে রেতোরূপ জলই গর্ভাবস্থা প্রাপ্ত হয়॥ ৩৫৬॥ ২

ইতি পঞ্চমাধ্যায়ে অষ্টমখণ্ডের ভাষ্যানুবাদ॥ ৫॥ ৮

## নবমঃ খণ্ডঃ।

ইতি তু পঞ্চম্যামাহুতাবাপঃ পুরুষবচসো ভবন্তীতি, স উল্বাবৃতো গর্ভো দশ বা নব বা মাসানন্তঃ শয়িত্বা যাবদ্বাথ জায়তে ॥ ৩৫৭ ॥ ১

ইতি (এবং) তু (পুনঃ) পঞ্চম্যাং আহুতৌ [হুতায়াং সত্যাং] আপঃ পুরুষবচসঃ (পুরুষপদবাচ্যাঃ) ভবন্তি ইতি (প্রশ্নসমাপ্ত্যর্থ ইতিশব্দঃ)। সঃ গর্ভঃ উল্বাবৃতঃ (জরায়ুপরিবেষ্টিতঃ সন্) দশ বা নব বা মাসান্. যাবদ্বা (যথাসম্ভবং বা) [মাসান্ ব্যাপ্য] অন্তঃ (অভ্যন্তরে—জঠরে) শয়িত্বা (অবস্থায়) জায়তে (উৎপদ্যতে)॥

এইরূপে পঞ্চম আহুতি আহুত হইলে পর জলভাগ পুরুষসংজ্ঞা লাভ করিয়া থাকে, সেই গর্ভ দশ মাস নয় মাস অথবা যথাসম্ভব কাল জঠরমধ্যে শয়ন করিয়া উৎপন্ন (ভূমিষ্ঠ) হয় ইহাই একটি প্রশ্নের উত্তর ॥ ৩৫৭ ॥ ১

শাঙ্করভাষ্যম্। ইতি তু এবং তু পঞ্চম্যামাহুতাবাপঃ পুরুষবচসো ভবন্তীতি ব্যাখ্যাত একঃ প্রশ্নঃ। যত্তু দ্যুলোকাৎ ইমাং প্রতি আবৃত্তয়োরাহুত্যোঃ পৃথিবীং পুরুষং স্ত্রিয়ং ক্রমেণাবিশ্য লোকং প্রত্যুত্থায়ী ভবতীতি বাজসনেয়কে উক্তম্, তৎ প্রাসঙ্গিকমিহোচ্যতে। ইহ চ প্রথমে প্রশ্ন উক্তং—"বেথ যদিতোঽধিপ্রজাঃ প্রযন্তি" ইতি। তস্য চায়মুপক্রমঃ—

স গর্ভঃ অপাং পঞ্চমঃ পরিণাম-বিশেষঃ আহুতিকর্ম্মসমবায়িনীনাং শ্রদ্ধাশব্দ-বাচ্যানাম্, উল্বাবৃতঃ—উল্বেন জরায়ুণা বৃতো বেষ্টিতঃ দশ বা নব বা মাসান্ অন্তঃ মাতুঃ কুক্ষৌ শয়িত্বা যাবদ্বা যাবতা কালেন ন্যূনেনাতিরিক্তেন বা, অথ অনন্তরং জায়তে।

উল্বাবৃত ইত্যাদি বৈরাগ্যহেতোরিদমুচ্যতে। কষ্টং হি মাতুঃ কুক্ষৌ মূত্রপুরীষ-বাতপিত্তশ্লেষ্মাদিপূর্ণে তদনুলিপ্তস্য গর্ভস্যোল্বাশুচিপটাবৃতস্য, লোহিতরেতোঽশুচি-বীজস্য মাতুরশিতপীতরসানুপ্রবেশেন বিবর্দ্ধমানস্য নিরুদ্ধশক্তিবলবীর্য্যতেজঃ-প্রজ্ঞাচেষ্টস্য শয়নম্। ততো যোনিদ্বারেণ পীড্যমানস্য কষ্টতরা নিঃসৃতির্জন্মেতি

বৈরাগ্যং গ্রাহয়তি; মুহূর্ত্তমপ্যসহ্যং, দশ বা নব বা মাসানতিদীর্ঘকালমন্তঃ শয়িত্বেতি চ ॥ ৩৫৭ ॥ ১

আনন্দগিরিঃ। উক্তার্থে বাক্যং যোজয়তি—ইতি ত্বিতি। অপাং গর্ভীভাবোক্তিমাত্রেণ পুরুষবচস্ত্বস্য নির্ণীতত্বাদলমুত্তরগ্রন্থেনেত্যাশঙ্ক্য তস্য তাৎপর্য্যমাহ—যদ্বিতি। আহুত্যোঃ সম্বন্ধীতি শেষঃ। প্রাসঙ্গিকং গর্ভীভাবোক্তিপ্রসঙ্গাদাগতমিতি যাবৎ। ইহেতি প্রকৃতশ্রুত্যুক্তিঃ। প্রাসঙ্গিকীং সংগতিং ত্যক্ত্বা সাক্ষাদেব পূর্ব্বোত্তরগ্রন্থয়োরস্তি সংগতিরিতি তাৎপর্য্যান্তরমাহ—ইহ চেতি। প্রজানামূর্দ্ধ্বগমনমুত্তরত্র নিরূপয়িষ্যতে। তাদর্থ্যেন তাসামুৎপত্তিরত্রোচ্যতে ইত্যর্থঃ। দ্বিধাসংগতিমুক্ত্বা বাক্যাক্ষরাণি যোজয়তি—স গর্ভ ইতি। সোমবৃষ্ট্যন্নরেতাংস্যপেক্ষ্য পঞ্চমত্বং গর্ভাখ্যস্য পরিণামস্য দ্রষ্টব্যম্। অপাং প্রকৃতত্ব-দ্যোতনার্থমাহুতীত্যাদি বিশেষণদ্বয়ম্। অথবা পূর্ব্বোক্তাৎ কালাৎ ন্যূনাধিকেন বা কালেন যাবতা জন্তুঃ সমগ্রাঙ্গো জায়তে, তাবতা কালেন কুক্ষৌ শয়িত্বেতি সম্বন্ধঃ। অনন্তরং যোনিতো নির্গমনকারণীভূতকর্ম্মাভিব্যক্তেরিতি শেষঃ।

উল্বাবৃতত্বং কুক্ষৌ চিরং শয়নং, যোনিতো নিঃসরণমিত্যেতদশেষমতিপ্রসিদ্ধং, কিমিতি শ্রুত্যা ব্যপদিশ্যতে, তত্রাহ—উল্বাবৃত ইত্যাদীতি। বৈরাগ্যার্থত্বমস্য স্ফুটয়তি—কষ্টং হীতি। শ্লেষ্মাদীত্যাদিশব্দেনাসৃক্পূয়মায়ুমজ্জাদীনি গৃহ্যন্তে। তদনুলিপ্তস্যেতি তচ্ছব্দো মূত্রপুরীষাদিবিষয়ঃ। শক্তির্বুদ্ধিসামর্থ্যম্। বলং দেহসামর্থ্যম্, বীর্য্যমিন্দ্রিয়সামর্থ্যম্। তেজঃ শরীরগতা কান্তিঃ। প্রজ্ঞা চেতনা জীবনধর্ম্মঃ। চেষ্টা প্রাণধর্ম্মঃ। তা নিরুদ্ধা যস্য; তস্যেতি বিগ্রহঃ। মাতুরুদরে শয়ানস্য কষ্টত্বেঽপি তদুদরান্নির্যোনিদ্বারা নিঃসরণং সুখকরমিতি চেন্নেত্যাহ—তত ইতি। তদ্‌গ্রাহকত্বপ্রকারমেবাভিনয়তি—মুহূর্ত্তমপীতি। যস্মাতুরন্তঃশয়নং মুহূর্ত্তমপি দুঃসহং, তৎ কথং দীর্ঘকালং শয়িতুং শক্যম্, কথং চ দশ বা নব বা মাসানন্তঃ শয়িত্বা পুনর্যোনিদ্বারা দুষ্করং নিঃসরণং দুঃসহং স্যাদিতি, বৈরাগ্যং গ্রাহয়তি শ্রুতিরিত্যর্থঃ ॥ ৩৫৭ ॥ ১

ভাষ্যানুবাদ। এই প্রকারই পঞ্চমী আহুতিতে আহুত জলভাগ পুরুষপদ-বাচ্য হয়; এই একটি প্রশ্নের উত্তর বর্ণিত হইল। আর বাজসনেয়কে যে, দ্যুলোক হইতে পৃথিবী অভিমুখে আগত আহুতি-দ্বয়ের সম্বন্ধে ক্রমে পৃথিবী, পুরুষ ও স্ত্রীতে প্রবেশ পূর্ব্বক ভবিষ্যৎ জন্মের নিমিত্ত উত্থিত হওয়ার কথা উক্ত আছে, এখানেও প্রসঙ্গক্রমে তাহাই কথিত হইতেছে। এখানেও প্রথম প্রশ্নে কথিত হইয়াছে যে, 'তুমি জান কি?—প্রাণিগণ এখান হইতে ঊর্দ্ধে যেখানে গমন করে'। সে কথারই উত্তরার্থ কথিত হইতেছে যে, আহুতি-সম্পর্কিত শ্রদ্ধাশব্দ-বাচ্য জল সমূহেরই পঞ্চম পরিণামবিশেষ সেই গর্ভ উল্বাবৃত অর্থাৎ উল্ব—জরায়ু দ্বারা বেষ্টিত হইয়া দশ কিংবা নয়মাস কাল অথবা ন্যূনাধিক—যত কাল আবশ্যক হয়, ততকাল অন্তরে—মাতৃকুক্ষিতে শয়ন করিয়া তাহার পর জন্মধারণ করে।

'উল্বাবৃত', ইত্যাদি কথাগুলি লোকের বৈরাগ্য-সমুৎপাদনার্থ কথিত হইতেছে ; কারণ, প্রথমতঃ মূত্র, পুরীষ, বাত, পিত্ত ও শ্লেষ্মাদিপূর্ণ মাতৃকুক্ষিতে ঐ সমস্ত পদার্থে লিপ্তাঙ্গ এবং জরায়ুরূপ অশুচিবস্ত্রে আবৃত থাকিয়া লোহিত ও শুক্ররূপ অপবিত্র উপাদান হইতে উৎপন্ন ও মাতৃভুক্ত অন্ন জলের রস-সংস্পর্শে বৃদ্ধি প্রাপ্ত হইয়া শক্তি, বল, বীর্য্য, তেজঃ, বুদ্ধি ও তদনুরূপ চেষ্টাবিহীন অবস্থায় সেই গর্ভে—মাতৃকুক্ষিতে অবস্থান করিতে হয় ; তাহার পর জননেন্দ্রিয় দ্বারা পীড্যমান অবস্থায় অতি কষ্টে নিঃসরণরূপ জন্ম লাভ হয়, এই সমুদায় অবস্থা প্রদর্শন করিয়া [ লোকের মনে ], বৈরাগ্য সমুৎপাদন করিতেছেন। বিশেষতঃ যাহা মুহূর্ত্তমাত্রও অসহনীয়,—অতি দীর্ঘকাল নয় বা দশ মাস সেই কুক্ষিমধ্যে শয়ন করিবার পর [ যে, জন্ম লাভ ], ইহাও ( বৈরাগ্যের অপর কারণ ) ॥ ৩৫৭ ॥ ১

স জাতো যাবদায়ুষং জীবতি, তং প্রেতং দিষ্টমিতোঽগ্নয়-এব হরন্তি, যত এবেতো যতঃ সম্ভূতো ভবতি ॥ ৩৫৮ ॥ ২

ইতি পঞ্চমাধ্যায়স্য নবমঃ খণ্ডঃ ॥ ৫ ॥ ৯

সঃ ( পূর্ব্বোক্তঃ গর্ভঃ ) জাতঃ ( ভূমিষ্ঠঃ সন্ ) যাবদায়ুষং ( আয়ুষঃ যাবান্ কালঃ, তাবন্তং কালং ) জীবতি ( প্রাণান্ ধারয়তি ) ; দিষ্টং ( দৈববশং গতং ) প্রেতং ( মৃতং সন্তং ) তং ( মনুষ্যং ) ইতঃ (বাসস্থানাৎ ) অগ্নয়ে (অগ্নিসাৎকরণার্থং অন্ত্যেষ্টিক্রিয়ার্থমিতি যাবৎ) এব ( নিশ্চয়ে ) হরন্তি ( নয়ন্তি ) [ পুত্রাঃ ঋত্বিজঃ বা ]। যতঃ (যস্মাৎ পূর্ব্বোক্তাৎ অগ্নেঃ ) এব ইতঃ ( শ্রদ্ধাদ্যাহুতিক্রমেণ আগতঃ ), যতঃ ( যেভ্যশ্চ পঞ্চভ্যঃ অগ্নিভ্যঃ ) সম্ভূতঃ ( সমুৎপন্নঃ ) ; ভবতি [ তস্মৈ তদুৎপত্তিহেতুভূতায় হরন্তি ইত্যর্থঃ ] ॥

সেই গর্ভ ভূমিষ্ঠ হইয়া আয়ুর নির্দ্দিষ্ট কাল পর্য্যন্ত জীবন ধারণ করে ; স্বীয় কর্ম্মানুযায়ী লোক উদ্দেশে প্রেত ( প্রস্থিত—মৃত ) সেই লোককে পুত্র বা ঋত্বিক্‌গণ, সে যাহা হইতে [ শ্রদ্ধাদি আহুতি পরম্পরাক্রমে ] আসিয়াছে, এবং যাহা হইতে সম্ভূত হইয়াছে, সেই অগ্নির উদ্দেশে লইয়া যায়, অর্থাৎ অন্ত্যেষ্টি ক্রিয়ার জন্য লইয়া যায় ॥ ৩৫৮ ॥ ২

শাঙ্করভাষ্যম্। স এবং জাতো যাবদায়ুষং পুনঃপুনঃ ঘটীযন্ত্রবৎ গমনাগমনায় কর্ম্ম কুর্ব্বন্ কুলালচক্রবদ্বা তির্য্যগ্‌ভ্রমণায় যাবৎ কর্ম্মণোপাত্তমায়ুঃ, তাবৎ জীবতি। তমেবং * ক্ষীণায়ুষং প্রেতং মৃতং দিষ্টং কর্ম্মণা নির্দ্দিষ্টং পরলোকং প্রতি, যদি চেজ্জীবন্ বৈদিকে কর্ম্মণি জ্ঞানে † বা অধিকৃতঃ, তমেনং মৃতম্ ইতঃ অস্মাদ্ গ্রামাৎ অগ্নয়ে অগ্ন্যর্থম্ ঋত্বিজো হরন্তি পুত্রা বা অন্ত্যকর্ম্মণে। যত এব ইত আগতোঽগ্নেঃ সকাশাৎ শ্রদ্ধাদ্যাহুতিক্রমেণ, যতশ্চ পঞ্চভ্যোঽগ্নিভ্যঃ সম্ভূত উৎপন্নো ভবতি, তস্মৈ এব অগ্নয়ে হরন্তি স্বামেব যোনিম্ অগ্নিমাপাদয়ন্তীত্যর্থঃ ॥ ৩৫৮ ॥ ২

ইতি পঞ্চমাধ্যায়স্য নবমঃ খণ্ডঃ ॥ ৫ ॥ ৯

আনন্দগিরিঃ। জাতস্য পুনরনর্থো নাস্তীত্যাশঙ্ক্যাহ—স এবমিতি। যাবদায়ুষমিত্যেতদ্ব্যাচষ্টে—পুনরিতি। ঘটীযন্ত্রবদূর্দ্ধগমনার্থং বা নিষিদ্ধং কর্ম্ম পৌনঃপুন্যেনাচরন্ যাবৎ কর্ম্মার্জিতমায়ুস্তাবদস্মিন্ দেহে জীবতি, ততো ম্রিয়তে। তথা চ জাতস্য মৃত্যুধ্রৌব্যান্নাস্তি সম্যগ্‌জ্ঞানং বিনা স্বস্তিপ্রাপ্তিরিত্যর্থঃ। অস্তু তর্হি মৃতস্য কৃতকৃত্যতেত্যাশঙ্ক্যাহ—তমেনমিতি। সর্ব্বস্য তর্হি মৃতস্য পরলোকিত্বং স্যাদিতি চেৎ, ন, ইত্যাহ—যদীতি। তদা পরলোকং প্রতি কর্ম্মণা নির্দ্দিষ্টমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। যুক্তং চ তস্য তস্যাগ্ন্যর্থং নয়নমিত্যাহ—যত ইতি ॥ ৩৫৮ ॥ ২

ইতি পঞ্চমাধ্যায়স্য নবমঃ খণ্ডঃ ॥ ৫ ॥ ৯

ভাষ্যানুবাদ। সেই গর্ভে এইরূপে জন্ম ধারণ করিয়া, যতকাল আয়ু থাকে, তাবৎকাল ঘটীযন্ত্রের ন্যায় বারংবার [ ঊর্দ্ধাধোভাবে গমনাগমনের জন্য কর্ম্ম করিতে করিতে, অথবা কুম্ভকার চক্রের ন্যায় বক্রভাবে ভ্রমণের জন্য কর্ম্মানুসারে যে পরিমাণে আয়ু প্রাপ্ত হইয়াছে, তাবৎকাল জীবিত থাকে; আয়ুঃ-ক্ষয়ে প্রেত অর্থাৎ মৃত এবং দিষ্ট অর্থাৎ কর্ম্মনির্দ্দিষ্ট পরলোকাভিমুখে প্রস্থিত,—জীবদ্দশায় বেদোক্ত কর্ম্মে কিংবা জ্ঞানে অধিকারী হইয়া থাকিলে তদনুসারে প্রস্থিত সেই এই মৃত ব্যক্তিকে ঋত্বিক্ বা পুত্রগণ অগ্নিসৎকারার্থ অর্থাৎ অন্ত্যেষ্টি ক্রিয়ার জন্য লইয়া যায়। [ অভিপ্রায় এই যে, ] যে অগ্নি হইতে শ্রদ্ধাদি-আহুতি পরম্পরায় আগত হইয়াছে, এবং যে পঞ্চাগ্নি হইতে সম্ভূত—সমুৎপন্ন হইয়াছে, সেই অগ্নির উদ্দেশেই লইয়া যায়, অর্থাৎ তাহাকে স্বীয় উপাদানভূত অগ্নিকেই প্রাপ্ত করায় ॥ ৩৫৮ ॥ ২

পঞ্চমাধ্যায়ে নবমখণ্ডের ভাষ্যানুবাদ ॥ ৫ ॥ ৯

---

* তমেনমিতি বা পাঠঃ।    † বিজ্ঞানে ইতি বা পাঠঃ।

## দশমঃ খণ্ডঃ।

তদ্য ইত্থং বিদুঃ, যে চেমেঽরণ্যে শ্রদ্ধা তপ ইত্যুপাসতে, তেঽর্চ্চিষমভিসম্ভবন্ত্যর্চ্চিষোঽহরহ্ন আপূর্য্যমাণপক্ষমাপূর্য্যমাণপক্ষাদ্‌যান্ ষড়ুদঙ্ঙেতি মাসাংস্তান্ ॥ ৩৫৯ ॥ ১

[ ইদানীং "বেত্থ যদিতোঽধি প্রজাঃ প্রযন্তি" ইত্যেতৎপ্রশ্নোত্তরং বক্তুমুপক্রমতে "তদ্যে" ইত্যাদিনা। ]—যে গৃহস্থাঃ ইত্থং (যথোক্তপ্রকারং) তৎ (পঞ্চাগ্নিদর্শনং) বিদুঃ (জানন্তি), যে চ (যে অপি) ইমে (বুদ্ধিস্থাঃ—বৈখানস-ব্রতধারিণঃ পরিব্রাজকাশ্চ) অরণ্যে 'শ্রদ্ধা তপঃ' ইতি উপাসতে; তে (উপাসকাঃ) [মরণানন্তরং] অর্চ্চিষম্ অভিসম্ভবন্তি, অর্চ্চিষঃ অহঃ, অহ্নঃ আপূর্য্যমাণপক্ষম্ (শুক্লপক্ষম্), আপূর্য্যমাণপক্ষাৎ যান্ ষট্ মাসান্ উদঙ্ (উত্তরাং দিশম্) এতি (গচ্ছতি) [সূর্য্যঃ], তান্ (ষট্ উত্তরায়ণমাসান্)—॥

'তুমি জান কি?—প্রজারা এখান হইতে উর্দ্ধে যেখানে গমন করে,' এখন এই প্রশ্নের উত্তর প্রদত্ত হইতেছে—যাহারা (গৃহস্থগণ) এইপ্রকারে পঞ্চাগ্নি-বিদ্যা অবগত হয়, এবং যাহারা (বানপ্রস্থ ও সন্ন্যাসিগণ) অরণ্যে শ্রদ্ধাকে তপস্যারূপে উপাসনা করে, তাহারা অর্চ্চিতে গমন করে, অর্চ্চি হইতে অহঃ, অহঃ হইতে আপূর্য্যমাণপক্ষ (শুক্লপক্ষ), এবং শুক্লপক্ষ হইতে সূর্য্য যে ছয় মাস উত্তরদিকে গমন করেন, সেই উত্তরায়ণ ছয় মাসকে প্রাপ্ত হয়॥

শাঙ্করভাষ্যম্। "বেত্থ যদিতোঽধি প্রজাঃ প্রযন্তি" ইত্যয়ং প্রশ্নঃ প্রত্যুপস্থিতোঽপাকর্ত্তব্যতয়া। তৎ তত্র লোকং প্রতি উত্থিতানামধিকৃতানাং গৃহমেধিনাং যে ইত্থমেবং যথোক্তং পঞ্চাগ্নিদর্শনং—দ্যুলোকাদ্যগ্নিভ্যো বয়ং ক্রমেণ জাতা অগ্নিস্বরূপাঃ পঞ্চাগ্ন্যাত্মানঃ, ইত্যেবং বিদুর্জ্জানীয়ুঃ—। কথমবগম্যতে?—'ইত্থং বিদুঃ' ইতি গৃহস্থা এব উচ্যন্তে, নান্য ইতি। গৃহস্থানাং যে তু অনিত্থংবিদঃ, কেবলেষ্টাপূর্ত্তদত্তপরাঃ, তে ধূমাদিনা চন্দ্রং গচ্ছন্তীতি বক্ষ্যতি; যে চ অরণ্যোপলক্ষিতা বৈখানসাঃ পরিব্রাজকাশ্চ 'শ্রদ্ধা তপ ইত্যুপাসতে'; তেষাঞ্চ ইত্থংবিদ্ভিঃ সহ অর্চ্চিরাদিনা গমনং বক্ষ্যতি; পারিশেষ্যাৎ অগ্নিহোত্রাহুতিসম্বন্ধাচ্চ গৃহস্থা এব গৃহ্যন্তে "ইত্থং বিদুঃ" ইতি।

নন্থ ব্রহ্মচারিণোঽগৃহীতাঃ, গ্রামিক্ত্যারণ্যত্বা চানুপলক্ষিতা বিদ্যন্তে, কথং পারিশেষ্যসিদ্ধিঃ? নৈষ দোষঃ। পুরাণস্মৃতিপ্রামাণ্যাৎ। ঊর্দ্ধরেতসাং নৈষ্ঠিকব্রহ্মচারিণাম্ উত্তরেণার্য্যম্ণঃ পন্থাঃ প্রসিদ্ধঃ; অতস্তেঽপ্যরণ্যবাসিভিঃ সহ গমিষ্যন্তি; উপকুর্ব্বাণকাস্ত স্বাধ্যায়গ্রহণার্থা ইতি ন বিশেষনির্দ্দেশার্হাঃ।

নন্থ ঊর্দ্ধরেতস্ত্বং চেদুত্তরমার্গপ্রতিপত্তিকারণং পুরাণস্মৃতিপ্রামাণ্যাদিষ্যতে, ইত্থংবিত্ত্বমনর্থকং প্রাপ্তম্? ন, গৃহস্থান্ প্রত্যর্থবত্ত্বাৎ। যে গৃহস্থা অনিত্থং-বিদঃ, তেষাং স্বভাবতো দক্ষিণো ধূমাদিঃ পন্থাঃ প্রসিদ্ধঃ, তেষাং—যে ইত্থং বিদুঃ সগুণং বা অন্যদ্ ব্রহ্ম বিদুঃ, "অথ যদু চৈবাস্মিন্ শব্যং কুর্বন্তি, যদি চ ন, অর্চ্চিষ-মেব" ইতি লিঙ্গাদুত্তরেণ তে গচ্ছন্তি।

নন্থ ঊর্দ্ধরেতসাং গৃহস্থানাঞ্চ সমানে আশ্রমিত্বে ঊর্দ্ধরেতসামেব উত্তরেণ পথা গমনম্, ন গৃহস্থানাম্, ইতি ন যুক্তম্?—অগ্নিহোত্রাদি-বৈদিককর্ম্মবাহুল্যে চ সতি। নৈষ দোষঃ। অপূতা হি তে,—শত্রুমিত্র-সংযোগনিমিত্তৌ হি তেষাং রাগ-দ্বেষৌ, তথা ধর্ম্মাধর্ম্মৌ হিংসানুগ্রহনিমিত্তৌ, হিংসানৃতমায়াব্রহ্মচর্য্যাদি চ বহ্বশুদ্ধি-কারণমপ্যপরিহার্য্যং তেষাম্, অতোঽপূতাঃ; অপূতত্বাৎ ন উত্তরেণ পথা গমনম্। হিংসানৃতমায়াব্রহ্মচর্য্যাদিপরিহারাচ্চ শুদ্ধাত্মানো হি ইতরে, শত্রুমিত্ররাগদ্বেষাদি-পরিহারাচ্চ বিরজসঃ, তেষাং যুক্ত উত্তরঃ পন্থাঃ। তথাচ পৌরাণিকাঃ—

"যে প্রজামীষিরেঽধীরাস্তে শ্মশানানি ভেজিরে।

যে প্রজাং নেষিরে ধীরাস্তেঽমৃতত্বং হি ভেজিরে" ইত্যাহুঃ।

ইত্থংবিদাং গৃহস্থানামরণ্যবাসিনাঞ্চ সমানমার্গত্বে অমৃতত্বে ফলে চ সতি অরণ্যবাসিনাং বিদ্যানর্থক্যং প্রাপ্তম্। তথা চ শ্রুতিবিরোধঃ—"ন তত্র দক্ষিণা যন্তি নাবিদ্বাংসস্তপস্বিনঃ" ইতি। "স এনমবিদিতো ন ভুনক্তি" ইতি চ বিরুদ্ধম্। ন, আভূতসংপ্লবস্থানস্যামৃতত্বেন বিবক্ষিতত্বাৎ। তত্রৈবোক্তং পৌরাণিকৈঃ—"আভূতসংপ্লবং স্থানমমৃতত্বং হি ভাষ্যতে" ইতি। যচ্চাত্যন্তিকমমৃতত্বং, তদ-পেক্ষয়া "ন তত্র দক্ষিণা যন্তি," "স এনমবিদিতো ন ভুনক্তি" ইত্যাদ্যাঃ শ্রুতয়, ইত্যতো ন বিরোধঃ। "ন চ পুনরাবর্ত্তন্তে" ইতি "ইমং মানবমাবর্ত্তং নাবর্ত্তন্তে" ইত্যাদিশ্রুতিবিরোধ ইতি চেৎ, ন, "ইমং মানবম্" ইতি বিশেষণাৎ "তেষামিহ ন পুনরাবৃত্তিরস্তি" ইতি চ। যদি হি একান্তেনৈব নাবর্ত্তেরন্ "ইমং মানবম্" "ইহ" ইতি চ বিশেষণমনর্থকং স্যাৎ। 'ইমম্' 'ইহ' ইত্যাকৃতিমাত্রমুচ্যত ইতি চেৎ; ন, অনাবৃত্তিশব্দেনৈব নিত্যানাবৃত্ত্যর্থস্য প্রতীতত্বাৎ আকৃতিকল্পনানর্থিকা। অতঃ 'ইমম্' 'ইহ' ইতি চ বিশেষণার্থবত্ত্বায় অন্যত্রাবৃত্তিঃ কল্পনীয়া। ন চ

'সদেকমেবাদ্বিতীয়ম্' ইত্যেবংপ্রত্যয়বতাং মূর্দ্ধন্যা নাড্যা অর্চ্চিরাদিমার্গেণ গমনম্, "ব্রহ্মৈব সন্ ব্রহ্মাপ্যেতি।" "তস্মাৎ তৎসর্ব্বমভবৎ।" "ন তস্য প্রাণা উৎক্রামন্তি, অত্রৈব সমবলীয়ন্তে" ইত্যাদিশ্রুতিশতেভ্যঃ।

নমু তস্মাজ্জীবাদুচ্চিক্রমিষোঃ প্রাণা নোৎক্রামন্তি, সহৈব গচ্ছন্তীত্যয়মর্থঃ কল্প্যত ইতি চেৎ, ন, "অত্রৈব সমবলীয়ন্তে" ইতি বিশেষণানর্থক্যাৎ, "সর্ব্বে প্রাণা অনুৎক্রামন্তি" ইতি চ প্রাণৈর্গমনস্য প্রাপ্তত্বাৎ। তস্মাদুৎক্রামন্তীত্য-পাশঙ্কৈবৈষা। যদ্যপি মোক্ষস্য সংসারগতিবৈলক্ষণ্যাৎ প্রাণানাং জীবেন সহা-গমনমাশঙ্ক্য তস্মাৎ নোৎক্রামন্তীত্যুচ্যতে, তদাপি "অত্রৈব সমবলীয়ন্তে" ইতি বিশেষণমনর্থকং স্যাৎ। ন চ প্রাণৈর্ব্বিযুক্তস্য গতিরুপপদ্যতে, জীবত্বং বা। সর্ব্ব-গতত্বাৎ সদাত্মনো নিরবয়বত্বাৎ প্রাণসম্বন্ধমাত্রমেব হি অগ্নিবিস্ফুলিঙ্গবৎ জীবত্ব-ভেদকারণমিতি, অতস্তদ্বিয়োগে জীবত্বং গতির্ব্বা ন শক্যা পরিকল্পয়িতুং শ্রুতয়শ্চেৎ প্রমাণম্। ন চ সতোঽণুরবয়বঃ স্ফুটিতো জীবাখ্যঃ সদ্রূপং ছিদ্রীকুর্ব্বন্ গচ্ছতীতি শক্যং কল্পয়িতুম্। তস্মাৎ "তয়োর্দ্ধ্বমায়ন্নমৃতত্বমেতি" ইতি সগুণব্রহ্মোপাসকস্য প্রাণৈঃ সহ নাড্যা গমনং, সাপেক্ষমেব চামৃতত্বম্, ন সাক্ষান্মোক্ষ ইতি গম্যতে, "তদপরাজিতা পূস্তদৈরং মদীয়ং সরঃ" ইত্যাদ্যুক্ত্বা "তেষামেবৈষ ব্রহ্মলোকঃ" ইতি বিশেষণাৎ।

অতঃ পঞ্চাগ্নিবিদো গৃহস্থাঃ যে চ ইমে অরণ্যে বানপ্রস্থাঃ পরিব্রাজকাশ্চ সহ নৈষ্ঠিকব্রহ্মচারিভিঃ শ্রদ্ধা তপ ইত্যেবমাদ্যুপাসতে, শ্রদ্ধধানাস্তপস্বিনশ্চেত্যর্থঃ। উপাসনশব্দঃ তাৎপর্য্যার্থঃ, "ইষ্টাপূর্ত্তে দত্তমিত্যুপাসতে" ইতি যদ্বৎ। শ্রুত্যন্তরাৎ যে চ সত্যং ব্রহ্ম হিরণ্যগর্ভাখ্যমুপাসতে, তে সর্ব্বে অর্চ্চিষম্ অর্চ্চিরভিমানিনীং দেবতামভিসম্ভবন্তি প্রতিপদ্যন্তে ॥৩৫৭॥১

আনন্দগিরিঃ। স উষাস্তু ইত্যাদিনোক্তমনুবদতি—বেত্থেতি। প্রত্যুপস্থিত প্রজোৎপত্তিপ্রদর্শনেন প্রসঙ্গত ইতি যাবৎ। তদ্ য ইত্থং বিদুরিত্যেতদ্ ব্যাচষ্টে—কৃৎ স্নমেতস্মাদিনা। সপ্তম্যর্থমেব স্ফোরয়তি—লোকমিতি। নির্ধারণার্থা ষষ্ঠী। বেদনপ্রকার-মভিনয়তি—দ্যুলোকাদীতি। তেঽর্চ্চিষমভিসম্ভবন্তীত্যুত্তরত্র সম্বন্ধঃ। সাধারণোক্তে-র্বিশেষে সংকোচো হেতুং বিনা ন সিধ্যতীতি শঙ্কতে—কথমিতি। পারিশেষ্যং সংকোচক-মিতি পরিহরতি—গৃহস্থানামিতি। ষষ্ঠী নির্দ্ধারণে। অতশ্চ কেবলকর্ম্মিণো গৃহস্থা ন বিদুরিতি গ্রহণমর্হন্তীতি শেষঃ। পরিব্রাজকা বানপ্রস্থাশ্চ গৃহস্থানামিতি চেৎ নেত্যাহ—যে চেতি। কেষাং তর্হীহ গ্রহণমত আহ—পারিশেষ্যাদিতি। গৃহস্থ এব হেত্বন্তরমাহ—অগ্নিহোত্রেতি। তথাহুত্যপূর্ব্ব পরিণামাত্মকং জগদত্র পঞ্চধা প্রবিভজ্যাগ্নিত্বেন দর্শনমুত্তর-

মার্গপ্রাপ্তিসাধনং চোদ্যতে। অতো বিদ্যায়াস্তৎসংবন্ধাৎ গৃহস্থানামপি তৎসম্বন্ধস্য প্রাপ্তত্বাৎ তেষামেবেহ গ্রহণমুচিতমিত্যর্থঃ।

পারিশেষ্যমাক্ষিপতি—নম্বিতি। গ্রামে সপত্নীকো বাসঃ, ন চ ব্রহ্মচারিণীং পত্নীসম্বন্ধঃ। তত্র গ্রামশ্রুত্যা ব্রহ্মচারিণো গৃহীতাঃ। গুরুকুলবাসিত্বাচ্চ নারণ্যশ্রুত্যোপলক্ষিতাঃ। অতস্তেষামিহ গ্রহণসম্ভবাৎ ন পারিশেষ্যমিত্যর্থঃ। কিং নৈষ্ঠিকব্রহ্মচারিণোঽত্র ইত্থং বিদুরিতি গৃহ্যেরন্? কিং বোপকুর্ব্বাণাঃ? ইতি বিকল্প্যাদ্যং দূষয়তি—নৈষ দোষ ইতি।

"অষ্টাশীতিসহস্রাণি যতীনামূর্দ্ধরেতসাম্।
স্মৃতং স্থানং তু যত্তেষাং তদেব গুরুবাসিনাম্॥"

ইত্যাদিপুরাণস্মৃতেঃ শ্রুতিমূলত্বেন প্রামাণ্যাৎ নৈষ্ঠিকব্রহ্মচারিণামূর্দ্ধরেতসামাদিত্যসম্বন্ধেনোত্তরায়ণেনোপলক্ষিতো দেবযানাখ্যো মার্গো যাবতা প্রসিদ্ধস্তস্মাৎ তেষামরণ্যবাসিভিঃ সহ অখণ্ডিতব্রহ্মচর্য্যেণৈব অর্চ্চিরাদিগতিলাভাৎ ন পঞ্চাগ্নিবিদ্যেন প্রয়োজনমিতি পারিশেষ্যসিদ্ধিরিত্যর্থঃ। দ্বিতীয়ং প্রত্যাহ—উপকুর্ব্বাণকাস্থিতি। তে হি স্বাধ্যায়গ্রহণার্থাঃ তস্মিন্ গৃহীতে স্বেচ্ছাবশাদাশ্রমান্তরং গৃহ্নন্তস্তৎফলেনৈব ফলবন্তো ভবন্তীতি ন গৃহস্থাদিভ্যো বিভজ্য ইত্থং বিদুরিতি নির্দ্দেশমর্হন্তীত্যর্থঃ।

কিং নৈষ্ঠিকানাং ব্রহ্মচারিণাম্ উত্তরমার্গপ্রাপ্তিসম্ভবাৎ অনর্থকমিত্থংবিত্ত্বং প্রাপ্তমিতি শ্রুতিবিরোধাৎ, দ্বিতীয়ে তু পারিশেষ্যাসিদ্ধিতাদবস্থ্যমিতি শঙ্কার্থঃ। কিমিত্থংবিত্ত্বং নৈষ্ঠিকান্ প্রতি অনর্থকমিত্যুচ্যতে, কিংবা সর্ব্বানেব প্রতীতি বিকল্প্যাদ্যমঙ্গীকৃত্য দ্বিতীয়ং দূষয়তি—ন গৃহস্থানিতি। তান্ প্রতি অর্থবত্ত্বমেব ইত্থংবিত্ত্বস্য বিভজ্য সমর্থয়তে—যে গৃহস্থা ইতি। স্বভাবতস্তদনুষ্ঠিতেষ্টাপূর্ত্তবলাদিত্যর্থঃ। তেষামেব গৃহস্থানাং মধ্যে যে কেচিদুক্তেন প্রকারেণৈষু পঞ্চাগ্নিদর্শনং বিদুরগ্নিভ্যোঽন্যদ্ বা সগুণং ব্রহ্ম বিদুস্তে দেবযানেনোত্তরেণ পথা গচ্ছন্তীতি সম্বন্ধঃ। ন কেবলং গৃহস্থানাং পঞ্চাগ্নিবিত্ত্বমেব, কিন্তু সগুণব্রহ্মবিত্ত্বমপি তেষামস্তীতি প্রমাণমাহ—অথেতি। অন্ত্যেষ্টিকরণাকরণয়োরবিশেষেণ ব্রহ্মবিদাম্ অর্চ্চিরাদিগতিশ্রবণাৎ অস্তি গৃহস্থানামপি ব্রহ্মবিত্ত্বমিতি গম্যতে। পরিব্রাজকাদিষু অন্ত্যেষ্ট্যসম্ভবেন বিদ্যান্তরেঽপি দুর্ব্বচত্বাদিত্যর্থঃ। বিহিতত্বাবিশেষাদাশ্রমাণাং তুল্যত্বমাশ্রিত্য শঙ্কতে—নম্বিতি। সাম্যমুক্ত্বা গৃহস্থেষু বিশেষং দর্শয়তি—অগ্নিহোত্রাদীতি। বৈদিকানি কর্ম্মাণি ভূয়াংসি সন্তি, তেষাং চ বাহুল্যে সতি অবিদুষামূর্দ্ধরেতসামেব দেবযানেন পথা গমনং ন গৃহস্থানামিত্যযুক্তং, সাধনভূয়স্ত্বে ফলভূয়স্ত্বস্যাবিরোধাদিত্যর্থঃ। আশ্রমিত্বাবিশেষেঽপি ধর্ম্মবিশেষাদ্বিশুদ্ধিতারতম্যসম্ভবান্নৈকরূপ্যমিতি পরিহরতি—নৈষ দোষ ইতি। কথং গৃহস্থানামগ্নিহোত্রাদিভূয়োধর্ম্মবতাং বিদ্যাহীনানামপ্যপূতত্বং, তত্রাহ—শত্রুমিত্রেতি। অব্রহ্মচর্য্যাদীত্যাদিপদেন পরিগ্রহিত্বাদি গৃহ্যতে। অশুদ্ধিবাহুল্যকারণমতঃশব্দার্থঃ। তুল্যমূর্দ্ধরেতসামপি অশুদ্ধিহেতুবাহুল্যাৎ অপূতত্বমিত্যাশঙ্ক্যাহ—হিংসেতি। ঊর্দ্ধরেতসাং পূতত্বে সিদ্ধে ফলিতমাহ—তেষামিতি। ঊর্দ্ধরেতসাং দেবযানে পথ্যনুপ্রবেশে প্রমাণমাহ—তথা চেতি। পৌরাণিকা আহুরিতি সম্বন্ধঃ।

আশ্রমধর্ম্মমাত্রমার্গবারেণ অমৃতত্বমূর্দ্ধরেতসামুক্তমাক্ষিপতি—ইত্থংবিদামিতি। তেষাং বিদ্যানর্থক্যমিষ্টমেবেত্যাশঙ্ক্যাহ—তথা চেতি। স পরমাত্মা সূর্য্যাত্মা সন্ এনমধি-

কারিণম্ অপবর্গপ্রদানেন ন পালয়তি ইতি চ বাক্যশেষবিদ্যামন্তরেণ অমৃতত্বং ব্রুবতো বিরুদ্ধমিত্যর্থঃ। উর্দ্ধরেতসামমৃতত্বস্যাপেক্ষিকত্বাৎ তত্র বিদ্যানর্থক্যমেবেতি পরিহরতি—নাস্তুতেতি। আপেক্ষিকমমৃতত্বমিত্যত্র প্রমাণমাহ—তত্রৈবেতি। যত্র প্রজাঃ কাময়মানা মুক্তিভাজো ন ভবন্তীত্যুক্তং, তত্রৈব তৎসন্নিধাবিতি যাবৎ। কথং তর্হি যথোক্তশ্রুতিবিরোধসমাধিঃ ইত্যাশঙ্ক্যাহ—যস্ত্বেতি। আদিশব্দঃ "তমেবং বিদ্বানমৃত ইহ ভবতি" ইত্যাদিশ্রুতিসংগ্রহার্থঃ। আপেক্ষিকামৃতত্বে শ্রুতিবিরোধো ন শক্যতে পরিহর্ত্তুমিতি শঙ্কতে—নচেতি। আদিশব্দস্তেষামিহ ন পুনরাবৃত্তিরিত্যাদিবাক্যসংগ্রহার্থঃ। ইমমিহেতি বিশেষণাবষ্টম্ভেন নিরাচষ্টে—নেত্যাদিনা। তদেব ব্যতিরেকমুখেন বিশদয়তি—যদীতি। সর্ব্বকল্পেষু শ্রুতেরেতাদৃশত্বাদিমমিহেতি পদদ্বয়সামর্থ্যেন সর্ব্বকল্পবিষয়ে বিশেষণানর্থক্যং দুর্ব্বারম্ ইত্যুত্তরমাহ—নানাবৃত্তীতি। বিধান্তরেণ বিশেষণার্থসম্ভবে ফলিতমাহ—অত ইতি। যস্মিন্ কল্পে ব্রহ্মলোকপ্রাপ্তিঃ তস্মাৎ কল্পান্তরমন্যত্র ইত্যুক্তম্। উর্দ্ধরেতসাম্ আশ্রমধর্ম্মমাত্রনিষ্ঠানামমৃতত্বম্ আপেক্ষিকমুপক্ষিপ্তম্, সম্প্রতি তেষামেব সাক্ষাৎকৃতব্রহ্মতত্ত্বানাম্ আত্যন্তিকমমৃতত্বং গতিনিরপেক্ষং সিধ্যতীত্যাহ—ন চেতি। তেষাং গত্যাদিনিরপেক্ষম্ আত্যন্তিকমমৃতত্বং ভবতীত্যত্র প্রমাণমাহ—ব্রহ্মৈবেতি।

ন তস্মাৎ প্রাণা উৎক্রামন্তি ইতি মাধ্যন্দিনশ্রুতিমনুসৃত্য নতস্যেত্যাদিকাণ্বশ্রুতিরপি নেতব্যেতি শঙ্কতে—ননু তস্মাদিতি। বাক্যশেষবিরোধান্নৈবমিতি দূষয়তি—নাত্রেতি। শ্রুত্যন্তরালোচনায়ামপি ন স্বপৃথক্কল্পনেত্যাহ—সর্ব্বে প্রাণা ইতি। প্রাণৈঃ সহ জীবস্যেতিশেষঃ। সংসারদশায়াং প্রাণৈঃ সহ বিজ্ঞানাত্মনো গমনেঽপি মোক্ষে নাস্তি প্রাণানাং জীবেন সহ গমনম্ ইত্যাশঙ্কায়াং ন তস্মাদিত্যাদিবাক্যম্ ইত্যাশঙ্ক্যাহ—যদাপীতি।

ভবতু প্রাণানামত্রৈব সমবলয়ঃ তথাপি জীবস্য গমনাদমৃতত্বম্ ইত্যাশঙ্ক্যাহ—নচেতি। কস্মিন্ অহমুৎক্রান্ত উৎক্রান্তো ভবিষ্যামি। কস্মিন্ বা প্রতিষ্ঠিতে প্রতিষ্ঠাস্যামীতি। স প্রাণমসৃজতেতি শ্রুতেরিতি শেষঃ। কিঞ্চ, প্রাণৈর্বিযুক্তস্য চিদাত্মনো জীবত্বং নোপপদ্যতে, প্রাণোপাধিকত্বস্যৈব তস্য জীবশব্দবাচ্যত্বাদিত্যাহ—জীবত্বং বেতি। উক্তমর্থং সমর্থয়তে—সর্ব্বগতত্বাদিতি। চিদাত্মা হি কল্পনায়ামধিষ্ঠানে সতি যতো নির্ভাগং সর্ব্বগতাত্মা তস্মাদগ্নেবিস্ফুলিঙ্গবজ্জীবস্যাখ্যভেদসম্পাদনং তস্য প্রাণসম্বন্ধমাত্রমেবেতি বৈদিকানাং প্রসিদ্ধম্। তথাচ প্রাণবিয়োগে চিদাত্মনো জীবত্বং গতির্বা ন শক্যতে কল্পয়িতুম্। তস্মাৎ পূর্ণত্বাদিপ্রতিপাদকশ্রুতীনাং প্রমাণত্বাদিত্যর্থঃ। সদাত্মনঃ সর্ব্বগতস্য জীবাখ্যভেদকরণং ন প্রাণোপাধিকৃতং, কিন্তু স্বত এব তদ্যাংশো জীবঃ, তথা চ অগ্নিবিস্ফুলিঙ্গবৎ তস্য গত্যুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। নিষ্কলং নিষ্ক্রিয়ং শান্তমিত্যাদি শ্রুতেরিতি শেষঃ। প্রকরণার্থমুপসংহরতি—তস্মাদিতি। নির্গুণব্রহ্মবিদাম্ আত্যন্তিকামৃতত্বস্য গমনাদিনিরপেক্ষত্বাদিতি যাবৎ। সগুণব্রহ্মোপাসকস্য সাপেক্ষমমৃতত্বমিত্যত্র বিশেষশ্রুতিরনুকূলয়তি—তদপরাজিতেতি। আদিপদেন তদশ্বত্থঃ সোমসবন ইত্যাদি গৃহ্যতে। তেষামেব ব্রহ্মবিদমেব পূর্ব্বোক্তবিশেষগুণো ব্রহ্মণঃ সত্যাখ্যো লোকো নান্যেষামকৃতাত্মনামিতি বিশেষদর্শনাৎ অমৃতত্বং তেষাং তল্লোকনিবাসিভিঃ সমং সাপেক্ষমেবেতি নির্দ্ধারিতমিত্যর্থঃ।

ঊর্দ্ধরেতসাম্ আশ্রমমাত্রনিষ্ঠানামপি ব্রহ্মলোকো লভ্যতে, গৃহস্থানাং পুনর্বিদুষামেবেত্যুপপাদ্য প্রকৃতশ্রুতিব্যাখ্যানমনুবর্ত্তয়তি—অতঃ ইতি। পূর্ব্বোক্তপারিশেষ্যাদিবশাদিতি যাবৎ। পরিব্রাজকাশ্চেত্যমুখ্যসংন্যাসিনস্ত্রিদণ্ডিনো গৃহ্যন্তে, মুখ্যসংন্যাসিনাং ব্রহ্মসংস্থোঽমৃতত্বমেতীতি পৃথক্কৃতত্বাৎ। শ্রদ্ধাং সত্যমিত্যুপাসত ইতি শ্রুত্যন্তরম্। পঞ্চাগ্নিবিদো গৃহস্থাঃ স্বাশ্রমমাত্রপ্রবণা ঊর্দ্ধরেতসঃ সত্যব্রহ্মোপাসকাশ্চোভয়ে সর্ব্বশব্দেনোচ্যন্তে ॥ ৩৫৯ ॥ ১

ভাষ্যানুবাদ। সম্প্রতি "তুমি জান,—প্রাণিগণ এখান হইতে ঊর্দ্ধে কোথায় গমন করে ?" এই প্রশ্নের উত্তর প্রদানের অবসর উপস্থিত হইতেছে। তন্মধ্যে পৃথিবী-লোকাভিমুখে আগত অর্থাৎ সংসারদশা প্রাপ্ত কর্ম্মাধিকারী গৃহস্থগণের মধ্যে যাহারা যথোক্ত-প্রকার পঞ্চাগ্নিদর্শন—'আমরা ক্রমশঃ দ্যুলোকাদি-অগ্নি হইতে অগ্নি স্বরূপ অর্থাৎ পঞ্চাগ্নিস্বরূপেই জন্মলাভ করিয়াছি' এইরূপ জানেন। ভাল, "ইত্থং বিদুঃ" কথায় যে, গৃহস্থগণই অভিহিত হইতেছে, অপরে নহে, ইহা জানা যাইতেছে কিরূপে ? [ উত্তর—] গৃহস্থগণের মধ্যে যাহারা এবং প্রকার জ্ঞানসম্পন্ন নহে—কেবলই ইষ্টাপূর্ত্ত দত্তপরায়ণ (ইষ্ট= যজ্ঞাদি, পূর্ত্ত=বাপী কূপাদি দান, দত্ত=বিধিপূর্ব্বক ধনাদি দান), তাহারা ধূমাদি-পথে চন্দ্রলোকে গমন করেন, এ কথা পশ্চাৎ কথিত হইবে। আর যাহারা—'অরণ্য' পদ-সূচিত বৈখানস বানপ্রস্থ ও পরিব্রাজকগণ ( সন্ন্যাসিগণ ) শ্রদ্ধাকেই তপস্যা জ্ঞানে উপাসনা করেন, তাঁহাদেরও উক্ত জ্ঞানিগণের সহিত অর্চ্চিরাদি পথে গমনের কথা পরে বলিবেন ; সুতরাং পারিশেষ্য বশতঃ অর্থাৎ অবশিষ্ট থাকায় এবং অগ্নিহোত্র-আহুতিরও সম্বন্ধ থাকায় [ বুঝিতে হইবে যে, ] "ইত্থং বিদুঃ" কথায় গৃহস্থগণই পরিগৃহীত হইতেছে।

ভাল, ব্রহ্মচারিগণও অনুক্ত রহিয়াছেন এবং গ্রাম ও অরণ্য কথায়ও তাঁহারা অভিহিত হন নাই, সুতরাং পারিশেষ্য-সিদ্ধি হয় কিরূপে ? না—ইহা দোষাবহ হয় না ; কারণ, প্রমাণভূত পুরাণ ও স্মৃতিশাস্ত্রে ঊর্দ্ধরেতা নৈষ্ঠিক ব্রহ্মচারিগণের সম্বন্ধে সূর্য্যসম্বন্ধী উত্তরায়ণ পথই প্রসিদ্ধ আছে ; সুতরাং তাঁহারাও যে, অরণ্যবাসি-গণের সঙ্গেই গমন করিবেন, [ ইহা বেশ বুঝা যাইতেছে ]। আর

যাহারা 'উপকুর্ব্বাণ' ব্রহ্মচারী (১), তাঁহাদের 'ব্রহ্মচর্য্য' কেবল বেদাধ্যয়নের জন্যই; সুতরাং তাঁহাদেরও আর বিশেষ করিয়া নির্দ্দেশ করা আবশ্যক হয় না; [গৃহস্থের গ্রহণেই তাঁহারা গৃহীত হইয়াছেন।]

ভাল, যদি পুরাণ ও স্মৃতিশাস্ত্রের প্রামাণ্যানুসারে কেবল ঊর্দ্ধ-রেতোভাবকেই উত্তরায়ণপথপ্রাপ্তির কারণ বলিতে ইচ্ছা কর, তাহা হইলে ত পূর্ব্বোক্ত 'ইত্থংবিত্ব'কথা অনর্থক হইয়া পড়ে। না, গৃহস্থগণের পক্ষেই উহা সার্থক। যে সমস্ত গৃহস্থ 'ইত্থংবিৎ' নহে, তাহাদের জন্য সাধারণতঃ দক্ষিণায়ন-ধূম্রাদিপথই প্রসিদ্ধ; তন্মধ্যে যাঁহারা উক্তপ্রকার জ্ঞান লাভ করেন, অর্থাৎ সগুণই হউক বা অন্যপ্রকারই ব্রহ্মকে জানেন, 'জ্ঞাতিগণ যদি ইহার শবকর্ম্ম (অন্ত্যেষ্টিক্রিয়া) করে, অথবা না-ই করে, নিশ্চয়ই তাঁহারা অর্চ্চিকে (উত্তরায়ণ পথ) প্রাপ্ত হন', এই শ্রুতি হইতে জানা যায় যে, তাঁহারা উত্তর পথে গমন করিয়া থাকেন।

আপত্তি হইতেছে যে, ঊর্দ্ধরেতা (নৈষ্ঠিক ব্রহ্মচারী) ও গৃহস্থ, উভয়েরই যখন আশ্রমিত্ব এবং বেদোক্ত অগ্নিহোত্রাদি কর্ম্ম-বাহুল্যও সমান, তখন কেবল ঊর্দ্ধরেতাদিগেরই উত্তরপথে গমন হইবে, গৃহস্থগণের হইবে না, ইহাত যুক্তিযুক্ত হয় না? না—ইহাও দোষাবহ নহে; কারণ, তাহারা (গৃহস্থগণ) অপূত (অশুদ্ধ চিত্ত);—কেন না, শত্রুসংযোগে তাহাদের দ্বেষ, আর মিত্রসংযোগে অনুরাগ, এবং হিংসা ও অনুগ্রহনিবন্ধন ধর্ম্মাধর্ম্মপ্রবৃত্তি; অধিকন্তু, হিংসা, অসত্য, কপটতা ও ব্রহ্মচর্য্যাভাব প্রভৃতি বহুতর অশুদ্ধিকারণ

---

(১) তাৎপর্য্য—ব্রহ্মচারী দুই প্রকার—(১) নৈষ্ঠিক ও (২) উপকুর্ব্বাণ। নৈষ্ঠিক ব্রহ্মচারীরা আজীবন গুরুগৃহে বাস করেন, অধ্যয়ন ও সংযমপরায়ণ থাকেন; কখনও তাঁহাদের রেতঃপাত হয় না; এইজন্য তাঁহাদিগকে 'ঊর্দ্ধরেতা' বলা হয়। আর উপকুর্ব্বাণ ব্রহ্মচারীগণ দ্বাদশ বৎসর বা তদুপযুক্ত সময় গুরুগৃহে বাস করিয়া বেদাধ্যয়ন করেন, সংযতচিত্তে গুরুশুশ্রূষা ও অন্যান্য ধর্ম্ম কর্ম্ম সম্পাদন করেন; প্রধানতঃ বেদাধ্যয়নার্থই তাঁহাদের ব্রহ্মচর্য্য। তাহারা বেদাধ্যয়ন পরিসমাপ্ত করিয়া গুরুর আদেশানুসারে ব্রহ্মচর্য্য শেষ করিয়া সমাবর্ত্তন করিয়া থাকেন,—গৃহস্থাশ্রমে প্রবেশ করিয়া থাকেন। ব্রহ্মচর্য্য দ্বারা অধ্যাত্মজীবনের ও ভবিষ্যৎ গৃহস্থাশ্রমের উপকার (উপযুক্ততা) সম্পাদন করেন বলিয়াই তাঁহাদের নাম 'উপকুর্ব্বাণ' হইয়াছে।

তাহাদের পক্ষে অপরিহার্য্য হইয়া পড়ে ; কাজেই তাহারা পূতচিত্ত নহে ; এই অপবিত্রতা নিবন্ধনই তাহাদের উত্তরপথে গমন হয় না। পক্ষান্তরে, অন্যেরা ( ঊর্দ্ধরেতাগণ) হিংসা, অসত্য, কপটতা ও অব্রহ্ম-চর্য্যাদিভাবগুলি পরিত্যাগ করার জন্যই বিশুদ্ধ, এবং শত্রুতে দ্বেষ ও মিত্রেতে আসক্তি পরিত্যাগ করার জন্যও বিরজস্ক অর্থাৎ রজো-গুণবিরহিত ; কাজেই তাহাদের পক্ষে উত্তর পথ যুক্তিযুক্ত। পৌরাণিকগণও সেইরূপই বলিয়া থাকেন—'যে সমস্ত অবোধ লোক সন্তান কামনা করিয়া থাকে, তাহারা শ্মশান ভজনা করে, অর্থাৎ মৃত্যু-প্রাপ্ত হয়, আর যে সমস্ত ধীর লোক সন্তান কামনা করেন নাই, ঊর্দ্ধরেতা হইয়াছেন, তাঁহারাই অমৃতত্ব ( মুক্তি ) লাভ করিয়াছেন।'

ভাল, উক্তপ্রকার জ্ঞানসম্পন্ন গৃহস্থগণের এবং অরণ্যবাসিগণের গতিপথ ও অমৃতত্ব ফল সমান হইলে, ত অরণ্যবাসিগণের বিদ্যার আনর্থক্য উপস্থিত হয় ? তাহা হইলে আবার গতি সম্বন্ধেও বিরোধ উপস্থিত হয়,—'কর্ম্মিগণ ও জ্ঞানহীন তপস্বিগণও সেখানে গমন করেন না' আর সেই পরমাত্মা বিজ্ঞাত না হইয়া ইহাকে ( জীবকে ) ভোগ করেন না।' এ কথাও বিরুদ্ধ হইয়া পড়ে ? না,—কারণ, সেখানে 'অমৃত' পদে মহাপ্রলয় পর্য্যন্ত অবস্থিতিই বিবক্ষিত হইয়াছে। সেখানেই পৌরাণিকগণ বলিয়াছেন,—'ভূত'-সংপ্লব অর্থাৎ প্রলয়কাল পর্য্যন্ত অবস্থিতিই 'অমৃতত্ব' নামে কথিত হয়।' আর আত্যন্তিক 'অমৃতত্ব ( চরমমুক্তি ) অপেক্ষা করিয়াই 'কর্ম্মিগণ এবং অবিদ্বান্ তপস্বিগণ সেখানে যান না,' 'বিদ্যারহিত সেই পুরুষকে পরমাত্মা ভোগ করেন না' ইত্যাদি শ্রুতিতে [ মুক্তি প্রতিষিদ্ধ হইয়াছে ] ; সুতরাং পূর্ব্বোক্ত বিরোধ হইতেছে না।

যদি বল, [ এ পক্ষেও ] 'সেই পুরুষ পুনর্ব্বার আর ফিরিয়া আইসে না,' 'তাঁহারা পুনর্ব্বার আর এই মানবসৃষ্টিতে প্রত্যাবৃত্ত হন না,' এই সকল শ্রুতির সহিত ত বিরোধ উপস্থিত হয় ? না,—তাহা হয় না ; কারণ, ঐ শ্রুতিতে "ইমং মানবম্" (এই—বর্ত্তমান মানব সৃষ্টিতে)

বলায় (এই কল্পেরই) বিশেষ করিয়া উল্লেখ করা হইয়াছে। বিশেষতঃ, 'তাঁহাদের আর এই সৃষ্টিতে প্রত্যাগমন হয় না' এ কথাও উক্ত আছে। তাঁহারা যদি একেবারেই প্রত্যাবৃত্ত না হইতেন, তাহা হইলে "ইমং মানবম্," ও "ইহ" এই দুইটি বিশেষণ অনর্থক হইয়া যায়।

যদি বল, 'ইমম্' ও 'ইহ' এই দুইটি বিশেষণে কেবল আকৃতি মাত্র কথিত হইতেছে, [ কোনও নির্দ্দিষ্ট কাল বা স্থান কথিত হইতেছে না ] (১)। না, তাহাও বলিতে পার না; কারণ, 'অনাবৃত্তি' শব্দেই যখন আত্যন্তিক অনাবৃত্তি-অর্থ বুঝাইতে পারে, তখন আকৃতি কল্পনার কিছুমাত্র প্রয়োজন নাই; অতএব, 'ইমম্' ও 'ইহ' এই বিশেষণদ্বয়ের সার্থকতা রক্ষার জন্যই অন্যত্র অর্থাৎ কল্পান্তরে আগমন কল্পনা করা আবশ্যক হয়। আর এ কথাও বলা যায় না যে, যাহারা 'সৎ ব্রহ্ম নিশ্চয়ই এক অদ্বিতীয়' এবংবিধ জ্ঞান লাভ করিয়াছেন, কেবল তাঁহাদেরই মূর্দ্ধন্য নাড়ী দ্বারা অর্চ্চিরাদি-মার্গে গমন হয়, [ অন্যের নহে ]; কারণ, 'জীব ব্রহ্মস্বরূপ হইয়াও ব্রহ্মকে প্রাপ্ত হন,' 'সেই হেতু সর্ব্বাত্মক হইয়াছিলেন,' 'তাঁহার ( ব্রহ্মবিদের ) প্রাণসমূহ ( ইন্দ্রিয়গণ ) আর বহির্গত হয় না, এখানেই [ নিজ নিজ উপাদানে ] বিলীন হইয়া যায়' ইত্যাদি শত শত শ্রুতি হইতেই ইহা প্রমাণিত হয়।

যদি বল, সেই উৎক্রমণেচ্ছু পুরুষের প্রাণসমূহ পৃথক্ হইয়া চলিয়া যায় না, পরন্তু তাহার সঙ্গে সঙ্গেই গমন করে, এরূপ অর্থও ত কল্পনা করা যাইতে পারে? না—তাহা হইতে পারে না;

---

(১) তাৎপর্য্য—এ কথার অভিপ্রায় এই যে, যাহারা উত্তরায়ণ মার্গে প্রয়াণ করে, তাহাদের আর কখনও সংসারে প্রত্যাবৃত্তি হয় না; চিরকালের জন্য তাহাদের সংসার সম্বন্ধ ছিন্ন হইয়া যায়। এইরূপ অনাবৃত্তি সূচনার জন্যই 'ইমম্' ও 'ইহ' শব্দদ্বয়ে আগমনযোগ্য স্থান মাত্রেরই প্রতিষেধ করা হইয়াছে; কেবল বর্ত্তমান মানবসৃষ্টির প্রতিষেধ নহে। তদুত্তরে ভাষ্যকার বলিতেছেন যে, না, একথা বলিতে পারা যায় না; কারণ, তাহা হইলে 'ইমম্' ও 'ইহ' শব্দ দুইটি না দিয়া কেবল "নাবর্ত্তন্তে" বলিলেই যথেষ্ট হইত। অতএব বিশেষণ দ্বয়ের প্রয়োগেই বুঝা যাইতেছে যে, উত্তরায়ণ মার্গগামী ব্যক্তিরাও পুনর্ব্বার সংসারে আসিতে পারেন, কিন্তু বর্ত্তমান কল্পে নহে—কল্পান্তরে।

কারণ, 'তাহা হইলে 'এখানেই সম্পূর্ণরূপে 'বিলীন হইয়া যায়' এই বিশেষোক্তি ব্যর্থ হইয়া পড়ে, বিশেষতঃ 'সমস্ত প্রাণই তাহার অনুগমন করে' এইস্থলে প্রাণসমূহের 'সহিত একসঙ্গে গমনই পাওয়া যায়; অতএব "উৎক্রামন্তি" কথায় কোনরূপ আশঙ্কাই নাই। আর যদি বল, সংসার-গতি (জন্মান্তর গ্রহণ) হইতে মোক্ষপ্রাপ্তির সম্পূর্ণ পার্থক্য নিবন্ধনই জীবের সহিত প্রাণসমূহের অগমন আশঙ্কা করিয়া তন্নিষেধার্থ—'তাহা হইতে উৎক্রমণ করে না' বলা হইতেছে, তাহা হইলেও 'এখানেই সম্পূর্ণরূপে বিলীন হয়' বলা নিরর্থক হইতে পারে। বিশেষতঃ, প্রাণবিযুক্তের পক্ষে অন্যত্র গমন কিংবা জীবভাব কখনও উপপন্ন হয় না; কারণ, আত্মা স্বভাবতই সর্ব্বগত ও নিরবয়ব; সুতরাং অগ্নিস্ফুলিঙ্গের ন্যায় প্রাণসম্বন্ধই তাহার জীবস্বরূপ ভেদোৎপত্তির একমাত্র কারণ; অতএব শ্রুতির প্রামাণ্য স্বীকার করিলে প্রাণরহিত আত্মার জীবত্ব কিংবা অন্যত্র গতি পরিকল্পনা করিতে পারা যায় না। আর এরূপও কল্পনা করা যাইতে পারে না যে, সৎস্বরূপ ব্রহ্মেরই সূক্ষ্ম অবয়বরূপী জীবনামক পদার্থ স্ফুটিত হইয়া সেই সৎস্বরূপের ছিদ্র সমুৎপাদন করত গমন করে। ইহা হইতে বেশ বুঝা যাইতেছে যে, 'তাহা (মূর্দ্ধন্য নাড়া) দ্বারা নির্গত হইয়া অমৃতত্ব লাভ করে' এই শ্রুতিতে সগুণ ব্রহ্মোপাসকের সম্বন্ধেই প্রাণসহযোগে নাড়ী দ্বারা নিগমন, এবং আপেক্ষিক অমৃতত্ব লাভ অভিহিত হইয়াছে (১), সাক্ষাৎ সম্বন্ধে মোক্ষ নহে; কেন না, সেখানে বিশেষ করিয়া বলা হইয়াছে যে, 'তাহাই অপরাজিত (দোষানাক্রান্ত) পুরী, তাহাই মদীয় রসসরোবর,' ইত্যাদি কথার পর বলা হইয়াছে যে, 'তাহাদের সম্বন্ধেই এই ব্রহ্মলোক লাভ হয়।' ইতি অতএব

---

(১) তাৎপর্য্য—সগুণ ব্রহ্মোপাসনায় যে মুক্তি লাভ হয়, তাহা চরম মুক্তি—নির্ব্বাণ নহে; পরন্তু কার্য্য-ব্রহ্মলোকে গমন। সেখানে যাইয়াও যাহারা পরব্রহ্মচিন্তায় নিরত থাকেন, তাঁহারা সেই কার্য্য-ব্রহ্মের কার্য্য-কাল সমাপ্তি হইলে তাঁহারই সঙ্গে সঙ্গে মুক্তিলাভ করিয়া থাকেন। এ কথা, "ব্রহ্মণা সহ তে সর্ব্বে সম্প্রাপ্তে প্রতিসঞ্চরে। পরস্যান্তে কৃতাত্মানঃ প্রবিশন্তি পরং পদম্"। এই স্থলে বিশদরূপে বর্ণিত হইয়াছে।

ইহার অর্থ এইরূপ যে, পঞ্চাগ্নিবিদ্যাবিৎ গৃহস্থ এবং এই যে সমস্ত বানপ্রস্থ, পরিব্রাজক ও নৈষ্ঠিক ব্রহ্মচারী শ্রদ্ধা ও তপস্যাযোগে উপাসনা করেন, অর্থাৎ শ্রদ্ধাবান্ ও তপস্বী,—এখানে 'উপাসনা' অর্থ তৎপরতা অর্থাৎ আরাধ্য বিষয়ে একাগ্রতা ; যাগ ও বাপী-কূপাদি দান এবং বৈধ দানের যাহারা উপাসনা করেন, অর্থাৎ এই সমস্ত বিষয়ে নিরত থাকেন' ; সেখানে উপাসনা অর্থে যেরূপ তৎপরতা, এখানেও তদ্রূপ। শ্রুত্যন্তর-সংবাদানুসারে বুঝিতে হইবে, যাহারা হিরণ্যগর্ভনামক সত্যব্রহ্মের উপাসনা করেন, তাঁহারা সকলেই অর্চ্চিতে—অর্চ্চির অভিমানিনী দেবতাতে সর্ব্বতোভাবে প্রবেশ করেন, অর্থাৎ তাহাকে প্রাপ্ত হন ॥ ৩৫৯ ॥ ১

মাসেভ্যঃ সংবৎসরꣳ সংবৎসরাদাদিত্যমাদিত্যাচ্চন্দ্রমসং চন্দ্রমসো বিদ্যুতং তৎপুরুষোঽমানবঃ স এনং * ব্রহ্ম গময়ত্যেষ দেবযানঃ পন্থা ইতি ॥৩৬০॥২

মাসেভ্যঃ (উত্তরষণ্মাসেভ্যঃ) সংবৎসরং, সংবৎসরাৎ আদিত্যং (সূর্য্যং) আদিত্যাৎ চন্দ্রমসং, চন্দ্রমসঃ বিদ্যুতম্, [অভিসংভবতি]। তৎ (তত্র) সঃ (প্রসিদ্ধঃ) অমানবঃ (মানবসৃষ্ট্যতীতঃ) পুরুষঃ [আগত্য] এনং (আগতং জনং) ব্রহ্ম (কার্য্যব্রহ্মলোকং) গময়তি (প্রাপয়তীত্যর্থঃ) ॥

মাসের পর সংবৎসর, সংবৎসরের পর আদিত্য, আদিত্যের পর চন্দ্র, চন্দ্রের পর বিদ্যুৎ প্রাপ্ত হন ; অমানব পুরুষ আসিয়া সেখান হইতে তাহাকে ব্রহ্মলোকে লইয়া যান ॥

শাঙ্করভাষ্যম্। সমানমন্যৎ চতুর্থগতিব্যাখ্যানেন। এষ দেবযানঃ পন্থা ব্যাখ্যাতঃ সত্যলোকাবসানো নাণ্ডাদ্বহিঃ, "যদন্তরা পিতরং মাতরঞ্চ" ইতি মন্ত্রবর্ণাৎ ॥ ৩৬০॥২

আনন্দগিরিঃ। চতুর্থে বৃৎ উপকোসলবিদ্যায়াং গতিব্যাখ্যানম্ অতিবৃত্তম্, তেন সমানম্ অর্চ্চিষোঽহরিত্যাদিবাক্যব্যাখ্যানম্। তথা চ তন্ন পৃথক্ কর্ত্তব্যমিত্যাহ—সমানমিতি। উত্তরমার্গব্যাখ্যানমুপসংহরতি—এষ ইতি। দেবযানেন পথা বহিরণ্ডাদব্যবস্থিতং ব্রহ্ম

---

* স এতান্ ব্রহ্ম গময়তি ইতি, স এনান্ ব্রহ্ম গময়তি ইতি চ বা পাঠৌ।

গন্তব্যমিত্যেকে, তান্ প্রত্যাহ—নাণ্ডান্তিতি। তত্র হেতুমাহ—যদন্তরেতি। পিতরং দ্যুলোকং মাতরং চ পৃথিবীং, মধ্যে যে'ন্তে সতী অণ্ডস্থম্, তাভ্যামিদং বিশ্বং কর্ম্মজ্ঞানাধিকৃতং গচ্ছতি, ন চাণ্ডাদ্ বহিরস্তি গতিস্থরমিত্যর্থঃ ॥ ৩৬০ ॥ ২

ভাষ্যানুবাদ। অপর সমস্ত অংশ চতুর্থ শ্রুতি ব্যাখ্যার অনুরূপ। এই যে দেবযানসংজ্ঞক পথ ব্যাখ্যাত হইল, সত্য লোকেই ইহার অবসান বা শেষ; কিন্তু ইহা ব্রহ্মাণ্ডের বহির্ভূত নহে; কারণ, অন্য মন্ত্রে আছে—'যাহার অভ্যন্তরে পিতা ও মাতাকে অর্থাৎ দ্যুলোক ও পৃথিবীকে দর্শন করেন'; [সুতরাং] ইহা ব্রহ্মাণ্ডমধ্যেই অবস্থিত ॥ ৩৬০ ॥২

অথ য ইমে গ্রাম ইষ্টাপূর্ত্তে দত্তমিত্যুপাসতে, তে ধূমমভিসম্ভবন্তি ধূমাদ্রাত্রিং রাত্রেরপরপক্ষমপরপক্ষাদ্ যান্ ষড়্-দক্ষিণৈতি মাসাংস্তান্ নৈতে সংবৎসরমভিপ্রাপ্নুবন্তি ॥৩৬১॥৩

অথ (বিষয়ান্তরারম্ভে) যে ইমে (গৃহস্থাঃ) গ্রামে ইষ্টাপূর্ত্তে দত্তম্ ইতি (এবং-প্রকারং) উপাসতে, তে (উপাসকাঃ) ধূমম্ (ধূমাভিমানিনীং দেবতাং) অভিসম্ভবন্তি (সর্ব্বতঃ প্রতিপদ্যন্তে), ধূমাৎ রাত্রিং, রাত্রেঃ অপরপক্ষম্, অপরপক্ষাৎ (কৃষ্ণপক্ষাৎ) যান্ ষট্ মাসান্ (শ্রাবণাদ্যান্) দক্ষিণা (দক্ষিণাং দিশং) এতি (গচ্ছতি) [সবিতা], তান্ (দক্ষিণায়নষণ্মাসান্) [অভিসংভবন্তি], এতে সংবৎসরং ন অভিপ্রাপ্নুবন্তি (ন লভন্তে)। [অত্র ধূমাদিশব্দৈঃ তত্তদভিমানিন্যঃ আতিবাহিকা দেবতা অভিধীয়ন্তে, ন তু ধূমাদিদ্রব্যমাত্রমিতি ভাবঃ] ॥

পক্ষান্তরে, যে সমস্ত গৃহস্থ গ্রামে ইষ্ট (যজ্ঞাদি), পূর্ত্ত (কূপ, তড়াগাদি দান) ও দত্ত (যথাশক্তি দান), এই সমস্ত কর্ম্মের উপাসনা করেন, অর্থাৎ এই সমস্ত কর্ম্ম সম্পাদনে তৎপর থাকেন, তাহারা [মৃত্যুর পর প্রথমে] ধূমাভিমানী দেবতাকে প্রাপ্ত হন, ধূমের পর রাত্রি, রাত্রির পর কৃষ্ণপক্ষ, কৃষ্ণপক্ষের পর—সূর্য্যদেব যে ছয় মাস দক্ষিণ দিকে গমন করেন, সেই ছয় মাসকে প্রাপ্ত হন, কিন্তু ইহারা সংবৎসরকে প্রাপ্ত হন না। [এখানে 'ধূম' রাত্রি প্রভৃতি শব্দে তাহাদের অভিমানী দেবতা বুঝিতে হইবে] ॥

শাঙ্করভাষ্যম্। অথেত্যর্থান্তরপ্রস্তাবনার্থঃ, যে ইমে গৃহস্থাঃ গ্রামে, গ্রাম ইতি গৃহস্থানামসাধারণংবিশেষণম রণ্যবাসিভ্যো ব্যাবৃত্ত্যর্থম্; যথা বানপ্রস্থপরিব্রাজ-

কামাবয়বাণাং বিশেষণং গৃহস্থেভ্যো ব্যাবৃত্ত্যর্থং, তদ্বৎ। 'ইষ্টাপূর্ত্তে—ইষ্টমগ্নিহোত্রাদি বৈদিকং কর্ম্ম, পূর্ত্তং বাপীকূপতড়াগারামাদিকরণম্; দত্তং—বহির্ব্বেদি যথাশক্ত্য-র্হেভ্যো দ্রব্যসংবিভাগো দত্তম্, ইতি এবংবিধং পরিচরণপরিত্রাণাদি উপাসতে; ইতি-শব্দস্য প্রকারদর্শনার্থত্বাৎ। তে দর্শনবর্জ্জিতত্বাদ্ ধূমং ধূমাভিমানিনীং দেবতাম্ আভিমুখ্যেন সম্ভবন্তি প্রতিপদ্যন্তে। তয়া অতিবাহিতা ধূমাৎ রাত্রিং রাত্রিদেবতাম্, রাত্রেঃ অপরপক্ষদেবতাম্, এবমেব কৃষ্ণপক্ষাভিমানিনীম্, অপরপক্ষাৎ যান্ ষণ্মাসান্ দক্ষিণা দক্ষিণাং দিশমেতি সবিতা, তান্ মাসান্ দক্ষিণায়নষণ্মাসাভিমানিনীঃ দেবতাঃ প্রতিপদ্যন্ত ইত্যর্থঃ। সঙ্ঘচারিণ্যো হি ষণ্মাসদেবতাঃ ইতি মাসানিতি বহুবচনপ্রয়োগস্তাসু।

নৈতে কর্ম্মিণঃ প্রকৃতাঃ সংবৎসরং সংবৎসরাভিমানিনীং দেবতামভিপ্রাপ্নুবন্তি। কুতঃ পুনঃ সংবৎসরপ্রাপ্তিপ্রসঙ্গঃ? যতঃ প্রতিষিধ্যতে? অস্তি হি প্রসঙ্গঃ—সংবৎসরস্য হ্যেকস্যাবয়বভূতে দক্ষিণোত্তরায়ণে; তত্রার্চ্চিরাদিমার্গপ্রবৃত্তানামুদগয়ন-মাসেভ্যোঽবয়বিনঃ সংবৎসরস্য প্রাপ্তিরুক্তা; অত ইহাপি তদবয়বভূতানাং দক্ষিণা-য়নমাসানাং প্রাপ্তিং শ্রুত্বা তদবয়বিনঃ সংবৎসরস্যাপি পূর্ব্ববৎ প্রাপ্তিরাপন্নেতি; অতস্তৎপ্রাপ্তিঃ প্রতিষিধ্যতে—নৈতে সংবৎসরমভিপ্রাপ্নুবন্তীতি॥ ৩৬১॥ ৩

আনন্দগিরিঃ। অথ যদিতোঽধি প্রজাঃ প্রযন্তি ইত্যস্য প্রশ্নস্য প্রতিবচনং দেবযানো-পদেশেন ব্যাখ্যাতং, সম্প্রতি পিতৃযানোপদেশেনাপি গ্রামনিবাসিত্বাবিশেষাৎ ইত্যাশঙ্ক্যাহ—গ্রামইতীতি। সপত্নীকো হি বাসো গ্রাম ইত্যুচ্যতে। ন চ সপত্নীকত্বমূর্দ্ধরেতসাং যুক্তম্, তথা চ গৃহস্থানামেব গ্রামবিশেষণমসাধারণম্, ন চ তদনর্থকম্ ঊর্দ্ধরেতোভ্যস্তেষাং ব্যাবৃত্ত্যর্থত্বাৎ ইত্যর্থঃ। তদেব দৃষ্টান্তেন স্ফুটয়তি—যথেতি। বেদ্যন্তর্ভাবব্যাসেধাৎ বহির্ব্বেদীতি বিশেষণ-মাত্রে দত্তমিতি প্রতীকোপাদানম্, পুনর্ব্যাখ্যাতস্য অনুবাদ ইত্যপুনরুক্তিঃ। ইতিশব্দার্থমাহ—ইত্যেবংবিধমিতি। পরিচরণং গুর্ব্বাদিশুশ্রূষা, পরিত্রাণং রক্ষণম্। আদিপদং নিত্য স্বাধ্যায়াদিসংগ্রহার্থম্। উপাসতে তাৎপর্য্যেণানুতিষ্ঠন্তীতি যাবৎ। কথমিতিশব্দস্য যথোক্তার্থত্ব-মিতি হ স্মোপাধ্যায়ঃ কথয়তি ইতিবৎ প্রকৃতমাত্রগামিত্বাৎ ইত্যাশঙ্ক্যাহ—ইতিশব্দস্যেতি। দেবযানাধিকৃতেভ্যঃ সকাশাৎ পিতৃযাণাধিকৃতেষু বিশেষান্তরমাহ—নৈতেইতি। অপ্রাপ্ত-প্রতিষেধোঽয়মিতি শঙ্কতে—কুত ইতি। প্রাপ্তিং দর্শয়ন্নুত্তরমাহ - অস্তি হীতি। পূর্ব্ববৎ যথাপূর্ব্বং দেবযানস্য পথা অবয়বেভ্যঃ অবয়বিনঃ সংবৎসরস্য প্রাপ্তিস্তথেতি যাবৎ॥৩৬১॥৩

ভাষ্যানুবাদ। 'অথ' শব্দের অর্থ—ক্রিয়ান্তরসূচনা। ইষ্টা-পূর্ত্ত—ইষ্ট অর্থ—বেদোক্ত অগ্নিহোত্রাদি কর্ম্ম, পূর্ত্ত অর্থ—বাপী, কূপ, তড়াগ ও উদ্যান প্রভৃতি নির্ম্মাণ করা, এবং দত্ত, অর্থ—যজ্ঞীয় বেদীর

বাহিরে উপযুক্ত পাত্রে যথাশক্তি দ্রব্যদান করা, (১) এই যে সমস্ত গৃহস্থ গ্রামে ইতি—এবংবিধ ক্রিয়ানুষ্ঠান ও পরপরিত্রাণাদি ক্রিয়ার উপাসনা করেন। বানপ্রস্থ ও পরিব্রাজকগণের 'অরণ্য' বিশেষণটি যেমন গৃহস্থ হইতে ব্যাবৃত্তিসাধক ও অসাধারণ তেমনি এই গ্রাম বিশেষণটিও গৃহস্থগণের অসাধারণ (বিশেষ ধর্ম্ম) এবং অরণ্যবাসীর ব্যাবৃত্তিসাধক। 'ইতি' শব্দটি প্রকার প্রদর্শক; এইজন্য 'ইতি' শব্দে 'এবংবিধ' বা 'এইজাতীয়' অর্থ বুঝিতে হইবে। তাহারা (সেই উপাসকগণ) জ্ঞান-দৃষ্টি রহিত বলিয়া ধূম অর্থাৎ ধূমের অভিমানিনী দেবতাকে প্রাপ্ত হন। সেই ধূমাভিমানিনী দেবতাকর্ত্তৃক অতিবাহিত হইয়া অর্থাৎ কিঞ্চিৎ পথ অতিক্রম করিয়া, ধূমের পর রাত্রিকে অর্থাৎ রাত্রির অভিমানী দেবতাকে, রাত্রির পর অপরপক্ষ দেবতাকে, অর্থাৎ পূর্ব্বের ন্যায় কৃষ্ণপক্ষাভিমানিনী দেবতাকে, অপর পক্ষের পর, সবিতা (সূর্য্যদেব) যে ছয় মাস কাল দক্ষিণদিকে গমন করেন, সেই সমুদয় মাসকে অর্থাৎ দক্ষিণায়ন ছয় মাসের দেবতাগণকে প্রাপ্ত হন। উক্ত দক্ষিণায়ন ষণ্মাসের দেবতাগণ সংঘচারী (একদলবদ্ধ); তাই তাহাদের সম্বন্ধে 'মাসান্' এইরূপ বহুবচনের প্রয়োগ করা হইয়াছে।

উল্লিখিত এই কর্ম্মিগণ সংবৎসর অর্থাৎ সংবৎসরাভিমানিনী দেবতাকে প্রাপ্ত হন না। এখন আপত্তি হইতেছে যে, এখানে সংবৎসর-প্রাপ্তির সম্ভাবনা কোথায়? যাহাতে তৎপ্রাপ্তির নিষেধ করা আবশ্যক হইতেছে? হাঁ, সম্ভাবনা আছে—কারণ, অবয়বী বা সমষ্টিভূত একই সংবৎসরের দুইটি অবয়ব—দক্ষিণায়ন ও উত্তরায়ণ,

---

(১) তাৎপর্য্য ইষ্ট, পূর্ত্ত ও দত্তের লক্ষণ এইরূপ—"অগ্নিহোত্রং তপঃ সত্যং বেদানাঞ্চানুপালনম্। আতিথ্যং বৈশ্বদেবঞ্চ 'ইষ্টম্' ইত্যভিধীয়তে॥" "বাপী-কূপ-তড়াগাদি দেবতায়তনানি চ। অন্নপ্রদানমারামঃ 'পূর্ত্তম্' ইত্যভিধীয়তে॥" "শরণাগতসংত্রাণং ভূতানাং বাপ্যহিংসনম্। বহির্বেদি চ যদ্দানং 'দত্তম্' 'ইত্যভিধীয়তে॥'

অর্থাৎ অগ্নিহোত্র যজ্ঞ, তপস্যা, সত্যনিষ্ঠা, বেদোক্ত ক্রিয়া রক্ষা, অতিথিসেবা, বৈশ্বদেব বলি এই সমস্ত কর্ম্মকে 'ইষ্ট' বলা হয়। বাপী (দীর্ঘিকা), কূপ, তড়াগ, দেবালয় প্রতিষ্ঠা, অন্নদান, এবং উদ্যান নির্ম্মাণ প্রভৃতিকে 'পূর্ত্ত' বলা হয়। আর শরণাগত ব্যক্তিকে রক্ষা করা, সর্ব্বপ্রাণীর অহিংসা, বেদীর বাহিরে অর্থাৎ যজ্ঞব্যতিরেকে দান করা, ইহাকে 'দত্ত' বলা হয়।

তন্মধ্যে অর্চিরাদি-পথগামীদিগের সম্বন্ধে উত্তরায়ণ মাসের পর তদবয়বীভূত সংবৎসরের প্রাপ্তি উক্ত হইয়াছে; অতএব এখানেও সংবৎসরাবয়বস্বরূপী দক্ষিণায়ন মাসের প্রাপ্তি শ্রবণ থাকায় পূর্ব্বের ন্যায় দক্ষিণায়ন-মাসের অবয়বী সংবৎসরের প্রাপ্তিও আশঙ্কিত হইয়াছিল; এই জন্যই 'ইহারা আর সংবৎসর প্রাপ্ত হন না' বলিয়া সংবৎসর-প্রাপ্তি প্রতিষিদ্ধ হইতেছে॥ ৩৬১ ॥ ৩

মাসেভ্যঃ পিতৃলোকং পিতৃলোকাদাকাশমাকাশাচ্চন্দ্রমসমেষ সোমো রাজা তদ্দেবানামন্নং তং দেবা ভক্ষয়ন্তি ॥ ৩৬২ ॥ ৪

মাসেভ্যঃ (দক্ষিণায়নষণ্মাসেভ্যঃ) পিতৃলোকম্, পিতৃলোকাৎ আকাশম্, আকাশাৎ চন্দ্রমসম্ [অভিসম্ভবন্তীতি শেষঃ]। এষঃ (অনন্তরোক্তঃ চন্দ্রঃ) সোমঃ রাজা (ব্রাহ্মণানাং রঞ্জকত্বাৎ); তৎ (সঃ সোমঃ) দেবানাম্ (ইন্দ্রাদীনাম্) অন্নং ভোগ্যম্; দেবাঃ তৎ (সোমান্নং) ভক্ষয়ন্তি (উপভুঞ্জতে, নতু কবলীকুর্ব্বন্তীত্যর্থঃ)॥

দক্ষিণায়ন ছয় মাসের পর পিতৃলোকে, পিতৃলোক হইতে আকাশে, আকাশ হইতে চন্দ্রমণ্ডলে গমন করেন; ইহাই দীপ্তিমান্ সোম; তাহাই দেবগণের অন্নস্বরূপ, দেবগণ তাহাকে ভক্ষণ করেন অর্থাৎ উপভোগ করেন। [এখানে ভক্ষণ অর্থ কবলিত করা নহে, উপভোগ মাত্র]॥

শাঙ্করভাষ্যম্। মাসেভ্যঃ পিতৃলোকং পিতৃলোকাদাকাশম্ আকাশাচ্চন্দ্রমসম্। কোহসৌ, যস্তৈঃ প্রাপ্যতে চন্দ্রমাঃ? য এষ দৃশ্যতেহন্তরিক্ষে সোমো রাজা ব্রাহ্মণানাম্, তদন্নং দেবানাম্, তং চন্দ্রমসমন্নং দেবা ইন্দ্রাদয়ো ভক্ষয়ন্তি। অতস্তে ধূমাদিনা গত্বা চন্দ্রভূতাঃ কর্ম্মিণো দেবৈর্ভক্ষ্যন্তে। নন্বনর্থায় ইষ্টাদিকরণম্, যদ্যন্নভূতা দেবৈর্ভক্ষ্যেরন্? নৈষ দোষঃ, অন্নমিত্যুপকরণমাত্রস্য বিবক্ষিতত্বাৎ; ন হি তে কবলোৎক্ষেপেণ দেবৈর্ভক্ষ্যন্তে; কিং তর্হি উপকরণমাত্রং দেবানাং ভবন্তি তে, স্ত্রীপশুভৃত্যাদিবৎ। দৃষ্টশ্চান্নশব্দ উপকরণেষু—স্ত্রিয়োহন্নং, পশবোহন্নং, বিশোহন্নং রাজ্ঞামিত্যাদি। ন চ তেষাং স্ত্র্যাদীনাং পুরুষোপভোগ্যত্বেহপ্যুপভোগো নাস্তি। তস্মাৎ কর্ম্মিণো দেবানামুপভোগ্যা অপি সন্তঃ সুখিনো দেবৈঃ ক্রীড়ন্তি। শরীরঞ্চ তেষাং সুখোপভোগযোগ্যং চন্দ্রমণ্ডলে আপাময়মারভ্যতে। তদুক্তং পুরস্তাৎ—শ্রদ্ধাশব্দা আপো দ্যুলোকাগ্নৌ হুতাঃ সোমো রাজা সম্ভবতীতি। তা আপঃ কর্ম্ম-

ভাষ্যানুবাদ ।—এই সেই চতুষ্পদা ষড়ক্ষরপদা ছন্দোরূপা গায়ত্রী—বাক্ ভূত পৃথিবী শরীর হৃদয় ও প্রাণ এই ছয়টি তাঁহার প্রকার। বাক্ ও প্রাণের অন্যার্থ নির্দ্দিষ্ট থাকিলেও, উহাকে গায়ত্রীর প্রকার বলা হইয়াছে ; নতুবা ষড়্বিধ সংখ্যা পূর্ণ হইতে পারে না। এখানে গায়ত্রীতে অনুগত যে, গায়ত্রী-নামক ব্রহ্মগায়ত্রী বলিয়া অভিহিত হইল, ঋক্ মন্ত্রেও তাহা প্রকাশিত হইয়াছে ॥ ২৩২ ॥ ৫

তাবানস্য মহিমা ততো জ্যায়াংশ্চ পূরুষঃ। পাদোঽস্য সর্ব্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবীতি ॥ ২৩৩ ॥ ৬

অস্য ( গায়ত্র্যাখ্যস্য ব্রহ্মণঃ ) তাবান্ (তৎপরিমাণঃ পূর্ব্বোক্তসর্ব্ববিকারময়ঃ) মহিমা ( বিভূতিঃ ), ততঃ (তস্মাৎ সর্ব্ববিকারলক্ষণাদ্ ব্রহ্মণঃ ) জ্যায়ান্ ( অতিশয়েন মহান্ ) পূরুষঃ (পূর্ণস্বরূপঃ পরমেশ্বর ইত্যর্থঃ ) ; সর্ব্বা ( সর্ব্বাণি ) ভূতানি (বস্তুজাতানি ) অস্য পাদঃ ( একঃ অংশঃ ), অস্য অমৃতং ( অবিকারি ) ত্রিপাৎ ( পাদত্রয়ং ) দিবি ( প্রকাশময়ে স্বরূপে ) [ প্রতিষ্ঠিতম্ অস্তি ইতি শেষঃ ]।

পূর্ব্বে যে সমস্ত বস্তুর উল্লেখ করা হইয়াছে, তৎসমস্তই এই গায়ত্রীনামক ব্রহ্মের মহিমা বা বিভূতিমাত্র ; পূরুষ অর্থাৎ পূর্ণব্রহ্ম তদপেক্ষাও অতিশয় মহান্। সমস্ত ভূতবর্গ ইঁহার একপাদ বা একাংশমাত্র, আর ইঁহার নির্ব্বিকার তিন অংশ স্বপ্রকাশ স্বরূপে অবস্থিত আছে ॥ ২৩৩ ॥ ৬

শাঙ্করভাষ্যম্। তাবান্ অস্য গায়ত্র্যাখ্যস্য ব্রহ্মণঃ সমস্তস্য মহিমা বিভূতি-বিস্তারঃ, যাবান্ চতুষ্পাৎ ষড়্বিধশ্চ ব্রহ্মণো বিকারঃ পাদো গায়ত্রীতি ব্যাখ্যাতঃ। অতঃ তস্মাদ্‌বিকারলক্ষণাৎ গায়ত্র্যাখ্যাদ্ বাচারম্ভণমাত্রাৎ ততো জ্যায়ান্ মহত্তরশ্চ পরমার্থসত্যরূপোঽবিকারঃ পূরুষঃ পুরুষঃ সর্ব্বপূরণাৎ পুরি শয়নাচ্চ। তস্যাস্য পাদঃ সর্ব্বা সর্ব্বাণি ভূতানি তেজোঽবন্নাদীনি সস্থাবর-জঙ্গমানি। ত্রিপাৎ ত্রয়ঃ পাদা অস্য সোঽয়ং ত্রিপাৎ ; ত্রিপাদমৃতং পুরুষাখ্যং সমস্তস্য গায়ত্র্যাত্মনো দিবি দ্যোতনবতি স্বাত্মন্যবস্থিতমিত্যর্থঃ, ইতি ॥ ২৩৩॥৬

আনন্দগিরিঃ। সমস্তস্য-পাদবিভাগবিশিষ্টস্যেতি যাবৎ। বিস্তারমেব বিবৃণোতি—যাবানিতি। বাচারম্ভণং বিকারো নামধেয়মিতি বাক্যশেষমাশ্রিত্য বিশিনষ্টি বাচারম্ভণমাত্রাদিতি। পরমার্থসত্যত্বে হেতুমাহ—অবিকার ইতি। তাবানস্যেত্যাদি শ্রুতিং—অস্যেতি। আদিপদেন বায়ুরাকাশশ্চেত্যুভয়মুক্তম্। ততো জ্যায়ানিত্যাদি স্ফুটয়তি—ত্রিপাদিতি। সমস্তস্য প্রপঞ্চাত্মকস্যেত্যর্থঃ। শ্রুতাবিতি মন্ত্রসমাপ্ত্যর্থঃ ॥২৩৩॥৬

ভাষ্যানুবাদ। ব্রহ্মের চতুষ্পাদ ও ষড়্বিধ বিকারাত্মক যে পরি-

মাণ একপাদ গায়ত্রী বলিয়া বর্ণিত হইল, সেই পরিমাণই অর্থাৎ তৎ-সমস্তই উক্ত গায়ত্রী-সংজ্ঞক সমস্ত ব্রহ্মের মহিমা, অর্থাৎ বিভূতির বিস্তার; অতএব, তদপেক্ষা অর্থাৎ গায়ত্রী-সংজ্ঞক বাচারম্ভণমাত্ররূপী অসত্য-বিকারাত্মক ব্রহ্ম অপেক্ষাও পরমার্থ সত্য, বিকারহীন পুরুষ (পরব্রহ্ম) জ্যায়ান্—অতিশয় মহৎ; কারণ, তিনিই সর্ব্ব জগৎকে পরিপূরণ করেন, অথবা হৃদয়রূপ পুরে অবস্থান করেন, [এইজন্য পুরুষ-পদবাচ্য হন]। সমস্ত ভূত অর্থাৎ তেজ, জল ও পৃথিবী প্রভৃতি স্থাবর-জঙ্গম-সমূহ সেই এই পুরুষেরই একপাদ (একাংশ-মাত্র); এই গায়ত্র্যাত্মক সমস্ত ব্রহ্মের ত্রিপাদযুক্ত অমৃতস্বরূপ পুরুষ প্রকাশময় নিজ আত্মস্বরূপে অবস্থিত আছেন। * [ইতি শব্দ মহিমা-কথন-সমাপ্তি জ্ঞাপনার্থ] ॥২৩৩॥ ৬

যদ্বৈ তদ্ব্রহ্মেতীদং বাব তদ্ যোঽয়ং বহির্দ্ধা পুরুষাদাকাশঃ, যো বৈ স বহির্দ্ধা পুরুষাদাকাশঃ—॥ ২৩৪ ॥ ৭

৮ অয়ং বাব স যোঽয়মন্তঃপুরুষ আকাশো যো বৈ সোঽন্তঃ-পুরুষ আকাশঃ ॥ ২৩৫ ॥ ৮

অয়ং বাব স যোঽয়মন্তর্হৃদয় আকাশস্তদেতৎ পূর্ণমপ্রবর্ত্তি; পূর্ণামপ্রবর্ত্তিনীং শ্রিয়ং লভতে, য এবং বেদ ॥ ২৩৬ ॥ ৯

ইতি তৃতীয়াধ্যায়স্য দ্বাদশঃ খণ্ডঃ ॥ ৩ ॥ ১২

---

* তাৎপর্য্য—পূর্ব্বে যে, চতুষ্পদা ও ষড়্বিধা গায়ত্রীর ব্রহ্মত্ব উল্লিখিত হইয়াছে, তাহা কার্য্য-ব্রহ্ম অর্থাৎ কার্য্যাকারে বিবর্ত্তমান ব্রহ্ম; সুতরাং ঐ রূপটি ব্রহ্মের স্বপ্রকাশ স্বরূপ নহে; পরন্তু বিকারাত্মক—অসত্য। ইহা সেই পরব্রহ্মের এক অংশ মাত্র। অবশিষ্ট তিনটি অংশ কোনরূপ বিকার সম্বন্ধ নাই; সেই অংশত্রয় নির্ব্বিকার ও নির্ব্বিশেষ প্রকাশময় স্বস্বরূপে অবস্থিত। প্রকৃত পক্ষে ব্রহ্ম নিরংশ; তাঁহার অংশ বা পাদ-কল্পনা হইতেই পারে না; তথাপি কেবল শিষ্যের অনায়াসে বুদ্ধিগম্য করিবার নিমিত্ত এইরূপ অংশাংশিভাব কল্পনা করা হইয়াছে মাত্র। বস্তুতঃ উহা সত্য নহে।

পঞ্চদশীকার বলিয়াছেন,—

"নিরংশেঽপ্যংশমারোপ্য কৃৎস্নেঽংশে বেতি পৃচ্ছতঃ।
তদ্ভাষয়োত্তরং ব্রূতে শ্রুতিঃ শ্রোতৃহিতৈষিণী॥"

অর্থাৎ ব্রহ্ম নিরংশ হইলেও, শিষ্য চিরন্তন সংস্কারবশে সেই ব্রহ্মে অংশের আরোপ করিয়া অংশ-অংশিভাবে প্রশ্ন করেন; তাজেই শ্রোতার হিতের জন্য শ্রুতিও সেই শিষ্যের ভাষায়ই—অংশাংশিভাবেই প্রশ্নের উত্তর দিয়া থাকেন। বস্তুতঃ ইহা দ্বারা পরব্রহ্মের সাংশত্ব সিদ্ধ হয় না।